# সূচীপত্রং।

—০০—

## প্রথমাধ্যায়ঃ।



## দ্বিতীয়াধ্যায়ঃ।

## তৃতীয়াধ্যায়ঃ।

## চতুর্থাধ্যায়ঃ।

## পঞ্চমাধ্যায়ঃ



## ষষ্ঠাধ্যায়ঃ।

## সপ্তমাধ্যায়ঃ ।

## অষ্টমাধ্যায়ঃ।



ইতি সূচীপত্রং সমাপ্তং।

---

॥ ওঁ তৎসৎ ওঁ ॥

সামবেদীয়-

# ছান্দোগ্যোপনিষৎ।

## প্রথমঃ প্রপাঠকঃ।

### প্রথমঃ খণ্ডঃ।

॥ ওঁ ॥ নমঃ পরমাত্মনে ॥ ওঁ হরিঃ ওঁ ॥

সামবেদীয়-ছান্দোগ্যোপনিষদ্ভাষ্যম্ ॥

ওমিত্যেতদক্ষরমিত্যাদ্যষ্টাধ্যায়ী ছান্দোগ্যোপনিষৎ। তস্যাঃ সংক্ষেপতোঽর্থজিজ্ঞাসুভ্য ঋজুবিবরণমল্পগ্রন্থমিদমারভ্যতে। তত্র সম্বন্ধঃ। সমস্তং কর্ম্মাধিগতং প্রাণাদ্যাদিদেবতাবিজ্ঞানসহিতমর্চ্চিরাদিমার্গেণ ব্রহ্মলোকপ্রতিপত্তিকারণম্। কেবলং চ ধূমাদিমার্গেণ চন্দ্রলোকপ্রতিপত্তিকারণম্। স্বভাবপ্রবৃত্তানাং চ মার্গদ্বয়পরিভ্রষ্টানাং কষ্টাঽধোগতিরুক্তা ॥

ছান্দোগ্য, অর্থাৎ সামবেদিদিগের ব্রহ্মোপাসনার নিমিত্তীভূত গ্রন্থই "ছান্দোগ্যোপনিষৎ" নামে অভিহিত; এই গ্রন্থ অষ্ট অধ্যায়ে বিভক্ত। ইহার প্রতি অধ্যায়েরই আদিতে "ওঁ" এই শব্দ বিন্যস্ত আছে। যাঁহারা সংক্ষেপে এই ছান্দোগ্যোপনিষদের অর্থ জানিতে অভিলাষ করেন, তাহা-

ন চোভয়োরপি মার্গয়োরন্যতরস্মিন্নপি মার্গে আত্যন্তিকী পুরুষার্থসিদ্ধিরিত্যতঃ কর্ম্মনিরপেক্ষমদ্বৈতাত্মবিজ্ঞানং সংসারগতিত্রয়হেতূপমর্দ্দেন বক্তব্যমিত্যুপনিষদারভ্যতে ॥

ন চাদ্বৈতাত্মবিজ্ঞানাদন্যত্রাত্যন্তিকী নিঃশ্রেয়সপ্রাপ্তিঃ। বক্ষ্যতি হি। অথ যেঽন্যথাতো বিদুরন্যরাজানস্তেঽক্ষয্যলোকা ভবন্তি, বিপর্য্যয়ে চ স স্বরাট্ ভবতীতি ॥

---

দিগের নিমিত্ত অতিসরলভাবে এই গ্রন্থ বিবৃত হইতেছে। এই ব্যাখ্যানদ্বারা কেবল উপনিষদের প্রকৃত অর্থপরিজ্ঞান অবান্তরফল; কিন্তু ইহাদ্বারা যে কৈবল্যলাভ, তাহাই এই ব্যাখ্যানের পরমফল জানিবে। যদি বল, উপনিষদ্ও কর্ম্মবিধিমাত্র, অনেকপ্রকার কর্ম্মবিধিই পূর্ব্বে উক্ত হইয়াছে, পুনর্ব্বার তদ্ব্যাখ্যান পিষ্টপেষণবৎ নিষ্প্রয়োজন। তথাপি কর্ম্মকাণ্ডের নিঃশেষত্বে প্রমাণাভাবপ্রযুক্ত উহা নিষ্প্রয়োজন নহে। পূর্ব্বকাণ্ডে বিহিত ও নিষিদ্ধ কর্ম্মসকল প্রতিপন্ন হইয়াছে। প্রাণ ও অগ্নি ইত্যাদির অধিদেবতাবিজ্ঞানরূপ উপাসনাত্মক অগ্নিহোত্রাদি কর্ম্মদ্বারা ব্রহ্মলোকপ্রাপ্তি হয়। এই অগ্নিহোত্রাদিসমুচ্চিত কর্ম্ম ব্রহ্মলোকপ্রাপ্তিরই কারণ হয়, কিন্তু উহা পরমপুরুষার্থের হেতুভূত নহে। আর ঐ সকল কর্ম্মফলে ধূমাদিমার্গদ্বারা চন্দ্রলোকপ্রাপ্তিও হইয়া থাকে। এই সমুদায়ই বিহিত কর্ম্মের ফল। অবিহিত কর্ম্মদ্বারা অধোগতি হইয়া থাকে। যাহারা শাস্ত্রান্তর অপেক্ষা না করিয়া আপন প্রকৃতিবশতঃ যথাভিলষিত কার্য্যে প্রবৃত্ত হয়, তাহাদিগের কর্ম্মজ্ঞানাভাবপ্রযুক্ত দেবযান বা পিতৃযানের অধিকারী হইতে পারে না; পরন্ত ক্ষুদ্রযোনিতে নিয়তই ভ্রমণ করিতে থাকে, কখনও তাহাদিগের পুনঃপুনঃ সংসারাবৃত্তির নিবৃত্তি হয় না ॥

পূর্ব্বোক্ত উভয়মার্গের কোন মার্গেই পরমপুরুষার্থ সিদ্ধি হইতে পারে না। যেহেতু আত্মজ্ঞান কর্ম্মনিরপেক্ষ এবং পূর্ব্বোক্ত উভয়মার্গই কর্ম্মাত্মক কর্ম্মদ্বারা কখনও পরমপুরুষার্থলাভ হইতে পারে না, কেবল সংসারগতিই হইয়া থাকে। সেই সংসারগতির হেতুভূত কর্ম্মের নিরাকরণদ্বারাই পরম পুরুষার্থলাভ হইতে পারে। এক্ষণে কিরূপে কর্ম্মের নিরাকরণপূর্ব্বক সংসার গতির নিবৃত্তি হইতে পারে, তদ্বিষয়েই উপনিষদের আরম্ভ হইতেছে ॥

তথা দ্বৈতবিষয়ানৃতাভিসন্ধস্য বন্ধনং তস্করস্যেব তপ্তপরশুগ্রহণে বন্ধদাহভাবঃ সংসারদুঃখপ্রাপ্তিশ্চেত্যুক্তাদ্বৈতাত্মসত্যাভিসন্ধস্যাতস্করস্যেব তপ্তপরশুগ্রহণে বন্ধদাহাভাবঃ সংসারদুঃখনিবৃত্তিশ্চেতি। অতএব ন কর্ম্মসহভাব্যদ্বৈতাত্মদর্শনম্ ॥

ক্রিয়াকারকফলভেদোপমর্দ্দেন সদেকমেবাদ্বিতীয়মাত্মৈবেদং সর্ব্বমিত্যেবমাদিবাক্যজনিতস্য বাধকপ্রত্যয়ানুপপত্তেঃ। কর্ম্মবিধিপ্রত্যয় ইতি চেৎ ন কর্তৃভোক্তৃস্বভাববিজ্ঞানবতস্তজ্জনিতকর্ম্মফলে রাগদ্বেষাদিদোষবতশ্চ কর্ম্মবিধানাৎ। অধিগতসকলবেদার্থস্য কর্ম্মবিধানাদদ্বৈতজ্ঞানবতোহপি কর্ম্মেতি চেৎ ন কর্ম্মাধিকৃতবিষয়স্য কর্তৃভোক্ত্রাদিজ্ঞানস্য স্বাভাবিকস্য সদেকমেবাদ্বিতীয়মাত্মৈবেদং সর্ব্বমিত্যনেনোপমর্দ্দিতত্বাৎ।

---

অদ্বৈত আত্মবিজ্ঞান না হইলে নিঃশ্রেয়সপ্রাপ্তিরূপ পরমপুরুষার্থ সিদ্ধি হইতে পারে না। এইনিমিত্ত বৃদ্ধেরা বলিয়া থাকেন, কেবল পাপপরিহারার্থ নিত্যনৈমিত্তিক কর্ম্ম করিতে হয়; অতএব কাম্য ও নিষিদ্ধকর্ম্ম অবশ্যবর্জ্জন করিবে। যদি মুমুক্ষু ব্যক্তিরাও নিত্যনৈমিত্তিক কর্ম্ম করে বটে, কিন্তু তাহাদিগের দেহপতন হইলে পুনর্ব্বার দেহান্তরপরিগ্রহের কারণাভাবপ্রযুক্ত জ্ঞানাভাবেও অনায়াসে মুক্তিসিদ্ধি হয়, তথাপি জ্ঞানব্যতিরেকে মোক্ষলাভের যে উপায়ান্তর আছে, তদ্বিষয়ে প্রমাণাভাব। যাহারা অদ্বৈত আত্মতত্ত্বপরিজ্ঞানে বিমুখ, সেই সকল ভেদজ্ঞানী কর্ম্মানুষ্ঠায়ীদিগের কর্ম্মফল সকল ক্ষয়প্রাপ্ত হয়। অথবা যাহারা সদ্গুরুর উপদেশ গ্রহণ করে না, কেবল আপন ইচ্ছানুসারে কর্ম্ম করিয়া দ্বৈতরূপে ঈশ্বরকে জানিতে ইচ্ছা করে, তাহারা কর্ম্মের অনুষ্ঠান করিয়া বিনশ্বরফলের ভাগী হয়। পরন্তু অদ্বৈতরূপে আত্মতত্ত্বপরিজ্ঞান হইলে পরমপুরুষার্থলাভ হয়। যাঁহারা অদ্বৈতজ্ঞানী, তাঁহারাই বিদ্বান্ এবং সেই সকল জ্ঞানীরা স্বীয় বিদ্যাদ্বারা অবিদ্যারূপ মলবিনাশিত করিয়া আত্মতত্ত্বপরিজ্ঞানহেতু স্বয়ং পরমাত্মস্বরূপ হইয়া থাকে। কেবল ভেদজ্ঞানীরাই উচ্ছিন্ন হয় ॥

যাহারা কর্ম্মানুরাগী, তাহাদিগের পরমপুরুষার্থ লাভ হয় না। অদ্বৈতজ্ঞানীরা কর্ম্মপরিত্যাগ করে; সুতরাং তাহারাই পরমপুরুষার্থলাভ করিতে

তস্মাদবিদ্যাদিদোষবত এব কর্ম্মাণি বিধীয়ন্তে। নাদ্বৈতজ্ঞানবতঃ। অত-এব হি বক্ষ্যতি। সর্ব্বে এতে পুণ্যলোকা ভবন্তি। ব্রহ্মসংস্থোঽমৃতত্বমে-তীতি। তত্রৈতস্মিন্নদ্বৈতবিদ্যাপ্রকরণেঽভ্যুদয়সাধনান্যুপাসনান্যুচ্যন্তে। কৈবল্যসন্নিকৃষ্টফলানি চাদ্বৈতাদীষদ্বিকৃতব্রহ্মবিষয়াণি মনোময়প্রাণশরীর ইত্যাদীনি কর্ম্মসমৃদ্ধিফলানি চ কর্ম্মাঙ্গসম্বন্ধীনি রহস্যসামান্যান্মনোবৃত্তি-সামান্যাচ্চ। যথাদ্বৈতজ্ঞানং মনোবৃত্তিমাত্রং তথান্যান্যুপাসনানি মনো-বৃত্তিরূপাণীত্যস্তি হি সামান্যম্। কস্তর্হ্যদ্বৈতজ্ঞানস্যোপাসনানাঞ্চ বিশেষঃ। উচ্যতে স্বাভাবিকস্যাত্মন্যক্রিয়েঽধ্যারোপিতস্য কর্ত্রাদিকারকক্রিয়াফল-

---

পারে। দ্বৈতজ্ঞানের বিষয়ীভূত অলীকবিষয়ে যাহাদিগের সত্যত্ববোধ আছে, তাহাদিগের অন্তঃকরণে পরমানন্দের আবির্ভাব হয় না; পরন্তু সংসারনিবন্ধনে নানাপ্রকার দুঃখভোগ হয়। যেমন বাস্তবিক তস্কর হই-লেও যদি বলে, "আমি তস্কর নহি" কিন্তু তাহার পরীক্ষার্থ তপ্তপরশুগ্রহণ-জনিত দাহ, বন্ধন ও দুঃখপ্রাপ্তি হয়, সেইরূপ দ্বৈতবাদিদিগের বিবিধ দুঃখ ঘটিয়া থাকে। আর যাহারা বাস্তবিক তস্কর নহে, তাহাদিগকে তস্কর সংশয় করিয়া পরীক্ষার্থ তপ্তপরশুগ্রহণ করিতে দিলেও যেমন কখনই তাহাদিগের শরীর দগ্ধ হয় না; সুতরাং তাঁহাদিগকে তস্কর বলিয়া বন্ধন করে না এবং তাহাদিগের দুঃখপ্রাপ্তিও হয় না; সেইরূপ যাহারা অদ্বৈতব্রহ্মবাদী, তাহাদিগের সংসারবন্ধন হয় না এবং সংসারাবৃত্তিজনিত দুঃখের নিবৃত্তি হয়। ইহাদ্বারা প্রতিপন্ন হইল যে, কর্ম্মানুরাগীরা অদ্বৈ-তাত্মদর্শন করিতে পারে না॥ ...। পিতৃ-

যদি বল, অদ্বৈতাত্মজ্ঞান স্বসাধ্যসিদ্ধির নিমিত্ত কর্ম্ম অপেক্ষা করে, অথবা প্রতিবন্ধকনিবারণার্থ কর্ম্মের প্রয়োজন হয়, তাহাও নহে। যেহেতু অদ্বৈতাত্মজ্ঞান কোনরূপ কর্ম্মসাধ্য নহে, উহা কেবল বাক্যজনিত, অর্থাৎ সদ্‌গুরুর উপদেশাদিদ্বারাই অদ্বৈতাত্মজ্ঞান হয়; সুতরাং তাহার বাধকাভাবপ্রযুক্ত তৎপরিহারার্থ কোন সহকারীর অপেক্ষা নাই। "ক্রিয়া-কারকফলের বিনাশ হইলে এই সকলই স্বচ্ছরূপ অদ্বিতীয় আত্মা বলিয়া বোধ হয়" এই বাক্যে আত্মজ্ঞানের বাধকাভাব জানা যায়। যদি বল, বাধকাভাব সর্ব্বথাই অসিদ্ধ, এই আশঙ্কায় বলিতেছেন।—যাহারা

ভেদবিজ্ঞানস্য নিবর্ত্তকমদ্বৈতবিজ্ঞানম্ রজ্জ্বাদাবিব সর্পাদ্যধ্যারোপলক্ষণজ্ঞানস্য রজ্জ্বাদিস্বরূপনিশ্চয়ঃ প্রকাশনিমিত্তঃ। উপাসনং তু যথাশাস্ত্রসমর্পিতং কিঞ্চিদালম্বনমুপাদায় তস্মিন্ সমানচিত্তবৃত্তিসন্তানলক্ষণম্। তদ্বিলক্ষণপ্রত্যয়ানন্তরিতম্ ইতি বিশেষঃ। তান্যেতান্যুপাসনানি সত্ত্বশুদ্ধিকরত্বেন বস্তুতত্ত্বাবভাসকত্বাদদ্বৈতজ্ঞানোপকারকাণ্যালম্বনবিষয়ত্বাৎ সুখসাধ্যানি চেতি পূর্ব্বমুপন্যস্যন্তে। তত্র কর্ম্মাভ্যাসস্য দৃঢ়ীকৃতত্বাৎ কর্ম্মপরিত্যাগেনোপাসন এব দুঃখং চেতঃসমর্পণং কর্ত্তুমিতি কর্ম্মাঙ্গবিষয়মেব তাবদাদাবুপাসনমুপন্যস্যতে॥

---

কর্ত্তৃত্বভোক্তৃত্বাদিবিজ্ঞানবান্ এবং যাহাদিগের কর্ম্মজনিতফলে রাগদ্বেষাদি দোষ আছে, তাহাদিগের পক্ষেই কর্ম্মের বিধি উক্ত হইয়াছে। যাঁহারা সকলবেদার্থ পরিজ্ঞাত হইয়াছেন, তাঁহারাও কর্ম্মের বিধি নির্দ্দেশ করিয়াছেন; অতএব অদ্বৈতজ্ঞানীদিগেরও কর্ম্মবিধি জানা যায়, ইহা যুক্তিযুক্ত নহে। কর্ম্মজন্য বিষয় ও কর্ত্তৃত্বভোক্তৃত্বাদি জ্ঞান ক্রিয়ানুরাগীদিগের স্বাভাবিক। যখন সন্মাত্র অদ্বিতীয় আত্মাই সর্ব্বময়, তখন পূর্ব্বোক্ত কর্ম্মজন্য বিষয় ও কর্ত্তৃত্বভোক্তৃত্বাদিজ্ঞানের বিনাশ হয়; অতএব যাহাদিগের চিত্ত অবিদ্যাদিদোষে দূষিত, তাহাদিগের পক্ষে কর্ম্মের বিধান; যাহারা অদ্বৈতাত্মজ্ঞানবান্, তাহাদিগের কোন কর্ম্মেরই বিধান নাই; অতএব যাহারা ব্রহ্মপরায়ণ, তাহারা পুণ্যালোক প্রাপ্ত হইয়া মুক্তিপদ পায়, এইরূপ কথিত হইবে। সেই অদ্বৈতবিদ্যাপ্রকরণে যাহাতে আত্মাভ্যুদয়সাধন হয়, এইরূপ উপাসনা উক্ত হইয়াছে। যে সকল ক্রিয়াদ্বারা ক্রমতঃ কৈবল্যফল লাভ হয়, সেই সকল মুক্তিসন্নিকৃষ্ট ক্রিয়াজন্য ফল অদ্বৈতব্রহ্মের ঈষদ্বিকৃত ব্রহ্মবিষয়, অর্থাৎ সগুণ ব্রহ্মবিষয়, বেদাধ্যয়নাদিজন্য ফলও কর্ম্মাঙ্গসম্বন্ধী। আত্মবিদ্যাপ্রকরণে যে ত্রিবিধ উপাসনা উক্ত আছে, তাহাতে উপনিষৎপ্রতিপাদ্য আত্মবিদ্যোপসনার সহিত কোন বিশেষ নাই। যেমন অদ্বৈতজ্ঞান মনোবৃত্তিমাত্র, সেইরূপ অন্যান্য উপাসনাও মনোবৃত্তিরূপ, অতএব আত্মজ্ঞান ও উপাসনা উভয়ই সামান্যরূপ জানিবে। যদি অদ্বৈত আত্মজ্ঞান ও উপাসনা উভয়ই সামান্যরূপে প্রতিপন্ন হইল, তবে আর উহাদিগের বিশেষ কি রহিল?

ওমিত্যেতদক্ষরমুদ্গীথমুপাসীত ॥ ১ ॥

ওমিত্যেতদক্ষরমুপাসীত। ওমিত্যেতদক্ষরম্। পরমাত্মনোঽভিধানং নেদিষ্টম্। তস্মিন্ হি প্রযুজ্যমানে স প্রসীদতি প্রিয়নামগ্রহণ ইব লোকঃ। তদিহেতিপরং প্রযুক্তমভিধায়কত্বাদ্ব্যাবর্ত্তিতং শব্দস্বরূপমাত্রে প্রতীয়তে। তথা চার্চ্চাদিবৎ পরস্যাত্মনঃ প্রতীকং সম্পদ্যতে ॥

এবং নামত্বেন প্রতীকত্বেন চ পরমাত্মোপাসনসাধনং শ্রেষ্ঠমিতি সর্ব্ব-বেদান্তেষবগতং। জপকর্ম্মস্বাধ্যায়াদ্যন্তেষু বহুশঃ প্রয়োগাৎ প্রসিদ্ধমস্য

---

উপাসনাতে অক্রিয় আত্মাতে কর্ত্রাদিকারক ও ক্রিয়াফল আরোপিত হয়, কিন্তু অদ্বৈত-আত্মজ্ঞান হইলে উহার নিবৃত্তি হয়। যেমন রজ্জু-প্রভৃতিতে সর্পাদিজ্ঞান হইলে যখন সেই রজ্জুস্বরূপের জ্ঞান হয়, তখন আর সেই মিথ্যা সর্পজ্ঞান থাকে না। সেইরূপ অদ্বৈত-আত্মজ্ঞানই আত্মাতে আরোপিত কর্ত্তৃত্বাদিজ্ঞানের নিবর্ত্তক। কোন অধিষ্ঠানে মনে মনে যথাশাস্ত্র ব্রহ্মকল্পনা করিয়া তাহাতে যে চিত্তবৃত্তি বিন্যাস, তাহার নাম উপাসনা। অদ্বৈত-আত্মজ্ঞানে এই সকল কল্পনা অন্তরিত হয়, ইহাই উপাসনা ও আত্মজ্ঞানের বিশেষ। সেই সকল উপাসনাদ্বারা চিত্তশুদ্ধি হইয়া বস্তুতত্ত্বপ্রকাশ পায়; সুতরাং উপাসনাসমূহ আত্মজ্ঞানসাধনের বিশেষ উপকারী, এইনিমিত্ত প্রথমতঃ উপাসনা উক্ত হইতেছে। উপাসনা করিতে করিতে কর্ম্মাভ্যাস দৃঢ়ীভূত হয় এবং সেই কর্ম্মাভ্যাস পরিত্যাগ করিয়া তৎসম্বন্ধী উপাসনাতে চিত্তসমর্পণ অতিক্লেশকর হইয়া উঠে; সুতরাং এইনিমিত্ত কর্ম্মাঙ্গবিষয় উপাসনা বলিতেছেন ॥

"ওঁ" এই অক্ষরের উপাসনা করিবে। "ওঁ" এই অক্ষরটি পরমাত্মার যতপ্রকার নাম আছে, তন্মধ্যে শ্রেষ্ঠ নাম। এই নামগ্রহণ করিয়া তাঁহাকে স্মরণ করিলে তিনি সাধকের প্রতি প্রসন্ন হন। যেমন প্রিয়নাম গ্রহণ করিয়া কোন ব্যক্তিকে ডাকিলে সেই ব্যক্তি সন্তুষ্ট হয়, সেইরূপ "ওঁ" এই পরমাত্মার প্রিয়নামে তাঁহাকে ডাকিতে পারিলেই তিনি সন্তুষ্ট হইয়া থাকেন। যদিও পরমেশ্বরের অন্যান্য নাম থাকুক্, তথাপি "ওঁ" এই শব্দই তাঁহার বাচক। "ওঁ" এই শব্দ যেমন পরমাত্মাতে প্রযুক্ত হয়,

ওমিত্যুদ্গায়তি তস্যোপব্যাখ্যানম্ ॥ ২ ॥

এষাং ভূতানাং পৃথিবী রসঃ পৃথিব্যা আপো রসঃ ।

শ্রৈষ্ঠ্যম্। অতস্তদেতদক্ষরং বর্ণাত্মকমুদ্গীথভক্ত্যবয়বত্বাদুদ্গীথশব্দবাচ্যমুপাসীত। কর্ম্মাঙ্গাবয়বভূতে ওঙ্কারে পরমাত্মপ্রতীকে দৃঢ়ামেকাগ্র্যলক্ষণাং মতিং সন্তনুয়াৎ ॥ ১ ॥

স্বয়মেব শ্রুতিরোঙ্কারস্যোদ্গীথশব্দবাচ্যত্বে হেতুমাহ। ওমিতি হ্যুদ্গায়তি। ওমিত্যারভ্য হি যস্মাদুদ্গায়তি অত উদ্গীথ ওঙ্কার ইত্যর্থঃ। তস্যাক্ষরস্যোপব্যাখ্যানমেবমুপাসনমেবং বিভূত্যেবং ফলমিত্যাদিকথনমুপব্যাখ্যানম্। প্রবর্ত্তত ইতি বাক্যশেষঃ ॥ ২ ॥

এষাং চরাচরাণাং ভূতানাং পৃথিবী রসো গতিঃ পরায়ণমবষ্টম্ভঃ। পৃথিব্যা আপো রসোঽপ্সু হ্যোতা চ প্রোতা চ পৃথিব্যতস্তা রসঃ পৃথিব্যাঃ। অপামোষধয়ো রসোঽপ্যপরিণামত্বাদোষধীনাম্। তাসাং পুরুষো রসোঽন্ন-

অন্যান্যশব্দ সেইরূপ নহে। যেমন প্রতিমাতে ভগবৎপ্রতীতি হয়, সেইরূপ ওঙ্কারে পরমাত্মার প্রতীতি হইয়া থাকে। এইরূপে ওঙ্কার পরমাত্মার বাচক ও নামবিশেষবিধায় যতপ্রকার পরমাত্মার উপাসনার সাধন আছে, তাহাদিগের মধ্যে ওঙ্কারের প্রাধান্য সর্ব্ববেদান্তে বর্ণিত হইয়াছে। জপকর্ম্মস্বাধ্যায়প্রভৃতিতে এই ওঙ্কারই প্রযুক্ত হইয়াছে, অতএব ওঙ্কারের শ্রেষ্ঠতাই প্রসিদ্ধ। অতএব উদ্গীথশব্দবাচ্য বর্ণাত্মক উদ্গীথভক্তির অবয়বস্বরূপ প্রণবের উপাসনা করিবে; অর্থাৎ কর্ম্মাঙ্গের অবয়বীভূত ও পরমাত্মবাচক প্রণবে দৃঢ়রূপে চিত্তসমর্পণ করিবে ॥ ১ ॥

ওঙ্কার যে উদ্গীথবাচ্য, তদ্বিষয়ে স্বয়ং শ্রুতি হেতুপ্রদর্শন করিতেছেন।—যেহেতু "ওঁ" এই শব্দ আরম্ভ করিয়া উচ্চৈঃস্বরে গান করে, অতএব ওঙ্কারকেই উদ্গীথ বলে। সেই ওঙ্কারের উপব্যাখ্যান, অর্থাৎ মাহাত্ম্যাদিবর্ণন, তাহাই উপাসনা ॥ ২ ॥

এই পৃথিবী চরাচর সর্ব্বভূতের উৎপত্তির কারণ, স্থিতির হেতু ও প্রলয়ের নিদান। ঐ পৃথিবীর রস জলকারণ, জলেতেই পৃথিবী সর্ব্বতোভাবে পরিবৃত আছে। ঐ জলের রস ওষধি, যেহেতু ওষধিসকল পরিণামে

অপামোষধয়ো রসঃ,ওষধীনাং পুরুষো রসঃ পুরুষস্ত বাগ্রসো বাচ ঋগ্রস ঋচঃ সাম রসঃ সাম্ন উদ্‌গীথো রসঃ ॥ ৩ ॥

স এষ রসনাং রসতমঃ পরমঃ পরার্দ্ধ্যোঽষ্টমো যদুদ্গীথঃ ॥ ৪ ॥

---

পরিণামত্বাৎ পুরুষস্ত। তস্তাপি পুরুষস্ত বাগ্রসঃ। পুরুষাবয়বানাং হি বাক্ সারিষ্ঠা। অতো বাক্ পুরুষস্ত রস উচ্যতে। তস্তা অপি বাচঃ ঋগ্রসঃ সারতরা। ঋচঃ সাম রসঃ সারতরম্। তস্তাপি সাম্ন উদ্গীথঃ প্রকৃতত্বাদোঙ্কারঃ সারতরঃ ॥ ৩ ॥

এবং স এষ উদ্গীথাখ্য ওঙ্কারো ভূতাদীনামুত্তরোত্তররসানামতিশযেন রসো রসতমঃ পরমাত্মপ্রতীকত্বাৎ পরার্দ্ধ্যঃ অর্দ্ধং স্থানং পরঞ্চ তদর্দ্ধঞ্চ তদর্হতীতি পরার্দ্ধ্যঃ পরমাত্মস্থানার্হঃ। পরমাত্মবদুপাস্তত্বাদিত্যভিপ্রায়ঃ। অষ্টমঃ পৃথিব্যাদিরসসঙ্খ্যায়াং যদুদ্গীথো য উদ্গীথঃ ॥ ৪ ॥

---

জলরূপে পরিণত হয়। ঐ ওষধির রস পুরুষ এবং সেই পুরুষের রসই বাক্য, সেই বাক্যের রসই ঋক্, অর্থাৎ ঋগ্বেদ। সেই ঋগ্বেদের রস সামবেদ, সামবেদের সারতর অংশ উদ্‌গীথ—ওঙ্কার ॥ ৩ ॥

সেই উদ্‌গীথাখ্য ওঙ্কারই উত্তরোত্তর ভূতসকলের রসের আতিশয্য-বশতঃ রসতম, অর্থাৎ উৎকৃষ্ট রস। এই রসাস্বাদনেতেই পরমাত্মার প্রতীতি হয়; সুতরাং ওঙ্কারকেই রসতম বলা যায়। এই ওঙ্কারই পরমাত্মস্থানীয়, অতএব পরমাত্মার স্থায় ইহার উপাসনা করিবে। যেমন সর্ব্বদা পরমাত্মতত্ত্ব অনুসন্ধান করিবে, সেইরূপ ওঙ্কারের রসতমত্ব অনুসন্ধান করিয়া পরমাত্মজ্ঞানে ধ্যান করা বিধেয়। যদিও ভূত হইতে গণনা করিলে উদ্‌গীথ অষ্টম হয় বটে, তথাপি পৃথিবী হইতে গণনা করিলে এই উদ্‌গীথ অষ্টম হইবে। যথা পৃথিবী, জল, ওষধি, পুরুষ, বাক্য, ঋক্, সাম ও উদ্‌গীথাখ্য ওঙ্কার। এক্ষণে এই ওঙ্কার সর্ব্বরসের উত্তরবর্ত্তী-বিধায়ই ইহার রসতমত্ব সিদ্ধ হইল ॥ ৪ ॥

কতমা কতমর্ক্তমৎ কতমৎ সাম কতমঃ কতম উদ্গীথ ইতি বিমৃষ্টং ভবতি ॥ ৫ ॥

বাগেবর্কপ্রাণঃ সাম ওমিত্যেতদক্ষরমুদ্গীথঃ তদ্বা এতন্মিথুনং যদ্বাক্ চ প্রাণশ্চর্ক চ সাম চ ॥ ৬ ॥

---

বাচ ঋগ্রস ইত্যুক্তং। কতমা সা ঋক্ কতমত্তৎ সাম কতমো বা স উদ্গীথঃ কতমা কতমেতি বীপ্সাদরার্থা। নমু বা বহূনাং জাতিপরিপ্রশ্নে ডতমচ্। ন হ্যত্র ঋগ্জাতিবহুত্বং কথং ডতমচ্ প্রত্যয়ঃ। নৈষ দোষো জাতৌ পরিপ্রশ্নো জাতিপরিপ্রশ্ন ইত্যেতস্মিন্ বিগ্রহে জাতাবৃগ্ব্যক্তীনাং বহুত্বোপপত্তেঃ। ন তু জাতেঃ পরিপ্রশ্ন ইতি বিগৃহ্যতে ॥ ৫ ॥

নমু জাতেঃ পরিপ্রশ্ন ইত্যস্মিন্ বিগ্রহে কতমঃ কঠ ইত্যাত্ম্যদাহরণমুপপন্নং জাতৌ পরিপ্রশ্ন ইত্যত্র তু ন যুজ্যতে। তত্রাপি কঠাদিজাতাবেব ব্যক্তিবহুত্বাভিপ্রায়েণ পরিপ্রশ্ন ইত্যদোষঃ। যদি জাতেঃ পরিপ্রশ্নঃ স্যাৎ কতমা কতমা ঋগিত্যাদৌ উপসঙ্খ্যানং কর্ত্তব্যং স্যাদ্বিমৃষ্টং ভবতি বিমর্শঃ কৃতো ভবতি। বিমর্শে হি কৃতে সতি প্রতিবচনোক্তিরুপপন্না বাগেবর্কপ্রাণঃ সামেতি। বাগৃচোরেকত্বেঽপি নাষ্টমত্বব্যাঘাতঃ। পূর্ব্বস্মাদ্বাক্যান্তরত্বাদাপ্তিগুণসিদ্ধয়ে ওমিত্যেদক্ষরমুদ্গীথ ইতি বাক্প্রাণাবৃক্সামযোনী ইতি বাগেবর্ক প্রাণঃ সামেত্যুচ্যতে। যথাক্রমমৃক্সামযোন্যোর্ব্বাক্প্রাণয়োগ্রহণে হি সর্ব্বাসামৃচাং সর্ব্বেষাঞ্চ সাম্নামবরোধঃ কৃতঃ স্যাৎ। সর্ব্বর্ক্সা-

---

পূর্ব্বে উক্ত হইয়াছে যে, বাক্যের রস ঋক্, এইক্ষণ জিজ্ঞাস্য এই যে, বেদের বহুবিধ শাখা আছে, তাহাদিগের মধ্যে কাহাকে ঋক্ বলা যায় ? এবং সামই বা কি ? আর কাহার নাম উদ্গীথ ? এইক্ষণ এই প্রশ্নত্রয় বিবেচিত হইতেছে ॥ ৫ ॥

বাক্যই ঋক্, প্রাণই সাম এবং "ওঁ" এই অক্ষরই উদ্গীথ। ক্রমতঃ বাক্য ও প্রাণ ইহারাই ঋক্ ও সামের কারণ, অর্থাৎ বাক্য ও প্রাণ হইতেই সর্ব্বপ্রকার ঋক্ ও সর্ব্বপ্রকার সামের অবরোধ হইয়া থাকে। বাক্য ও প্রাণের অবরোধ হইলেই সর্ব্বকর্ম্মেরও অবরোধ হয়।

তদেতস্মিন্মিথুনমোমিত্যেতদক্ষরে সংসৃজ্যতে যদা বৈ মিথুনৌ সমাগচ্ছত আপয়তো বৈ তাবন্যোন্যস্য কামম্ ॥ ৭ ॥

---

মাবরোধে চর্কসামসাধ্যানাং চ সর্ব্বকর্ম্মণামবরোধঃ কৃতঃ স্যাৎ। তদবরোধে চ সর্ব্বে কামা অবরুদ্ধাঃ স্যুঃ। ওমিত্যেতদক্ষরমুদ্গীথ ইতি ভক্ত্যাশঙ্কা নিবর্ত্ত্যতে। তদ্বৈতদিতি মিথুনং নির্দ্দিশ্যতে। কিন্তন্মিথুনমিত্যাহ যদ্বাক্ চ প্রাণশ্চ সর্ব্বর্ক্‌নামকারণভূতৌ মিথুনং ঋক্ চ সাম চেতি ঋক্‌সামকারণৌ ঋক্‌সামশব্দোক্তাবিত্যর্থঃ। নন্থ স্বতন্ত্রং ঋক্ চ সাম চ মিথুনম্। অন্যথা হি বাক্ চ প্রাণশ্চেত্যেকমিথুনমৃক্‌সাম চাপরং মিথুনমিতি দ্বে মিথুনে স্যাতাম্। তথা চ তদেতস্মিথুনমিত্যেকবচননির্দ্দেশোঽনুপপন্নঃ স্যাৎ। তস্মাদৃক্‌সামযোন্যোর্ব্বাক্‌প্রাণয়োরেব মিথুনত্বম্॥ ৬॥

তদেতদেবং লক্ষণং মিথুনমোমিত্যেতস্মিন্নক্ষরে সংসৃজ্যতে। এবং সর্ব্বকামাবাপ্তিগুণবিশিষ্টং মিথুনমোঙ্কারে সংসৃষ্টং বিদ্যত ইত্যোঙ্কারস্য সর্ব্বকামাবাপ্তিগুণবত্ত্বং প্রসিদ্ধং বাঙ্ময়মোঙ্কারস্য প্রাণনিষ্পাদ্যত্বঞ্চ মিথুনেন সংসৃষ্টত্বং মিথুনস্য কামাপয়িতৃত্বং প্রসিদ্ধমিতি দৃষ্টান্ত উচ্যতে। যথা লোকে মিথুনৌ মিথুনাবয়বৌ স্ত্রীপুমাংসৌ যদা সমাগচ্ছতো গ্রাম্যধর্ম্মতয়া সংযুজ্যেয়াতাং তদাপয়তঃ প্রাপয়তোঽন্যোন্যস্যেতরেতরস্য তৌ কামম্।

---

কর্ম্ম অবরোধ হইলে কামনাও অবরুদ্ধ হইয়া থাকে; এইনিমিত্তই "ওঁ" এই অক্ষরকে উদ্‌গীথ বলা যায়। সর্ব্বপ্রকার ঋক্ ও সামের কারণীভূত বাক্য ও প্রাণ মিথুনীভূত, এই উভয়হইতেই অনন্তজগতের উৎপত্তি হইয়াছে॥ ৬॥

পূর্ব্বোক্ত মিথুনীভূত বাক্য ও প্রাণ এই উভয়ই "ওঁ" এই অক্ষরেতে সংসৃষ্ট আছে। সর্ব্বকামপ্রাপ্তিরূপ গুণবিশিষ্ট মিথুন ওঙ্কার হইতে উৎপন্ন হয়; এইনিমিত্ত ওঙ্কারেরও সর্ব্বকামপ্রাপ্তিগুণ প্রসিদ্ধ আছে। বাঙ্‌ময় ওঙ্কার প্রাণনিষ্পাদ্য; সুতরাং ওঙ্কার মিথুনসংসৃষ্ট এবং সেই মিথুন সর্ব্বকামপ্রাপ্তির কারণ বলিয়া যেমন স্ত্রীপুরুষ এই লৌকিকমিথুন যখন গ্রাম্যধর্ম্মতাহেতু সংযুক্ত হয়, তখন পরস্পর উভয়েই কামনাপরিপূর্ণ

আপয়িতা হ বৈ কামানাং ভবতি য এতদেবং বিদ্বানক্ষরমুদ্গীথমুপাস্তে ॥ ৮ ॥

তদ্বা এতদনুজ্ঞাক্ষরং যদ্ধি কিঞ্চানুজানাত্যোমিত্যেব

---

তথা চ স্বাত্মানুপ্রবিষ্টেন মিথুনেন সর্ব্বকামাপ্তিগুণবত্ত্বমোঙ্কারস্ত সিদ্ধমিত্যভিপ্রায়ঃ ॥ ৭ ॥

তদুপাসকোঽপ্যুদ্গাতা তদ্ধর্ম্মা ভবতীত্যাহ। আপয়িতা হ বৈ কামানাং যজমানস্থ ভবতি য এতদক্ষরমেবাপ্তিগুণবদুদ্গীথমুপাস্তে তস্তৈ তদ্‌যথোক্তং ফলমিত্যর্থঃ। তং যথা যথোপাসতে তদেব ভবতীতি শ্রুতেঃ ॥ ৮ ॥

সমৃদ্ধিবাংশ্চোঙ্কারঃ কথং তদ্বা এতৎ প্রকৃতমনুজ্ঞাক্ষরমনুজ্ঞা চ সাক্ষরঞ্চ তৎ। অনুজ্ঞানুমতিরোঙ্কার ইত্যর্থঃ। কথমনুজ্ঞেত্যাহ। শ্রুতিরেব যদ্ধি কিঞ্চ যৎকিঞ্চ লোকে জ্ঞানং ধনং বানুজানাতি বিদ্বান্ ধনী বা তত্রানুমতিং কুর্ব্বন্নোমিত্যেব তদাহ। তথা চ বেদে ত্রয়স্ত্রিংশদিত্যোমিতি হোবা-

---

করে, সেইরূপ উক্ত মিথুনও আত্মাতে অনুপ্রবিষ্ট হইলেই ওঙ্কারের সর্ব্বকামপ্রাপ্তিরূপ গুণশালিত্ব জানা যায় ॥ ৭ ॥

যে ব্যক্তি সেই ওঙ্কারের উপাসক, তিনিও ওঙ্কারের স্থায় সর্ব্বকামপ্রাপ্তিরূপ গুণশালী হইয়া থাকেন। অন্যান্য শ্রুতিপ্রমাণেও জানা যায় যে, ওঙ্কারই যজমানদিগের সর্ব্বকামনা পরিপূরণের কারণ; অতএব সর্ব্বকামাপ্তিগুণবিশিষ্ট উদ্গীথাখ্য "ওঁ" এই অক্ষরের উপাসনা করিবে। তাহাহইলেই যথোক্ত ফললাভ হয়। যে ব্যক্তি যে কামনায় উক্ত ওঙ্কারের উপাসনা করে, তাহার সেই কামনাপরিপূরণরূপ ফললাভ হয় ॥ ৮ ॥

এই ওঙ্কারই সর্ব্বসমৃদ্ধিমান্। ইহার উপাসনাতেই সর্ব্বপ্রকার সমৃদ্ধি লাভ হয় এবং ইহাকে অনুজ্ঞাক্ষর বলা যায়; অর্থাৎ এই ওঙ্কারের উপাসনাতেই সর্ব্বপ্রকার অনুজ্ঞা সিদ্ধ হয়। লোকে জ্ঞানধনাদি যাহা কিছু লাভ হয়, ওঙ্কারই তাহার প্রতি কারণ। বেদে ওঙ্কারের ত্রয়স্ত্রিংশৎ প্রকার সমৃদ্ধি কথিত আছে। লৌকিকব্যবহারেও প্রসিদ্ধ আছে যে,

তদাহ এষো এব সমৃদ্ধির্যদনুজ্ঞা সমর্দ্ধয়িতা হ বৈ কামানাং ভবতি য এতদেবং বিদ্বানক্ষরমুদ্গীথমুপাস্তে ॥ ৯ ॥

তেনেয়ং ত্রয়ী বিদ্যা বর্ত্ততে ওমিত্যাশ্রাবয়ত্যো-

---

চেত্যাদি। তথা চ লোকেঽপি তবেদং ধনং গৃহ্লামি ইত্যুক্ত ওমিত্যাহ। অত এষা উ এব এষৈব সমৃদ্ধির্যদনুজ্ঞা যা অনুজ্ঞা সা সমৃদ্ধিস্তন্মূলত্বাদনুজ্ঞায়াঃ সমৃদ্ধো হোমিত্যনুজ্ঞাং দদাতি তস্মাৎ সমৃদ্ধিগুণবানোঙ্কার ইত্যর্থঃ। সমৃদ্ধিগুণোপাসকত্বাত্তদ্ধর্ম্মা সমর্দ্ধয়িতা হ বৈ কামানাং যজমানস্য ভবতি য এতদেবং বিদ্বানক্ষরমুদ্গাথমুপাস্ত ইত্যাদি পূর্ব্ববৎ ॥ ৯ ॥

অথেদানীমক্ষরং স্তৌতি উপাস্যত্বাৎ প্ররোচনার্থম্। কথং তেনাক্ষরেণ প্রকৃতেনেয়মৃগ্বেদাদিলক্ষণা ত্রয়ী বিদ্যা বিহিতং কর্ম্মেত্যর্থঃ। ন হি ত্রয়ী বিদ্যৈবাশ্রাবণাদিভির্ব্বর্ত্ততে কর্ম্ম তু তথা প্রবর্ত্তত ইতি প্রসিদ্ধম্। কথমোমিত্যাশ্রাবয়ত্যোমিতি শংসত্যোমিত্যুদ্গায়তীতি লিঙ্গাচ্চ সোমযাগ ইতি গম্যতে তচ্চ কর্ম্ম এতস্যৈবাক্ষরস্যাপচিত্যৈ পূজার্থম্। পরমাত্ম-

---

"আমি তোমার এই ধনগ্রহণ করিলাম" এইরূপ স্বীকার করিয়াই "ওঁ" এই অক্ষর উচ্চারণ করে, অর্থাৎ ওঙ্কারই সেই ধনগ্রহণের অনুজ্ঞা প্রদান করেন। যেহেতু ওঙ্কারই সর্ব্বসমৃদ্ধির কারণ, অতএব তাঁহাকে সর্ব্বসমৃদ্ধিমান্ বলিয়া বেদে কীর্ত্তিত আছে। যাহারা ওঙ্কারের এইরূপ সমৃদ্ধিগুণ জানিয়া উপাসনা করে, ওঙ্কার তাহাদিগকে সর্ব্বপ্রকার সমৃদ্ধিসম্পন্ন করেন; আর যাহারা কামনাশীল হইয়া ওঙ্কারের উপাসনা করে, ওঙ্কার সেই সকল যজমানদিগের কামনা পরিপূরণ করেন। এই নিমিত্ত বিদ্বান্ ব্যক্তিরা ওঙ্কারের উপাসনাকীর্ত্তন করিয়াছেন ॥ ৯ ॥

ওঙ্কারের উপাসনাদ্বারাই বেদবিদ্যা প্রবৃত্ত হয়। ত্রিগুণবিশিষ্ট ওঙ্কারের উপাসনাই সফল। এই বেদবিদ্যাদ্বারাই ঋগ্বেদাদিবিহিত কর্ম্ম প্রসিদ্ধ হইয়াছে। যদি বল, বেদবিদ্যা শ্রবণদ্বারাই কর্ম্মপ্রবৃত্তি হইতে পারে, তথাপিও বেদবিদ্যা নিষ্প্রয়োজন নহে; যেহেতু বেদবিদ্যার শ্রবণদ্বারা কেবল কর্ম্মপ্রবৃত্তিমাত্রই হইতে পারে, কিন্তু তাহাতে আত্মজ্ঞানলাভ হইতে পারে না। "ওঙ্কার শ্রবণ করিবে, ওঙ্কারের স্তব করিবে,

মিতি　　শংসত্যোমিত্যুদ্গায়ত্যেতস্যৈবাক্ষরস্যাপচিত্যৈ মহিম্না রসেন ॥ ১০ ॥

তেনোভৌ কুরুতো যশ্চৈতদেবং বেদ যশ্চ ন বেদ।

---

প্রতীকং হি তৎ। তদপচিতিঃ পরমাত্মন এব সা। "স্বকর্ম্মণা তমভ্যর্চ্চ্য সিদ্ধিং বিন্দতি মানব" ইতি স্মৃতেঃ। মহিম্না রসেন কিঞ্চৈতস্যৈবাক্ষরস্য মহিম্না মহত্বেন ঋত্বিগ্‌যজমানাদিপ্রাণৈরিত্যর্থঃ। তথৈতস্যৈবাক্ষরস্য রসেন ব্রীহিযবাদিরসনির্ব্বর্ত্তেন হবিষেত্যর্থঃ। যাগহোমাদ্যক্ষরেণ ক্রিয়তে। তচ্চাদিত্যমুপতিষ্ঠতে। ততো বৃষ্ট্যাদিক্রমেণ প্রাণোঽন্নঞ্চ জায়তে। প্রাণৈরন্নেন চ যজ্ঞস্তায়তে। অত উচ্যতেঽক্ষরস্য মহিম্না রসেনেতি। তত্রাক্ষরবিজ্ঞানবতঃ কর্ম্ম কর্ত্তব্যমিতি ॥ ১০ ॥

স্থিতমাক্ষিপতি তেনাক্ষরেণোভৌ যশ্চৈতদক্ষরমেবং ব্যাখ্যাতং বেদ যশ্চ কর্ম্মমাত্রবিৎ অক্ষরযাথাত্ম্যং ন বেদ তাবুভৌ কুরুতঃ কর্ম্ম। তয়োশ্চ

---

ওঙ্কার গান করিবে," সোমযাগাদিতে এইরূপ কীর্ত্তিত আছে। উক্ত সমস্ত কর্ম্মই ওঙ্কারের পূজার নিমিত্ত জানিবে। উক্তরূপে ওঙ্কারের আরাধনা করিলেই পরমাত্মজ্ঞান হয়। ওঙ্কারকে আশ্রয় করিয়া সে সকল কার্য্য করা যায়, আত্মজ্ঞানসাধনই তাহার উদ্দেশ্য। (স্মৃতিতে লিখিত আছে যে, স্বীয় কর্ম্মদ্বারা তাঁহাকে অর্চ্চনা করিলে মানবগণ সিদ্ধিলাভ করিতে পারে।) ওঙ্কারের মাহাত্ম্যদ্বারাই ঋত্বিক্ ও যজমানাদির সিদ্ধিলাভ হয়। সেই ওঙ্কারের রসদ্বারাই ব্রীহিযবাদি রসসম্পন্ন হয়। সেই ব্রীহিযবাদির রসই হবিঃস্বরূপ, তাহাদ্বারাই যাগাদি সাধিত হইয়া থাকে। সেই যাগাদিদ্বারা আদিত্যদেবের উপাসনা হয়, তাহাতে বৃষ্ট্যাদিদ্বারা অন্ন ও সেই অন্ন-হইতে প্রাণ জন্মিয়া থাকে। এই নিমিত্তই অক্ষরমহিমা রস বলিয়া কথিত হয়; সুতরাং যাঁহারা অক্ষরবিজ্ঞানবিদ্, তাহাদিগের অবশ্য যাগাদিকর্ম্ম করা উচিত বোধ হইতেছে ॥ ১০ ॥

যাঁহারা "ওম্" এই অক্ষরের তত্ত্ব জানেন এবং যাহারা উক্ত তত্ত্ব সম্যক্-প্রকার জানেন না, কেবল কর্ম্মমাত্র জানেন, তাহাদিগের সকলেরই কর্ম্মানু-

নানা তু বিদ্যা চাবিদ্যা চ যদেব বিদ্যয়া করোতি শ্রদ্ধ-

---

কর্ম্মসামর্থ্যাদেব ফলং স্যাৎ কিং তত্রাক্ষরযাথাত্ম্যবিজ্ঞানেনেতি। দৃষ্টং হি লোকে হরীতকীং ভক্ষয়তোস্তদ্রসাভিজ্ঞেতরয়োর্ব্বিরেচনম্। নৈবম্। যস্মান্নানা তু বিদ্যা চ অবিদ্যা চ। ভিন্নে হি বিদ্যাবিদ্যে। তুশব্দঃ পক্ষ-ব্যাবৃত্ত্যর্থঃ। ওঙ্কারস্য কর্ম্মাঙ্গত্বমাত্রবিজ্ঞানমেব রসতমাপ্তিসমৃদ্ধিগুণবদ্-বিজ্ঞানং কিন্তর্হি ততোঽভ্যধিকম্। তস্মাত্তদঙ্গাধিক্যাৎ ফলাধিক্যং যুক্ত-মিত্যভিপ্রায়ঃ। দৃষ্টং হি লোকে বণিক্‌শবরয়োঃ পদ্মরাগাদিমণিবিক্রয়ে বণিজো বিজ্ঞানাধিক্যাৎ ফলাধিক্যম্। তস্মাদ্‌যদেব বিদ্যয়া বিজ্ঞানেন যুক্তঃ সন্ করোতি কর্ম্ম শ্রদ্ধয়া শ্রদ্দধানশ্চ সন্নুপনিষদা যোগেন যুক্ত-শ্চেত্যর্থঃ তদেব কর্ম্ম বীর্য্যবত্তরং। অবিদ্বৎকর্ম্মণোঽধিকফলং ন ভব-

---

ষ্ঠান অবশ্যকর্ত্তব্য; তাহাদিগের কর্ম্মানুষ্ঠানবলেই ফললাভ হইয়া থাকে। অতএব তাহাদিগের অক্ষরমাহাত্ম্যের অপরিজ্ঞানেও কোন হানি নাই। লৌকিক ব্যবহারে দেখা যাইতেছে যে, লোকে হরীতকীর গুণ জানুক, আর নাই জানুক, কিন্তু সকলেরই হরীতকীভক্ষণে বিরেচন হয়। যেমন হরীতকীভক্ষণরূপ কর্ম্মদ্বারা বিরেচনকার্য্য সাধিত হয়, সেইরূপ ওঙ্কারের উপাসনাদ্বারাই মুক্তিফল সাধিত হইতে পারে; অতএব উক্ত দৃষ্টান্ত যুক্তিযুক্ত বলিয়া বোধহয় না, যেহেতু হরীতকীর রস একবিধ; কিন্তু বিদ্যা অবিদ্যা এই উভয়ই বিভিন্ন। যদিও ওঙ্কারের কর্ম্মাঙ্গত্বমাত্রবি-জ্ঞানই রসতমাপ্তিস্বরূপ সমৃদ্ধিগুণবৎ বিজ্ঞান হউক, তথাপি কর্ম্মাঙ্গত্বমাত্র-রূপে ওঙ্কারবিজ্ঞান হইতে সমৃদ্ধি গুণবৎ বিজ্ঞানই শ্রেষ্ঠ; অতএব কর্ম্মা-ঙ্গত্বরূপে ওঙ্কারবিজ্ঞান হইতে সমৃদ্ধিগুণশালিত্বরূপে ওঙ্কারের বিজ্ঞানে ফলাধিক্য জানিবে। যেমন পদ্মরাগাদিমণিবিক্রয়কালে বণিক ও ব্যাধ এই উভয়ের মধ্যে বণিকের ফলাধিক্য হয়। বণিক পদ্মরাগের মাহাত্ম্য জানে; সুতরাং সে যেরূপ মূল্যে মণিবিক্রয় করিতে পারে, পদ্মরাগের মাহাত্ম্য-পরিজ্ঞানে অপটু ব্যাধ সেইরূপ মূল্যে বিক্রয় করিতে পারে না। সেইরূপ যাঁহারা ওঙ্কারের মাহাত্ম্য সম্যক্‌প্রকারে অবগত আছেন, তাঁহারা ওঙ্কার-মাহাত্ম্য অনভিজ্ঞ ব্যক্তি অপেক্ষাও সমধিকফল লাভ করিতে পারেন। অত-

স্যোপনিষদা তদেব বীর্য্যবত্তরং ভবতীতি খল্বেতস্যৈবাক্ষরস্যোপব্যাখ্যানং ভবতি ॥ ১১ ॥

ইতি প্রথমঃ খণ্ডঃ ॥ ১ ॥

---

তীতি। বিদ্বৎকর্ম্মণো বীর্য্যবত্তরবচনাদবিদুষোঽপি কর্ম্ম বীর্য্যবদেব ভবতীত্যভিপ্রায়ঃ। ন চাবিদুষঃ কর্ম্মণ্যনধিকারঃ। ঔষস্ত্যে কাণ্ডেঽবিদুষামপি আর্ত্বিজ্যদর্শনাৎ। রসতমাপ্তিসমৃদ্ধিগুণবদক্ষরমিত্যেকমুপাসনম্। মধ্যে প্রযত্নান্তরাদর্শনাৎ। অনেকৈর্হি বিশেষণৈরনেকধোপাস্যত্বাৎ খল্বেতস্যৈব প্রকৃতস্যোদ্গীথাখ্যস্যাক্ষরস্যোপব্যাখ্যানং ভবতি॥ ১১ ॥

ইতি প্রথমখণ্ডভাষ্যং ॥ ১ ॥

---

এব বিদ্যা ও বিজ্ঞানবিদ্ এবং শ্রদ্ধাযুক্ত হইয়া উপনিষদোক্ত যোগাবলম্বনপূর্ব্বক কর্ম্ম করিবে। সেই কর্ম্মই উৎকৃষ্ট ফলপ্রদান করিতে সমর্থ হয়। যাহারা অজ্ঞানী, তাহাদিগের কর্ম্ম অধিক ফলপ্রদান করিতে পারে না; কিন্তু অজ্ঞানীদিগের যে একেবারে কর্ম্মফল হয় না, তাহাও নহে। তবে এইমাত্র বিশেষ, বিদ্বান্ব্যক্তিদিগের কর্ম্মে সমধিক ফল, অজ্ঞানিদিগের কর্ম্মে অপেক্ষাকৃত ন্যূনফল হইয়া থাকে; সুতরাং অজ্ঞানীব্যক্তিরাও কর্ম্মে অনধিকারী নহে। প্রাতঃকৃত্যাদিকাণ্ডে অজ্ঞানীব্যক্তিরও পৌরোহিত্য দেখা গিয়াছে। পূর্ব্বোক্ত নানাপ্রকার বিশেষণদ্বারা বহুরূপেই ওঙ্কারের উপাসনা উক্ত হইয়াছে, বাস্তবিক এই সমুদায়ই উদ্গীথাক্ষর ওঙ্কারব্যাখ্যামাত্র ॥ ১১ ॥

ইতি প্রথম খণ্ড ॥ ১ ॥

# দ্বিতীয়ঃ খণ্ডঃ।

দেবাসুরা হ বৈ যত্র সংযেতিরে উভয়ে প্রাজাপত্যাস্তদ্ধ দেবা উদ্গীথমাজহ্রুরনেনৈনানভিভবিষ্যাম ইতি ॥১॥

---

দেবাসুরাঃ। দেবাশ্চাসুরাশ্চ। দেবা দীব্যতের্দ্যোতনার্থস্য শাস্ত্রোদ্ভাসিতা ইন্দ্রিয়বৃত্তয়ঃ। অসুরাস্তদ্বিপরীতাঃ। স্বেষ্বেবাসুষু বিষ্বগ্বিষয়াসু প্রাণনক্রিয়াসু রমণাৎ স্বাভাবিক্যস্তম আত্মিকা ইন্দ্রিয়বৃত্তয় এব। হ বৈ ইতি পূর্ব্ববৃত্তোদ্ভাসকৌ নিপাতৌ যত্র যস্মিন্নিমিত্তে ইতরেতরবিষয়াপহারলক্ষণে সংযেতিরে। সম্পূর্ব্বস্য যততেঃ সংগ্রামার্থত্বমিতি। সংগ্রামং কৃতবন্ত ইত্যর্থঃ শাস্ত্রীয়প্রকাশবৃত্ত্যভিভবনায় প্রবৃত্তাঃ স্বাভাবিক্যস্তমোরূপা ইন্দ্রিয়বৃত্তয়োঽসুরাঃ। তথা তদ্বিপরীতাঃ শাস্ত্রার্থবিষয়বিবেকজ্যোতিরাত্মানো দেবাঃ স্বাভাবিকতমোরূপাসুরাভিভবনায় প্রবৃত্তা ইত্যন্যোন্যাভিভবোদ্ভবরূপঃ সংগ্রাম ইব সর্ব্বপ্রাণিষু প্রতিদেহং দেবাসুরসংগ্রামোঽনাদিকালপ্রবৃত্ত ইত্যভিপ্রায়ঃ ॥

---

প্রথমাধ্যায়ে গুণত্রয়বিশিষ্ট উদ্‌গীথাবয়বভূত ওঙ্কারকে পরমাত্মজ্ঞানসাধনরূপে জানিয়া উপাসনা করিতে হইবে, ইহাই উক্ত হইয়াছে। এইক্ষণ সেই ওঙ্কারাক্ষরের আধ্যাত্মিক-আধিদৈবিকভেদে আদিত্যদৃষ্টিতে উপাসনা কথিত হইতেছে।—প্রাণিমাত্রের শরীরে চিরকাল হইতেই দেবাসুরসংগ্রাম চলিতেছে। শাস্ত্রোদ্ভাসিত ইন্দ্রিয়বৃত্তিই দেব, আর তদ্বিপরীত, অর্থাৎ বিষয়াসক্ত প্রাণাত্মিকাবৃত্তি সকল অসুর। এক আত্মার নিমিত্তই উভয়পক্ষে যুদ্ধ হয়। উভয়পক্ষেই পরস্পরের বিষয়াপহরণে সমুদ্যত হইয়া নিরন্তর সংগ্রাম করিতেছে, অর্থাৎ প্রাণিগণের শরীরে উভয়বিধ বৃত্তি আছে, শাস্ত্রজ্ঞানজন্য পরমাত্মবিষয়ক ইন্দ্রিয়বৃত্তি এবং বিষয়ভোগবাসনারূপ ইন্দ্রিয়বৃত্তি। এই উভয়বৃত্তিরই পরস্পর দ্বেষ্যদ্বেষকভাব আছে। বিষয়ভোগবাসনারূপ ইন্দ্রিয়বৃত্তি সর্ব্বদা পরমাত্মবিষয়কবৃত্তিকে

তে হ নাসিক্যং প্রাণমুদ্গীথমুপাসাঞ্চক্রিরে তং

---

স ইহ শ্রুত্যাখ্যায়িকারূপেণ ধর্ম্মাধর্ম্মোৎপত্তিবিবেকবিজ্ঞানায় কথ্যতে প্রাণবিশুদ্ধিবিজ্ঞানবিধিপরতয়া। অত উভয়েঽপি দেবাসুরাঃ প্রজাপতেরপত্যানীতি প্রাজাপত্যাঃ। প্রজাপতিঃ কর্ম্মজ্ঞানাধিকৃতঃ পুরুষঃ। পুরুষ এবোকৃথময়মহান্ প্রজাপতিরিতি শ্রুত্যন্তরাৎ। তস্য হি শাস্ত্রীয়াঃ স্বাভাবিক্যশ্চ রণপ্রবৃত্তয়ো বিরুদ্ধাপত্যানীব তদুদ্ভবত্বাৎ। তত্তত্রোৎকর্ষাপকর্ষলক্ষণনিমিত্তে হ দেবা উদ্গীথং উদ্গীথভক্ত্যুপলক্ষিতমৌদ্গাথং কর্ম্মাজহ্রুরাহৃতবন্তঃ। তস্যাপি কেবলস্যাহরণাসম্ভবাজ্জ্যোতিষ্টোমাদ্যাহৃতবন্ত ইত্যভিপ্রায়ঃ॥ ১॥

তৎ কিমর্থমাজহ্রুরিত্যুচ্যতে। অনেন কর্ম্মণৈনানসুরানভিভবিষ্যাম ইত্যেবমভিপ্রায়াঃ সন্তো যদা চ তদুদ্গীথকর্ম্মাজিহীর্ষবন্তদা তে হ দেবা

---

পরাভূত করিতে চাহে এবং পরমাত্মবিষয়ক ইন্দ্রিয়বৃত্তি বিষয়ভোগবাসনারূপ বৃত্তিকে নিরস্ত করিতে যত্ন করে। ঐ দেবাসুর উভয়ই প্রজাপতির তনয়, অর্থাৎ উভয়বৃত্তিই শ্রুতির আখ্যায়িকারূপে ধর্ম্মাধর্ম্মোৎপত্তিবিবেকবিজ্ঞানের নিমিত্ত কথিত হয়। বিষয়ভোগবাসনারূপ ইন্দ্রিয়বৃত্তি কেবল প্রাণের বিশুদ্ধিমাত্র সাধন করে, পরমাত্মবিষয়কবৃত্তি বিজ্ঞানবিধির অনুগত; অতএব উভয়েরই জনক প্রজাপতি। সেই প্রজাপতিও কর্ম্মজ্ঞানাধিকৃত পুরুষবিশেষ। যেমন সন্তানগণের মধ্যে পরস্পর বৈরভাব থাকিলে তাহারা অন্যান্যের পরাভবসাধনে প্রবৃত্ত হয়, সেইরূপ পূর্ব্বোক্ত বৃত্তিদ্বয়ের মধ্যে উভয়েই পরস্পরের কার্য্যব্যাঘাত করিতে চেষ্টা করে। বিষয়ভোগবাসনারূপ ইন্দ্রিয়বৃত্তি অপরবৃত্তির কার্য্যভূত অগ্নিষ্টোমাদিযজ্ঞের এবং পরমাত্মবিষয়ক শাস্ত্রজ্ঞানজন্য ইন্দ্রিয়বৃত্তি অন্যবৃত্তির কার্য্য বিষয়ভোগাদি হরণ করিতে চাহে। কে কাহাকে পরাভূত করিয়া প্রবল হইবে, এইনিমিত্ত উভয়বৃত্তিই সর্ব্বদা স্বস্ব কার্য্যসাধনে তৎপর থাকে। "আমি এই কর্ম্মদ্বারা ইহাকে পরাভূত করিব" সর্ব্বদাই উভয়বৃত্তির মধ্যে এইরূপ অভিপ্রায় হয়॥ ১॥

বিষয়ভোগবাসনারূপ ইন্দ্রিয়বৃত্তি "এই কর্ম্মদ্বারা বিপক্ষকে পরাভূত

**হাসুরাঃ পাপ্মনা বিবিধুঃ তস্মাত্তেনোভয়ং জিঘ্রতি সুরভি চ দুর্গন্ধি চ পাপ্মনা হ্যেষ বিদ্ধঃ ॥ ২ ॥**

---

নাসিক্যং নাসিকায়াং ভবং চেতনাবন্তং ঘ্রাণং প্রাণং উদ্গীথকর্ত্তারমুদ্গাতারং উদ্গীথভক্ত্যোপবাসাঞ্চক্রিরে কৃতবন্ত ইত্যর্থঃ। নাসিক্যপ্রাণদৃষ্ট্যোদ্গীথাখ্যমক্ষরমোঙ্কারমুপাসাঞ্চক্রির ইত্যর্থঃ। এবং হি প্রকৃতার্থপরিত্যাগোঽপ্রকৃতার্থোপাদানঞ্চ ন কৃতং স্যাৎ। খল্বেতস্যৈবাক্ষরস্যেত্যোঙ্কারো হ্যুপাস্যতয়া প্রকৃতঃ। নমু উদ্গীথোপলক্ষিতং কর্ম্মাহৃতবন্ত ইত্যবোচ ইদানীমেব কথং নাসিক্যপ্রাণদৃষ্ট্যোঙ্কারমুপাসাঞ্চক্রির ইত্যাখ। নৈষ দোষঃ। উদ্গীথকর্ম্মণ্যেব হি তৎ কর্ত্তৃপ্রাণদেবতাদৃষ্ট্যোদ্গীথভক্ত্যবয়বশ্চোঙ্কার উপাস্যত্বেন বিবক্ষিতো ন স্বতন্ত্রোঽতস্তাদর্থ্যেন কর্ম্মাহৃতবন্ত ইতি যুক্তমেবোক্তং। তমেবং দেবৈর্বৃতমুদ্গাতারং হাসুরাঃ স্বাভাবিকাস্তম আত্মানো জ্যোতীরূপং নাসিক্যং প্রাণং দেবং স্বোত্থেন পাপ্মনা অধর্ম্মাসঙ্গরূপেণ বিবিধুর্ব্বিদ্ধবন্তঃ সংসর্গং কৃতবন্ত ইত্যর্থঃ। স হি নাসিক্যঃ প্রাণঃ কল্যাণগন্ধগ্রহণাভিমানাসঙ্গাভিভূতবিবেকবিজ্ঞানো বভূব। স তেন দোষেণ পাপ্মসংসর্গী বভূব। তদিদমুক্তমসুরাঃ পাপ্মনা বিবিধুরিতি।

---

করিব” এই অভিপ্রায় করিয়া যখন উদ্গীথকর্ম্ম, অর্থাৎ অগ্নিষ্টোমাদি যাগ অপহরণ করিতে প্রবৃত্ত হয়, তখন পরমাত্মবিষয়কবৃত্তি উদ্গীথভক্তিদ্বারা নাসিকাগ্রে দৃষ্টিনিক্ষেপপূর্ব্বক চিত্তস্থির করিয়া উদ্গীথাখ্য ওঙ্কারের উপাসনা করে। যখন এইরূপ উপাসনায় প্রবৃত্ত হয়, তখন কোনরূপেও প্রকৃতার্থ পরিত্যাগ করিয়া অপ্রকৃতার্থগ্রহণ করে না; অর্থাৎ সর্ব্বকর্ম্মপরিত্যাগ করিয়া কেবল সেই উদ্গীথাখ্য ওঙ্কারকেই উপাস্য বলিয়া গ্রহণ করে। পূর্ব্বে উক্ত হইয়াছে যে, উদ্গীথোপলক্ষিত কর্ম্মসকল আহরণ করে, এক্ষণ কিরূপে নাসিকাতে প্রাণদৃষ্টিদ্বারা ওঙ্কারের উপাসনা যুক্তিযুক্ত হইতে পারে? উক্ত দোষ গ্রাহ্য নহে, যেহেতু উদ্গীথকর্ম্মেতেই তাহার কর্ত্তৃভূত প্রাণদেবতার দৃষ্টিদ্বার। উদ্গীথভক্তির অবয়বস্বরূপ ওঙ্কারকে উপাস্যরূপে কথিত হইয়াছে। পৃথক্‌রূপে উপাসনা উক্ত হয় নাই; সুতরাং সেই ওঙ্কারের উপাসনার জন্য যে কর্ম্মসকল পরিত্যাগ করিবে,

**অথ হ বাচমুদ্গীথমুপাসাঞ্চক্রিরে তাᳩ হাসুরাঃ পাপ্মনা বিবিধুস্তস্মাত্তয়োভয়ং বদতি সত্যঞ্চানৃতং চ পাপ্মনা হ্যেষা বিদ্ধা ॥ ৩ ॥**

---

যস্মাদাসুরেণ পাপ্মনা বিদ্ধস্তস্মাত্তেন পাপ্মনা প্রেরিতো ঘ্রাণঃ প্রাণো দুর্গন্ধিগ্রাহকঃ প্রাণিনাম্। অতস্তেনোভয়ং জিঘ্রতি লোকঃ সুরভি চ দুর্গন্ধি চ। পাপ্মনা হ্যেষ যস্মাদ্বিদ্ধঃ। উভয়গ্রহণমবিবক্ষিতম্। যস্তোভয়ং হবিরার্ত্তিমাচ্ছর্তীতি যদ্বৎ। যদেবেদমপ্রতিরূপং জিঘ্রতীতি সমানপ্রকরণশ্রুতেঃ ॥ ২ ॥

মুখ্যপ্রাণস্যোপাস্যত্বায় তদ্বিশুদ্ধত্বানুভবার্থোঽয়ং বিচারঃ শ্রুত্যা প্রবর্ত্তিতঃ। অতশ্চক্ষুরাদিদেবতাঃ ক্রমেণ বিচার্য্যাসুরেণ পাপ্মনা বিদ্ধা ইত্যপোহ্যন্তে। সমানমন্যৎ ॥ ৩ ॥

---

ইহা অযৌক্তিক নহে। অতএব হে ইন্দ্রিয়াদিদেবগণ! তোমরা স্বভাবতঃ তমসাচ্ছন্ন আছ, সেই জ্যোতির্ম্ময় প্রাণদেবকে অধর্ম্মাসঙ্গরূপ পাপদ্বারা বেধ করিয়া সংসর্গ করিতেছ, আর সদ্‌গন্ধগ্রহণাদি অভিমানাসঙ্গে বিবেকজ্ঞানকে অভিভূত করিও না। তোমাদিগের পাপাচরণে সেই প্রাণও পাপসংসর্গী হইয়াছে; অর্থাৎ যাহাতে ইন্দ্রিয়গণ বিষয়লিপ্সু হইয়া পাপাচরণ না করে, তাহাই কর্ত্তব্য। অসুররূপা ইন্দ্রিয়গণ সর্ব্বদাই পাপকার্য্যে বিদ্ধ হইতেছে। যেহেতু ইন্দ্রিয়াচরিত পাপদ্বারা প্রাণও বিদ্ধ হয়; অতএব প্রাণ সেই পাপকর্ম্মদ্বারা প্রেরিত হইয়া অসৎকার্য্যে প্রবৃত্ত হইতেছে। অতএব হিতাহিত বিবেচনা করিয়া পাপকর্ম্ম পরিত্যাগ করা কর্ত্তব্য। প্রাণ পাপবিদ্ধ হইলেই সদ্গন্ধ-দুর্গন্ধ গ্রহণ করে ॥ ২ ॥

মোক্ষপ্রাণের উপাসনার নিমিত্ত যাহাতে সেই প্রাণের বিশুদ্ধি হইতে পারে, এইরূপ বিচারই প্রবর্ত্তিত হইতেছে। চক্ষুরাদি ইন্দ্রিয়ও ক্রমতঃ পাপরূপ অসুরকর্ত্তৃক বিদ্ধ হয়, এই নিমিত্ত বলিতেছেন। —বাক্যও সর্ব্বদা সেই উদ্গীথাখ্য ওঙ্কারের উপাসনা করিবে। বাক্য উদ্গীথাখ্য ওঙ্কারের উপাসনাপরিত্যাগ করিয়া বৈষয়িকপাপে প্রলিপ্ত হইলে সর্ব্বদা সত্য ও

অথ হ চক্ষুরুদ্গীথমুপাসাঞ্চক্রিরে তদ্ধাসুরাঃ পাপ্মনা বিবিধুস্তস্মাত্তেনোভয়ং পশ্যতি দর্শনীয়ং চাদর্শনীয়ং চ পাপ্মনা হ্যেতদ্বিদ্ধম্ ॥ ৪ ॥

অথ হ শ্রোত্রমুদ্গীথমুপাসাঞ্চক্রিরে তদ্ধাসুরাঃ পাপ্মনা বিবিধুস্তস্মাত্তেনোভয়ং শৃণোতি শ্রবণীয়ঞ্চাশ্রবণীয়ঞ্চ পাপ্মনা হ্যেতদ্বিদ্ধম্ ॥ ৫ ॥

অথ হ মন উদ্গীথমুপাসাঞ্চক্রিরে তদ্ধাসুরাঃ পাপ্মনা

---

অথ হ বাচং চক্ষুঃ শ্রোত্রং মন ইত্যাদি। অনুক্তা অপ্যন্যাস্ত্বগ্রসনাদি-দেবতা দ্রষ্টব্যাঃ। এবমু খল্বেতা দেবতাঃ পাপ্মভির্বিরিতি শ্রুত্যন্তরাৎ। অসুরেণ বিদ্ধত্বাৎ প্রাণাদিদেবতা অপোহ্যন্তে। অথানন্তরং য এবায়ং প্রসিদ্ধো মুখে ভবো মুখ্যঃ প্রাণস্তমুদ্গীথমুপাসাঞ্চক্রিরে তং হাসুরাঃ পূর্ব্ব-বদৃত্বা প্রাপ্য বিদধ্বংসুর্ব্বিনষ্টা অভিপ্রায়মাত্রেণ। অকৃত্বা কিঞ্চিদপি প্রাণস্য কথং বিনষ্টা ইত্যত্র দৃষ্টান্তমাহ। যথা লোকে অশ্মানমাখণং ন শক্যতে খনিতুং কুদ্দালাদিভিরপি টঙ্কৈশ্ছেত্তুং ন শক্যোঽখণ এবাখণ-

---

অসত্য আচরণ করিতে থাকে; অতএব যাহাতে বাক্য বিষয়ে আসক্ত হইয়া পাপাসক্ত না হয়, তাহাই কর্ত্তব্য ॥ ৩ ॥

চক্ষুও সর্ব্বদা সেই উদ্গীথাখ্য ওঙ্কারের উপাসনা করিবে। চক্ষুঃ উদ্গীথাখ্য ওঙ্কারের উপাসনাপরিত্যাগ করিয়া বৈষয়িকপাপে প্রলিপ্ত হইলে সর্ব্বদা দর্শনীয় ও অদর্শনীয় বস্তুসকল দর্শন করিতে থাকে; অতএব যাহাতে চক্ষুঃ বিষয়ে আসক্ত হইয়া পাপাসক্ত না হয়, তাহাই কর্ত্তব্য ॥ ৪ ॥

কর্ণও সর্ব্বদা সেই উদ্গীথাখ্য ওঙ্কারের উপাসনা করিবে। কর্ণ উদ্-গীথাখ্য ওঙ্কারের উপাসনাপরিত্যাগ করিয়া বৈষয়িকপাপে প্রলিপ্ত হইলে সর্ব্বদা শ্রাব্য ও অশ্রাব্য বিষয়সকল শ্রবণ করিতে থাকে; অতএব যাহাতে কর্ণ বিষয়ে আসক্ত হইয়া পাপাসক্ত না হয়, তাহাই কর্ত্তব্য ॥ ৫ ॥

মনঃও সর্ব্বদা সেই উদ্গীথাখ্য ওঙ্কারের উপাসনা করিবে। মনঃ উদ্-গীথাখ্য ওঙ্কারের উপাসনাপরিত্যাগ করিয়া বৈষয়িকপাপে প্রলিপ্ত হইলে

বিবিধুস্তস্মাত্তেনোভয়ং সঙ্কল্পতে সঙ্কল্পনীয়ঞ্চাসঙ্কল্পনীয়ঞ্চ পাপ্মনা হ্যেতদ্বিদ্ধম্ ॥ ৬ ॥

অথ হ যএবায়ং মুখ্যঃ প্রাণস্তমুদ্গীথমুপাসাঞ্চক্রিরে তগ্ঁ হাসুরা ঋত্বা বিদধ্বংসুর্যথাশ্মানমাখণমৃত্বা বিধ্বগ্ঁসেত ॥ ৭ ॥

এবং যথাশ্মানমাখণমৃত্বা বিধ্বগ্ঁসত এবগ্ঁ হৈব স

---

ত্বমৃত্বা। সামর্থ্যাল্লোষ্ট্রঃ পাংশুপিণ্ডঃ শ্রুত্যন্তরাচ্চাশ্মনি ক্ষিপ্তোঽশ্মভেদনাভিপ্রায়েণ তস্যাশ্মনঃ কিঞ্চিদপ্যকৃত্বা স্বয়ং বিধ্বংসেত বিদীর্য্যেতৈব বিদধ্বংসুরিত্যর্থঃ ॥ ৪-৭ ॥

এবং বিশুদ্ধোঽসুরৈরধর্ষিতত্বাৎ প্রাণ ইতি। এবম্বিদঃ প্রাণাত্মভূতস্যেদং ফলমাহ। যথাশ্মানমিত্যেষ এব দৃষ্টান্তঃ। এবং হৈব স বিধ্বংসতে বিনশ্যতি। কোঽসাবিত্যাহ। য এবংবিদি যথোক্তপ্রাণবিদি পাপং তদনর্হং কর্ত্তুং কাময়তে ইচ্ছতি যশ্চাপ্যেনমভিদাসতি হিনস্তি প্রাণবিদং প্রত্যা-

---

সর্ব্বদা সৎ ও অসৎ সঙ্কল্প করিয়া থাকে ; অতএব যাহাতে মনঃ বিষয়ে আসক্ত হইয়া পাপাসক্ত না হয়, তাহাই কর্ত্তব্য ॥ ৬ ॥

মুখ্য প্রাণও সর্ব্বতোভাবে সেই উদ্গীথাখ্য ওঙ্কারের উপাসনা করিবে। সেই পরমাত্মরূপী ওঙ্কারের উপাসনাপরিত্যাগ করিয়া বিষয়-ভোগাদিকার্য্যে ব্যাপৃত থাকিলে ইন্দ্রিয়সকল ( অসুরেরা ) বিনষ্ট হইয়া যায়। যেমন কেহ কখন কুদ্দালাদিদ্বারা পাষাণখনন করিতে পারে না, সেই পাষাণে লোষ্ট্রাদি নিক্ষেপ করিলেও তাহা বিদীর্ণ না হইয়া লোষ্ট্রাদিই বিদীর্ণ হইয়া যায়। সেইরূপ চক্ষুরাদি ইন্দ্রিয় বিষয়ে নিক্ষিপ্ত হইলে তাহারা স্বয়ং বিধ্বস্ত হইয়া থাকে ॥ ৭ ॥

পূর্ব্বোক্তপ্রকারে অসুররূপী ইন্দ্রিয়গণকর্ত্তৃক প্রাণ আক্রান্ত না হইলেই বিশুদ্ধ হইয়া থাকে। যেমন শত শত লোষ্ট্রনিক্ষেপ করিলেও পাষাণ বিধ্বস্ত হয় না, কিন্তু সেই লোষ্ট্রই বিধ্বস্ত হইয়া থাকে, সেইরূপ যে ব্যক্তি ইন্দ্রিয়গণের বশীভূত হইয়া পাপাচরণ না করে, সে কখনও বিনষ্ট হয় না।

বিধ্বংসতে য এবম্বিদি পাপং কাময়তে যশ্চৈনমভিদাসতি স এষোঽশ্মাখণঃ ॥ ৮ ॥

নৈবৈতেন সুরভি ন দুর্গন্ধি বিজানাত্যপহতপাপ্মা হ্যেষ তেন যদশ্নাতি যৎ পিবতি তেনেতরান্ প্রাণানবতি ॥৯॥

---

ক্রোশতাড়নাদি প্রযুঙ্‌ক্তে সোঽপ্যেবমেব বিধ্বংসত ইত্যর্থঃ। যস্মাৎ স এষ প্রাণবিৎ প্রাণভূতত্বাদশ্মাখণ ইবাশ্মাখণোঽধর্ষণীয় ইত্যর্থঃ। নন্বু নাসিক্যোঽপি প্রাণো বায্বাত্মা যথা মুখ্যস্তত্র নাসিক্যঃ প্রাণঃ পাপ্মনা বিদ্ধঃ প্রাণ এব সন্ মুখ্যঃ কথম্। নৈব দোষো নাসিক্যস্তু স্থানকরণবৈগুণ্যাদ্বিদ্ধো বায্বাত্মাপি সন্ মুখ্যঃ স্থানদেবতাবলীয়স্ত্বান্ন বিদ্ধ ইতি যুক্তম্ ॥ ৮ ॥

যথা বাস্পাদয়ঃ শিক্ষাবৎপুরুষাশ্রয়াঃ কার্য্যবিশেষং কুর্ব্বন্তি নান্যহস্তগতাস্তদ্বদ্দোষবদ্ঘ্রাণসচিবত্বাদ্বিদ্ধাঘ্রাণদেবতা ন মুখ্যঃ। যস্মান্ন বিদ্ধোঽসুরৈর্মুখ্যস্তস্মান্নৈবৈতেন সুরভি দুর্গন্ধি বা বিজানাতি ঘ্রাণেনৈব তদুভয়ং বিজানাতি লোকঃ। অতশ্চ পাপ্মকার্য্যাদর্শনাদপহতপাপ্মাপহতো

---

যে ব্যক্তি যথোক্তরূপে প্রাণকে জানিয়াও পাপাচরণে প্রবৃত্ত হয়, সেই পাষাণক্ষিপ্ত লোষ্ট্রের ন্যায় বিনষ্ট হইয়া থাকে। যেমন পাষাণ সর্ব্বদাই লোষ্ট্রাদিদ্বারা অধর্ষণীয়, সেইরূপ বিশুদ্ধ প্রাণও ইন্দ্রিয়গণের অনভিভবনীয়। ( যদি বল, সাধারণ প্রাণ নাসিকার আশ্রিত এবং মুখ্যপ্রাণ বায়ুময় হইলেও ইহাদিগের কোন বিশেষ নাই, সুতারাং উভয়প্রাণেরই বোধাবোধ তুল্য দেখা যায় ; তবে আর মুখ্যপ্রাণের বিশেষ কি রহিল ? তথাপি নাশিকাশ্রিত প্রাণ স্থানবৈগুণ্যবশতঃ বিদ্ধ, অর্থাৎ পাপসংস্পৃষ্ট হইতে পারে ; কিন্তু মুখ্যপ্রাণ বায়ুময় হইলেও তাহা কখন বিদ্ধ, অর্থাৎ পাপসংস্পৃষ্ট হইতে পারে না ) ॥ ৮ ॥

( স্থানসম্বন্ধবশতঃ নাসাশ্রিত প্রাণের পাপসম্বন্ধ আছে। মুখ্যপ্রাণের কোনরূপ স্থানসম্বন্ধ নাই ; সুতরাং তাহার পাপসম্বন্ধও হইতে পারে না। যাহারা বাস্পাদির কার্য্য বিশেষরূপে অবগত আছে, তাহাদিগের হস্তগত হইলেই বাস্প বিশেষ কার্য্যকারী হয়, কিন্তু অন্যহস্তগত বাস্প কোন কার্য্য

এতন্মু এবান্ততোঽবিত্ত্বোৎক্রামতি ব্যাদদাত্যেবান্তত ইতি ॥ ১০ ॥

---

বিনাশিতোঽপনীতঃ পাপ্মা যস্মাৎ সোঽয়মপহতপাপ্মা হ্যেষ বিশুদ্ধ ইত্যর্থঃ। যস্মাচ্চায়মন্তরয়ঃ কল্যাণাদ্যাসঙ্গবর্জ্জ্যম্ ঘ্রাণাদয়ো ন তথায়ন্তরির্মুখ্যঃ কিং তর্হি সর্ব্বার্থঃ। কথমিত্যুচ্যতে তেন মুখ্যেন যদশ্নাতি যৎ পিবতি লোকস্তেনাশিতেন পীতেন চেতরান্ ঘ্রাণাদীনবতি পালয়তি। তেন হি তেষাং স্থিতির্ভবতীত্যর্থঃ। অতঃ সর্ব্বম্ভরিঃ প্রাণোঽতো বিশুদ্ধঃ ॥ ৯ ॥

কথং পুনর্মুখ্যাশিতপীতাভ্যাং স্থিতিরেষাং গম্যত ইতি। উচ্যতে। এবং মুখ্যং প্রাণং মুখ্যপ্রাণবৃত্তিম্। অন্নপানে ইত্যর্থঃ। অন্ততোঽন্তে মরণকালেঽবিন্দাঽলব্ধোৎক্রামতি। ঘ্রাণাদিপ্রাণসমুদায় ইত্যর্থঃ। অপ্রাণো হি ন শক্নোত্যাশিতুং পাতুং বা। তেন তদোৎক্রান্তিঃ প্রসিদ্ধা ঘ্রাণাদিকলাপস্য। দৃশ্যতে হ্যুৎক্রান্তৌ প্রাণস্যাশিশিষা। অতো ব্যাদদাত্যেবাস্য বিদারণং করোতীত্যর্থঃ। তদ্ধ্যন্নালাভে উৎক্রান্তস্য লিঙ্গম্ ॥ ১০ ॥

---

করিতে পারে না। এই স্থলে যেমন বাষ্পের স্থানসম্বন্ধবশতঃ কার্য্যকারিতা দেখা যায়, সেইরূপ প্রাণেরও স্থানসম্বন্ধবশতঃ কার্য্যের তারতম্য হইয়া থাকে)। প্রাণ ঘ্রাণের আশ্রিত হইলেই সদ্গন্ধ-দুর্গন্ধ অনুভব করে। নাসিকা দোষবিশিষ্ট বলিয়া প্রাণও সেই দোষে দূষিত হয়। মুখ্যপ্রাণ সর্ব্ববিষয়ে অনাসক্ত বিধায় তাহার কোন্ পাপস্পর্শ হইতে পারে না। মুখ্যপ্রাণের কোনরূপ পাপস্পর্শ নাই, অতএব তিনি বিশুদ্ধ। যেমন ঘ্রাণাদিরা আপনাদিগের পোষণের নিমিত্ত ব্যগ্র হয়, মুখ্যপ্রাণ সেইরূপ আত্মম্ভরী নহে। মুখ্যপ্রাণ যাহা কিছু অশনপানাদি করিয়া থাকে, সেই পীত ও ভক্ষিতবস্তুদ্বারা ঘ্রাণাদিরই পরিপোষণসাধন করে। তাহাতেই ঘ্রাণাদির স্থিতি হয়, অতএব সর্ব্বপরিপোষক মুখ্যপ্রাণ বিশুদ্ধ ॥ ৯ ॥

মুখ্যপ্রাণের অশনপানাদিদ্বারা কিরূপে ঘ্রাণাদির অবস্থিতি হইতে পারে, তাহা বিবৃত হইতেছে।—অন্নপানাদিই মুখ্যপ্রাণবৃত্তি; মরণকালে অন্নপানাদি লাভ হয় না বলিয়াই প্রাণ উৎক্রান্ত হয়। প্রাণ উৎক্রান্ত হইলেই ঘ্রাণাদি সমুদায় আসক্ত হইয়া পড়ে এবং এইজন্যই প্রাণিসকল

তং হাঙ্গিরা উদ্গীথমুপাসাঞ্চক্রে এতমু এবাঙ্গিরসং মন্যন্তে ॥ ১১ ॥

অঙ্গানাং যদ্রসঃ ॥ ১২ ॥

---

তং হাঙ্গিরাস্তং মুখ্যং প্রাণং হ অঙ্গিরা ইত্যেবগুণমুদ্গীথমুপাসাঞ্চক্রে উপাসনং কৃতবান্ বকো দালভ্য ইতি বক্ষ্যমাণেন সম্বধ্যতে। তথা বৃহস্পতিরিত্যায়স্ত ইতি চোপাসাঞ্চক্রে বক ইত্যেবং সম্বন্ধং কৃতবন্তঃ কেচিৎ। এতমু এবাঙ্গিরসং বৃহস্পতিমায়াস্যং প্রাণং মন্যন্তে ইতি বচনাদ্ ভবত্যেবং। যথাশ্রুতাসম্ভবে সম্ভবতি তু যথাশ্রুতমৃষিচোদনায়ামপি শ্রুত্যন্তরবৎ। তস্মাচ্ছতর্চ্চিন ইত্যাচক্ষতে এতমেব সন্তমৃষিমপি ॥ ১১ ॥

তথা মধ্যমা গৃৎসমদো বিশ্বামিত্রো বামদেবোঽত্রিরিত্যাদিঋষীনেব প্রাণমাপাদয়তি শ্রুতিঃ। তথৈতানপ্যৃষীন্ প্রাণোপাসকানঙ্গিরোবৃহস্পত্যা-

---

মরণকালে মুখব্যাদান করে। প্রাণব্যতিরেকে ঘ্রাণাদি অশনপানাদি করিতে সমর্থ হয় না; অতএব মুখ্যপ্রাণই ইন্দ্রিয়াদিকে পরিপোষণ করে ও বিনষ্ট করিয়া থাকে ॥ ১০ ॥

ইতিপূর্ব্বে বিশুদ্ধগুণবিশিষ্ট মুখ্যপ্রাণাত্মক উদ্গীথাবয়বভূত ওঙ্কারাখ্য অক্ষরের উপাস্যত্ব উক্ত হইল। এক্ষণ আঙ্গিরসমতে সেই ওঙ্কারের গুণত্রয়বিধান নিরূপিত হইতেছে।—অঙ্গিরা গুণত্রয়বিশিষ্ট উদ্গীথাখ্য ওঙ্কারের উপাসনা করিয়াছেন। বৃহস্পতি, বক, দালভ্য, শতর্চ্চিপ্রভৃতি ঋষিরা এইরূপে গুণত্রয়বিশিষ্ট প্রাণের উপাসনা করিয়াছেন। অঙ্গিরা বৃহস্পতি প্রভৃতি ঋষিগণের উপদেশে গুণত্রয়বিশিষ্ট প্রাণের উপাসনা বিরুদ্ধ বলিয়া বোধ হয় না; অতএব প্রধানের অভাবেও প্রাণোপাসক ঋষিগণের উপদেশ ত্যাগকরা যায় না। প্রাণোপাসক ঋষিদিগের নামের ব্যুৎপত্তিদ্বারাই তাঁহাদিগের প্রাণোপাসনা জানা যায়। যথোক্তরূপে প্রাণোপাসনাদ্বারাই ঋষিগণের বিশেষ বিশেষ নাম হইয়াছে। শতর্চ্চিনামক ঋষি শতবর্ষপর্য্যন্ত প্রাণের উপাসনা করেন, এই নিমিত্তই তাঁহার শতর্চ্চিনাম হইয়াছে ॥১১॥

গৃৎসমদ, বিশ্বামিত্র, বামদেব, অত্রিপ্রভৃতি ঋষিগণ প্রাণোপাসনার প্রামাণ্য প্রতিপাদন করিয়াছেন। শতর্চ্চিশব্দের ন্যায় গৃৎসমদপ্রভৃতি

তেন তং হ বৃহস্পতিরুদ্‌গীথমুপাসাঞ্চক্র এতমু এব বৃহস্পতিং মন্যন্তে বাগ্‌ঘি বৃহতী তস্যা এষ পতিঃ ॥ ১৩ ॥

তেন তং হায়াস্যমুদ্‌গীথমুপাসাঞ্চক্র এতমু এবায়াস্যং মন্যন্ত আস্যাদ্যদয়তে ॥ ১৪ ॥

---

ন্যাস্থান্ প্রাণং করোত্যভেদবিজ্ঞানায়। প্রাণো হ পিতা প্রাণো মাতেত্যাদিবচ্চ। তস্মাদৃষিরঙ্গিরা নাম প্রাণ এব সুন্নাত্মানমাঙ্গিরসং প্রাণমুদ্‌গীথমুপাসাঞ্চক্র ইত্যেতৎ। যস্মাৎ সোঽঙ্গানাং প্রাণঃ সন্ রসস্তেনাসাবাঙ্গিরসঃ ॥ ১২ ॥

তথা বাচো বৃহত্যাঃ পতিস্তেনাসৌ বৃহস্পতিঃ। তথা যদ্যস্মাদাস্যাদয়তে নির্গচ্ছতি তেনায়াস্যঃ। ঋষিঃ প্রাণ এব সন্নিত্যর্থঃ। তথান্যোঽপ্যুপাসক আত্মানমেবাঙ্গিরসাদিগুণং প্রাণমুদ্‌গীথমুপাসীতেত্যর্থো ন কেবল-

---

শব্দার্থদ্বারাও প্রাণোপাসনা প্রতিপন্ন হইতেছে। এই সকল ঋষিরা অভেদজ্ঞানে প্রাণের উপাসনা করেন। শ্রুতিতে উক্ত আছে যে, প্রাণই পিতা, প্রাণই মাতা। অতএব অঙ্গিরানামক ঋষি আত্মা, প্রাণ ও উদ্‌গীথাখ্য ওঙ্কার ইহাদিগের ঐক্যজ্ঞানে উপাসনা করিয়াছেন। যেহেতু প্রাণ অঙ্গসকলের রসস্বরূপ; অতএব প্রাণকে আঙ্গিরস বলা যায়। স্বাপকালে বাগাদির উদ্‌গীরণ হয় বলিয়া প্রাণকে গৃৎস বলা যায়। মদহেতুত্বপ্রযুক্ত উহা রেতোবিসর্গের কারণ। এইরূপ বাক্যার্থদ্বারা গৃৎসমদ শব্দেও প্রাণ অভিহিত হয়। প্রাণস্থিতিহেতু বিশ্ব, অর্থাৎ ভোজ্যদ্রব্যসকল স্নিগ্ধ হইয়া থাকে। এই অন্বর্থদ্বারা বিশ্বামিত্রশব্দও প্রাণবাচক। এইরূপ বামদেবাদিশব্দের অন্বর্থদ্বারা প্রাণের উপাসনা প্রতিপন্ন হইয়াছে ॥ ১২ ॥

অঙ্গির্ শব্দের ন্যায় বৃহস্পতিপ্রভৃতি শব্দও উভয়ার্থবোধক। বৃহতীশব্দে বাক্যবোধ করে, যিনি সেই বাক্যের পতি, তাঁহাকে বৃহস্পতি বলা যায়। বৃহস্পতি প্রাণরূপী উদ্‌গীথের উপাসনা করিয়াছিলেন, এই নিমিত্তই তাঁহার বৃহস্পতি নাম হইয়াছে ॥ ১৩ ॥

প্রাণ আস্য অর্থাৎ মুখহইতে নির্গত হয়, এই নিমিত্ত তাহাকে আয়াস্য

তেন তꣳহ বকো দালভ্যো বিদাঞ্চকার। স হ নৈমিষীয়ানামুদ্গাতা বভূব স হ স্মৈভ্যঃ কামানাগায়তি ॥ ১৫ ॥

আগাতা হ বৈ কামানাং ভবতি য এতদেবং বিদ্বানক্ষরমুদ্গীথমুপাস্ত ইত্যধ্যাত্মম্ ॥ ১৬ ॥

ইতি দ্বিতীয়ঃ খণ্ডঃ ॥ ২ ॥

---

মঙ্গিরঃপ্রভৃতয় উপাসাঞ্চক্রিরে। তং হ বকো নাম দলভ্যস্যাপত্যং দালভ্যো বিদাঞ্চকার যথা দর্শিতং প্রাণং বিজ্ঞাতবান্। বিদিত্বা চ স হ নৈমিষীয়ানাং সত্রিণামুদ্গাতা বভূব। স চ প্রাণবিজ্ঞানসামর্থ্যাদেভ্যো নৈমিষীয়েভ্যঃ কামানাগায়তি স্ম হ আগীতবান্ কিলেত্যর্থঃ ॥ ১৩-১৫ ॥

তথান্যোঽপ্যুদ্গাতা আগাতা হ বৈ কামানাং ভবতি য এবং বিদ্বান্ যথোক্তগুণং প্রাণমক্ষরমুদ্গীথমুপাস্তে তস্যৈতদ্দৃষ্টং ফলমুক্তম্। প্রাণাত্মভাবস্ত্বদৃষ্টম্। দেবো ভূত্বা দেবানপ্যেতীতি শ্রুত্যন্তরাৎ সিদ্ধমেবেত্যভি-

---

-বলে। অঙ্গিরা ও বৃহস্পতিশব্দে যেমন প্রাণ ও ঋষি উভয়ার্থবোধ করে, সেইরূপ আয়াস্য শব্দও প্রাণ এবং তদুপাসক ঋষি প্রতিপাদন করে। ঋষিরা প্রাণ ও উদ্গীথ উভয়ের অভেদরূপে উপাসনা করিয়াছেন ॥ ১৪ ॥

কেবল অঙ্গিরাপ্রভৃতি ঋষিরাই যে প্রাণের উপাসনা করিয়াছেন, এমত নহে। বক-দালভ্যপ্রভৃতি ঋষিরাও প্রাণকে বিশেষরূপে জানিতেন। তাঁহারা প্রাণকে জানিয়াই নৈমিষারণ্যবাসী যজ্ঞপরায়ণ মুনিগণের উদ্গাতা হইয়াছিলেন। দালভ্য ঋষির প্রাণবিজ্ঞানবিষয়ে সমধিক সামর্থ্যপ্রযুক্ত নৈমিষারণ্যবাসী যজ্ঞশীল মুনিগণের নিকট তাহাদিগের অভিলষিত প্রশ্নসকলের সদুত্তর কীর্ত্তন করিয়া তাহাদিগকে সন্তুষ্ট করিতেন ॥ ১৫ ॥

যিনি পূর্ব্বোক্তপ্রকারে প্রাণ ও উদ্গীথাখ্য ওঙ্কারকে অভেদরূপে জানিয়া উপাসনা করেন, তিনিই সর্ব্বদা উক্তরূপে ছন্দোগামন্ত্রদ্বারা প্রাণ ও উদ্গীথের অভেদকীর্ত্তন করিয়া থাকেন। শ্রুত্যন্তরপ্রমাণে জানা যায় যে, প্রাণের উপাসনায় অভিলষিত ফললাভ হয়; উপাসকেরাও

# তৃতীয়ঃ খণ্ডঃ।

অথাধিদৈবতং য এবাসৌ তপতি তমুদ্‌গীথমুপা-

---

প্রায়ঃ। ইত্যধ্যাত্মমেতদাত্মবিষয়মুদ্‌গীথোপাসনমিত্যুক্তোপসংহারোঽধি-দৈবতোদ্‌গীথোপাসনে বক্ষ্যমাণে বুদ্ধিসমাধানার্থঃ॥ ১৬॥

ইতি দ্বিতীয়ঃ খণ্ডঃ॥ ২॥

---

অথানন্তরং অধিদৈবতং দেবতাবিষয়মুদ্‌গীথোপাসনং প্রস্তুতমিত্যর্থোঽ-নৈকধোপাস্যত্বাদুদ্‌গীথস্য য এবাসাবাদিত্যস্তপতি তমুদ্‌গীথমুপাসীতাদিত্য-দৃষ্ট্যোদ্‌গীথমুপাসীতেত্যর্থস্তমুদ্‌গীথমিত্যুদ্‌গীথশব্দোঽক্ষরবাচী সন্ কথমা-দিত্যে বর্ত্তত ইতি। উচ্যতে উদ্যন্‌ উদ্‌গচ্ছন্নেষ প্রজাভ্যঃ প্রজার্থমুদ্‌গায়তি প্রজানামন্নোৎপত্ত্যর্থম্। ন হ্যনুদ্যতি তস্মিন্ ব্রীহ্যাদেঃ পক্তিঃ স্যাদত উদ্‌গা-য়তীবোদ্‌গায়তি। যথৈবোদ্‌গাতান্নার্থং অত উদ্‌গীথঃ সবিতেত্যর্থঃ।

---

দেবত্বলাভ করেন। এইরূপে অধ্যাত্মবিষয়ক উদ্‌গীথোপাসনা উক্ত হইল; বক্ষ্যমাণ আধিদৈবত উদ্‌গীথোপাসনে বুদ্ধিসমাধানই ইহার প্রয়োজন॥১৬॥

ইতি দ্বিতীয়খণ্ড॥ ২॥

---

অনন্তর দেবতাবিষয়ক উদ্‌গীথোপাসনা কথিত হইতেছে।—উদ্‌গীথো-পাসনা বহুপ্রকারেই হইতে পারে। এই যে আদিত্যদেব তাপপ্রদান করিতেছেন, ইহাঁকেও উদ্‌গীথজ্ঞানে উপাসনা করিবে। যদি বল, উদ্‌গীথ শব্দ অক্ষরবাচী, তাহা কিরূপে আদিত্যবাচক হইতে পারে? তথাপি আদিত্য উদয় হইয়াই প্রজাদিগের অন্ন উৎপাদন করিতেছেন। আদি-ত্যের অনুদয়ে কোনরূপেও শস্যাদির পরিপাক হইতে পারে না। এই নিমিত্ত আদিত্যকে উদ্‌গীথ বলা যায়। আরও বিশেষ দেখ, আদিত্য

সীতোদ্যন্বা এব প্রজাভ্য উদ্গায়তি। উদ্যংস্তমোভয়মপহন্ত্যপহন্তা হ বৈ ভয়স্য তমসোভবতি য এবং বেদ ॥ ১ ॥

সমান উ এবায়ঞ্চাসৌ চোষ্ণোঽয়মুষ্ণোঽসৌ স্বর ইতীমমাচক্ষতে স্বর ইতি প্রত্যাস্বর ইত্যমুং তস্মাদ্বা এতমিমমমুঞ্চোদ্গীথমুপাসীত ॥ ২ ॥

---

কিঞ্চোদ্যন্নৈশং তমস্তজ্জঞ্চ ভয়ং প্রাণিনামপহন্তি তমেবং গুণং সবিতারং যো বেদ সোঽপহন্তা নাশয়িতা হ বৈ ভয়স্য জন্মমরণাদিলক্ষণস্যাত্মনস্তমসশ্চ তৎকারণস্যাজ্ঞানলক্ষণস্য ভবতি ॥ ১ ॥

যদ্যপি স্থানভেদাৎ প্রাণাদিত্যৌ ভিন্নাবিব লক্ষ্যেতে তথাপি ন স তত্ত্বভেদস্তয়োঃ। কথং সমান উ এব তুল্য এব প্রাণঃ সবিত্রা গুণতঃ সবিতা চ প্রাণেন। যস্মাদুষ্ণোঽয়ং প্রাণঃ উষ্ণশ্চাসৌ সবিতা। কিঞ্চ স্বর ইতীমং প্রাণমাচক্ষতে কথয়ন্তি তথা স্বর ইতি প্রত্যাস্বর ইতি চামুং সবিতারম্। যস্মাৎ প্রাণঃ স্বরত্যেব ন পুনর্মৃতঃ প্রত্যাগচ্ছতি। সবিতা ত্বস্তমিত্বা পুনরপ্যহন্যহনি প্রত্যাগচ্ছতি। অতঃ প্রত্যাস্বরোঽস্মাদ্গুণতো নামতশ্চ

---

উদিত হইয়া নৈশ অন্ধকার ও তজ্জনিত প্রাণিদিগের ভয় অপহরণ করেন। যে ব্যক্তি আদিত্যরূপী উদ্গীথের উপাসনা করে, তাহার জন্মমরণাদিরূপ আত্মভয় এবং সেই ভয়ের কারণ অজ্ঞান বিনষ্ট হইয়া যায় ॥ ১ ॥

যদিও স্থানভেদে প্রাণ ও আদিত্য এই উভয়কে বিভিন্ন বলিয়া প্রতীতি হয়, তথাপি প্রকৃতপক্ষে এই উভয়ের ভেদ নাই, অর্থাৎ গুণাগুণ বিবেচনা করিলে প্রাণও আদিত্যের তুল্য এবং আদিত্যও প্রাণের তুল্য, অর্থাৎ উভয় এক বলিয়া বোধ হইবে; যেহেতু প্রাণ ও আদিত্য এই উভয়ই উষ্ণগুণশালী। প্রাণকে স্বর ও আদিত্যকে স্বর এবং প্রত্যাস্বর বলে। যেমন আদিত্য প্রত্যহ উদয়াস্তগামী হইতেছেন, প্রাণও সেইরূপ জন্মমৃত্যুরূপ উদয়াস্তশীল হইতেছে। যে ব্যক্তি উক্ত উভয়কে অভেদজ্ঞান করিয়া উদ্গীথজ্ঞানে উপাসনা করে, সে পুনঃপুনঃ

অথ খলু ব্যানমেবোদ্গীথমুপাসীত যদ্বৈ প্রাণিতি স প্রাণো যদপানিতি সোঽপানঃ। অথ যঃ প্রাণাপানয়োঃ

---

সমানমিতরেতরং প্রাণাদিত্যৌ। অতঃ সতত্বাভেদাদেতং প্রাণমিমমমুঞ্চা-দিত্যমুদ্গীথমুপাসীত ॥ ২ ॥

অথ খল্বিতি। প্রকারান্তরেণোপাসনমুদ্গীথস্যোচ্যতে ব্যানমেব বক্ষ্য-মাণলক্ষণম্। প্রাণস্যৈব বৃত্তিবিশেষমুদ্গীথমুপাসীত। অধুনা তৎসতত্বং নিরূ-প্যতে। যদ্বৈ পুরুষঃ প্রাণিতি মুখনাসিকাভ্যাং বায়ুং বহির্নিঃসারয়তি স প্রাণাখ্যো বায়োর্বৃত্তিশেষো যদপানিত্যপশ্বসিতি তাভ্যামেব অন্তরাকর্ষতি বায়ুং সোঽপানোঽপানাখ্যা বৃত্তিঃ। ততঃ কিমিত্যুচ্যতে অথ য উক্তলক্ষণয়োঃ প্রাণাপানয়োঃ সন্ধিস্তয়োরন্তরাবৃত্তিবিশেষঃ স ব্যানো যঃ সাঙ্খ্যাদিশাস্ত্র-প্রসিদ্ধঃ শ্রুত্যা বিশেষনিরূপণান্নাসৌ ব্যান ইত্যভিপ্রায়ঃ। কস্মাৎ পুনঃ প্রাণাপানৌ হিত্বা মহতায়াসেন ব্যানস্যৈবোপাসনমুচ্যতে। বীর্য্যবৎ-

---

জন্মমৃত্যুভাগী হয় না। সবিতা প্রতিদিন অস্তগমন করিয়া পুনর্ব্বার উদিত হয়েন, অতএব গুণ ও নামদ্বারা প্রাণ ও আদিত্য এই উভয়কে পরস্পর তুল্যরূপী জ্ঞান করিয়া উদ্গীথরূপে উপাসনা করিবে ॥ ২ ॥

অনন্তর প্রকারান্তরে উদ্গাথোপাসনা কথিত হইতেছে।—প্রাণের বৃত্তিবিশেষ ব্যানাদিকেও উদ্গীথরূপে উপাসনা করিবে। লোকে মুখ ও নাসিকাদ্বারা যে বায়ুকে বহির্দ্দেশে নিঃসারিত করে, তাহাই প্রাণ। আর যে মুখনাসিকাদ্বারা বায়ুকে অন্তরে আকর্ষণ করে, তাহাকে অপান বলাযায়। উক্ত প্রাণ ও অপানের যে সন্ধি, অর্থাৎ বৃত্তিবিশেষ, তাহাকেই ব্যান বলাযায়। (সাঙ্খ্যাদিশাস্ত্রে যাহাকে ব্যান বলিয়া উক্ত করিয়াছে, শ্রুতিতে বিশেষ নিরূপণহেতু তাহা ব্যান বলিয়া বোধ হয় না; অতএব প্রাণ ও অপানকে পরিত্যাগ করিয়া মহা আয়াসসহকারে ব্যানের উপাসনা করিবে)। শ্রুতিতে উক্ত আছে যে, বাক্য ব্যানের কার্য্যবশতঃ সেই ব্যানই বাক্য। এই ব্যানের উপাসনাতেই মহৎকার্য্য সাধিত হয়। যেহেতু বাক্য ব্যানের কার্য্য, অতএব প্রাণ ও অপানের ব্যাপার পরিত্যাগ

সন্ধিঃ স ব্যানো যো ব্যানঃ সা বাক্। তস্মাদপ্রাণন্নন-পানন্বাচমভিব্যাহরতি ॥ ৩ ॥

যা বাক্ সর্ক্তস্মাদপ্রাণন্ননপানন্নৃচমভিব্যাহরতি যর্ক্ তৎ-সাম তস্মাদপ্রাণন্ননপানন্সাম গায়তি যৎ সাম স উদ্গীথ-স্তস্মাদপ্রাণন্ননপানন্নুদ্গায়তি ॥ ৪ ॥

অতো যান্যন্যানি বীর্য্যবন্তি কর্ম্মাণি যথাগ্নের্ম্মন্থনমাজেঃ

---

কর্ম্মহেতুত্বাৎ। কথং বীর্য্যবৎকর্ম্মহেতুত্বমিত্যাহ। যো ব্যানঃ সা বাক্। ব্যানকার্য্যত্বাদ্বাচঃ। যস্মাদ্ব্যাননির্ব্বর্ত্ত্যা বাক্তস্মাদপ্রাণন্ননপানন্ প্রাণা-পানব্যাপারাবকুর্ব্বন্ বাচমভিব্যাহরত্যুচ্চারয়তি লোকঃ ॥ ৩ ॥

তথা বাগ্বিশেষামৃচমৃক্সংস্থঞ্চ সাম সামাবয়বঞ্চোদ্গীথমপ্রাণন্ননপানন্ ব্যানেনৈব নির্ব্বর্ত্তয়তীত্যভিপ্রায়ঃ। ন কেবলং বাগাদ্যভিব্যাহরণমেবা-তোঽস্মাদন্যান্যপি যানি বীর্য্যবন্তি কর্ম্মাণি প্রযত্নাদধিকনির্ব্বর্ত্ত্যানি যথাগ্নে-র্ম্মন্থনমাজের্ম্মর্য্যাদায়াঃ সরণং ধাবনং দৃঢ়স্য ধনুষ আয়মনমাকর্ষণমপ্রাণন্নন-পানংস্তানি করোতি। অতো বিশিষ্টো ব্যানঃ প্রাণাদিপ্রবৃত্তিভ্যঃ। বিশি-

---

করিয়া লোকসকল বাক্য উচ্চারণ করে, অর্থাৎ যখন লোকে বাক্য উচ্চারণ করিতে থাকে, তখন প্রাণের কার্য্য নিঃসারণ ও অপানের কার্য্য বায়ু আকর্ষণ ইহার কিছুই থাকে না ॥ ৩ ॥

বাক্যই ঋক্, যেহেতু প্রাণ ও অপানের কার্য্য পরিহার করিয়া ঋক্ উচ্চারিত হয় এবং সেই ঋক্ হইতেই সাম হইয়াছে। অতএব প্রাণ ও অপানের কার্য্য পরিত্যাগ করিয়াও সামগান করিবে। সেই সামও উদ্গীথস্বরূপ; অতএব শ্বাসপ্রশ্বাস অবরোধ করিয়া নিয়ত উদ্গীথ-রূপী সামগানে নিয়ত থাকিবে ॥ ৪ ॥

কেবল যে বাক্য উচ্চারণদ্বারা সামগানরূপ উদ্গীথোপাসনা করিবে, এমত নহে; প্রযত্নসহকারে মহৎফলপ্রদ অন্যান্য কর্ম্মসকলও সাধন করিবে। যেমন সামগানদ্বারা উদ্গীথোপাসনা করিবে, সেইরূপ অগ্নিষ্টো-মাদি যজ্ঞের অনুষ্ঠানাদিদ্বারাও সেই উদ্গীথোপাসনা করিতে হইবে।

সরণং দৃঢ়স্য ধনুষ আয়মনমপ্রাণন্নপানংস্তানি করোত্যে-তস্য হেতোর্ব্যানমেবোদ্গীথমুপাসীত ॥ ৫ ॥

অথ খলূদ্গীথাক্ষরাণ্যুপাসীতোদ্গীথ ইতি প্রাণ এবোৎ-

---

ষ্টত্বোপাসনং জ্যায়ঃ ফলবত্বাদ্রাজোপাসনবৎ। এতস্য হেতোরেতস্মাৎ কারণাদ্ব্যানমেবোদ্গীথমুপাসীত নান্যদ্বৃত্ত্যন্তরং কর্ম্ম বীর্য্যবত্তরত্বং ফলম্ ॥ ৪-৫ ॥

অথাধুনা খলূদ্গীথাক্ষরাণ্যুপাসীত ভক্ত্যক্ষরাণি মা ভূবন্নিত্যতো বিশি-নষ্টি উদ্গীথ ইতি। উদ্গীথনামাক্ষরাণীত্যর্থো নামাক্ষরোপাসনেঽপি নামবত এবোপাসনং কৃতং ভবেদমুকমিশ্রা ইতি যদ্বৎ। প্রাণ এবোদিত্য-

---

পরন্তু প্রাণাদির বৃত্তিহইতে ব্যানের বিশেষ আছে। প্রাণাদির বৃত্তিকালে অগ্নিমন্থন, মর্য্যাদার অনুসরণ এবং দৃঢ় ধনুকের আকর্ষণপ্রভৃতি কার্য্য হইতে পারে; কিন্তু ব্যানের কার্য্যকালে অন্য কোন কার্য্যই হইতে পারে না। অতএব ব্যানের কার্য্যই বিশেষ বীর্য্যবান্; সুতরাং বিশিষ্টের উপা-সনাই শ্রেয়স্কর। যেমন সাধারণের উপাসনা অপেক্ষা রাজার উপাসনায় বিশেষ ফললাভ হয়; সেইরূপ বিশিষ্ট ব্যানের উপাসনা, অর্থাৎ সর্ব্বদা বাক্যোচ্চারণদ্বারা উদ্গাথের কীর্ত্তন বিশেষ ফলদায়ক জানিবে। এই নিমিত্ত ব্যানকে উদ্গাথ জ্ঞান করিয়া উপাসনা করিবে। এই উপা-সনাতেই ব্রহ্মবিজ্ঞানরূপ ফললাভ হয়। অন্যান্যকর্ম্মে এইরূপ বৃহৎ ফললাভের প্রত্যাশা নাই ॥ ৫ ॥

নিয়ত উদ্গীথাক্ষরেরই উপাসনা করিবে। (ভক্ত্যক্ষরকে উপাস্যরূপে জ্ঞান করিবে না। উদ্গাথাক্ষরের উপাসনার নিকট ভক্তিসূচক নামা-ক্ষরোপাসনা অকিঞ্চিৎকর। নামাক্ষরোপাসনাতে নামবৎ পুরুষেরই উপাসনা হয়। লোকে কৃষ্ণাদি নামোল্লেখে যে উপাসনা করে, তাহা "কৃষ্ণ" এই অক্ষরের উপাসনা নহে; কৃষ্ণপদবাচ্য কোন পুরুষেরই উপাসনা। অতএব উদ্গীথাক্ষরের উপাসনাদ্বারা উদ্গীথপদবাচ্য পর-ব্রহ্মেরই উপাসনা জানিবে।) উৎ, গী ও থ এই অক্ষরত্রয়ের অর্থদ্বারা পরব্রহ্মই প্রতিপাদিত হইতেছেন। উৎ অর্থাৎ প্রাণ, যেহেতু প্রাণদ্বারাই

স হেভ্যং কুল্মাষান্ খাদন্তং বিভিক্ষে তꣳ হোবাচ।
নেতোঽন্যে বিদ্যন্তে যচ্চ যে ম ইম উপনিহিতা ইতি॥২॥

---

চ্যোঽশনয়স্তাভির্হতেষু নাশিতেষু কুরুশস্যেষিত্যর্থঃ। ততো দুর্ভিক্ষে জাতে আটিক্যানুপজাতয়োধারাদিস্ত্রীব্যঞ্জনয়া সহ জায়য়োষস্তির্হ নামতশ্চক্রস্যাপত্যং চাক্রায়ণঃ। ইভো হস্তী তমর্হতীতীভ্যঃ ঈশ্বরো হস্ত্যারোহো বা তস্য গ্রাম ইভ্যগ্রামস্তস্মিন্ প্রদ্রাণকোঽন্নালাভাৎ। দ্রাকুৎসায়াং গতৌ। কুৎসিতাং গতিং গতোঽস্ত্যাবস্থাং প্রাপ্ত ইত্যর্থঃ। উবাস উষিতবান্ কস্যচিদ্গৃহমাশ্রিত্য ॥ ১ ॥

সোঽন্নার্থমটন্নিভ্যং কুল্মাষান্ কুৎসিতান্মাষান্ খাদন্তং ভক্ষয়ন্তং যদৃচ্ছয়োপলভ্য বিভিক্ষে যাচিতবান্। তমুষস্তিং হ উবাচেভ্যঃ। নেতোঽস্মান্ময়া ভক্ষ্যমাণাদুচ্ছিষ্টরাশেঃ কুল্মাষা অন্যে ন বিদ্যন্তে। যচ্চ যে রাশৌ মে মম উপনিহিতাঃ প্রক্ষিপ্তা ইমে ভাজনে কিং করোমীত্যুক্তঃ প্রত্যুবাচোষস্তিঃ ॥ ২ ॥

---

এই নিমিত্ত একটি আখ্যায়িকা উপন্যাসপূর্ব্বক উদ্গীথাক্ষরোপাসনা কথিত হইতেছে।—একদা বজ্রপাত, অথবা শিলাবর্ষণে কুরুদেশীয় শস্যসকল বিনষ্ট হইয়া দুর্ভিক্ষ উপস্থিত হয়, সেই সময় চক্রায়ণতনয় উষস্তি নামক কোন ব্রাহ্মণ স্বীয় অল্পবয়স্কা পত্নীর সহিত ইভ্যগ্রামে বাস করিতেন, দুর্ভিক্ষ উপস্থিত হওয়াতে অন্নাভাবে তাঁহার নিতান্ত দুরবস্থা হয়; এমন কি, উষস্তির অন্তিমদশা উপস্থিত হইয়াছিল। পরন্তু তাঁহার গৃহ পর্য্যন্তও ছিল না; সুতরাং তিনি অপরের গৃহে বাস করিতে লাগিলেন ॥ ১ ॥

অনন্তর একদা সেই উষস্তি অন্নার্থী হইয়া অটন করিতে করিতে উক্ত ইভ্যগ্রামবাসী কোন ব্যক্তিকে অতি কদর্য্য মাষ ( মাষকলাই ) ভক্ষণ করিতে দেখিয়া তাহার নিকট উহা ভিক্ষা চাহিলেন। তখন সেই কুৎসিত মাষভোজী ইভ্যগ্রামবাসী ব্যক্তি উষস্তিকে কহিল, "আমি যাহা ভক্ষণ করিতেছি, এই সমুদায়ই উচ্ছিষ্ট হইয়া গিয়াছে, তদ্ভিন্ন আমার গৃহে আর কিছুই নাই যে, তোমাকে দিতে পারি। তবে দুইখানি ভাজনমাত্র অব

এতেষাং যে দেহীতি হোবাচ তানস্মৈ প্রদদৌ হন্তা-নুপানমিত্যুচ্ছিষ্টং বৈ মে পীতং স্যাদিতি হোবাচ ॥ ৩ ॥

ন স্বিদেতেঽপ্যুচ্ছিষ্টা ইতি ন বা অজীবিষ্যমিমান-খাদন্নিতি হোবাচ কামো ম উদপানমিতি ॥ ৪ ॥

---

এতেষামেতানিত্যর্থঃ। মে মহ্যং দেহীতি হোবাচ। তান্ স ইভ্যো-ঽস্মা উষস্তয়ে প্রদদৌ প্রদত্তবান্। অনুপানীয়ং সমীপস্থমুদকং চ। হন্ত গৃহাণানুপানমিত্যুক্তঃ প্রত্যুবাচ। উচ্ছিষ্টং মে মমেদমুদকং পীতং স্যাদ্যদি পাস্যামীত্যুক্তবন্তং প্রত্যুবাচেতরঃ ॥ ৩ ॥

কিং ন স্বিদেতে কুল্মাষা অপ্যুচ্ছিষ্টা ইত্যুক্ত আহোষস্তির্ন বৈ অজী-বিষ্যং ন জীবিষ্যামীমান্ কুল্মাষানখাদন্নভক্ষয়ন্নিতি হোবাচ। কাম ইচ্ছাতো মম উদকপানং লভ্যত ইত্যর্থঃ। অতশ্চৈতামবস্থাং প্রাপ্তস্য বিদ্যাধর্ম্মযশোবতঃ স্বাত্মপরোপকারসমর্থস্যৈতদপি কর্ম্ম কুর্ব্বতো নাগঃ-স্পর্শ ইত্যভিপ্রায়ঃ। তস্যাপি জীবিতং প্রত্যুপায়ান্তরে অজুগুপ্সিতে সতি

---

শিষ্ট আছে, আর কিছুই নাই; অতএব এইক্ষণে কি করি বল।" ইভ্যগ্রাম-বাসী এইরূপ বলিলে উষস্তি বলিতে লাগিলেন, "তোমার নিকট উচ্ছিষ্ট যে মাষ আছে, তাহাই আমাকে প্রদান কর।" অনন্তর ইভ্যগ্রামবাসী ব্রাহ্মণ সেই সকল উচ্ছিষ্ট মাষ এবং সমীপস্থ পানীয় উদকপ্রদান করিয়া বলিলেন, "তুমি এই কুৎসিত উচ্ছিষ্ট মাষ এবং পানীয় উদকগ্রহণ কর।" অনন্তর উষস্তি বলিলেন, তবে আমি এই উচ্ছিষ্ট পীত উদক পান করি ॥ ২-৩ ॥

ইভ্যগ্রামবাসী ব্রাহ্মণ উষস্তিকে জিজ্ঞাসা করিলেন, "ইহা কি তুমি উচ্ছিষ্ট জ্ঞান করিলে?" তখন উষস্তি বলিলেন, "আমি যদি এই কুৎসিত মাষভক্ষণ করিতে না পাইতাম, তাহাহইলে জীবনধারণ করিতে পারিতাম না, কিন্তু আমি ইচ্ছানুসারে পানীয়জল পাইতে পারি।" (এইরূপ অবস্থা-পন্ন হইয়াও যদি বিদ্বান্, ধর্ম্মশীল, যশস্বী পরোপকারসাধন করে, তাহাতে তাহার পাপস্পর্শ হইতে পারে না। তাহার জীবনরক্ষার উপায়ান্তর থাকিলে

সহ খাদিত্বাহতিশেষান্ জায়ায়া আজহার সাগ্র এব সুভিক্ষা বভূব তান্ প্রতিগৃহ্য নিদধৌ ॥ ৫ ॥

স হ প্রাতঃ সঞ্জিহান উবাচ যদ্বতান্নস্য লভেমহি লভেমহি ধনমাত্রাꣳ রাজাসৌ যক্ষ্যতে স মা সর্ব্বৈরার্ত্ত্বিজ্যৈর্ব্বৃণীতেতি ॥ ৬ ॥

---

জুগুপ্সিতমেতৎকর্ম্ম দোষায়। জ্ঞানাবলেপেন কুর্ব্বতো নরকপাতঃ স্যাদেবেত্যভিপ্রায়ঃ ॥ ৪ ॥

প্রদ্রাণকশব্দশ্রবণাত্তাংশ্চ স খাদিত্বাতিশেষানতিশিষ্টান্ জায়ায়ৈ কারুণ্যাদাজহার। সাটিক্যগ্র এব কুল্মাষপ্রাপ্তেঃ সুভিক্ষা শোভনভিক্ষা লব্ধান্না ইত্যেতদ্বভূব সংবৃত্তা। তথাপি স্ত্রীস্বাভাব্যাদনবজ্ঞায় তান্ কুল্মাষান্ পত্যুর্হস্তাৎ প্রতিগৃহ্য নিদধৌ নিক্ষিপ্তবতী ॥ ৫ ॥

স তস্যাঃ কর্ম্ম জানন্ প্রাতরুষঃকালে সঞ্জিহানঃ শয়নং নিদ্রাং বা পরিত্যজন্নুবাচ। পত্ন্যাঃ শৃণ্বন্ত্যাঃ যদ্যপি বতেতি খিদ্যমানোহন্নস্য

---

এই নিন্দিত কর্ম্মে তাহার জীবনও নিন্দিত হইত। "আমি জ্ঞানী, কোন কর্ম্মে আমার পাপস্পর্শ হইতে পারে না" এইরূপ গর্ব্বের বশীভূত হইয়া কার্য্য করিলে নিশ্চয়ই তাহার নরকপাত হইয়া থাকে) ॥ ৪ ॥

উষস্তি অতি দুরবস্থাপন্ন হইয়াই এইরূপ উচ্ছিষ্ট কুল্মাষ, অর্থাৎ কুৎসিত মাষ ভোজন করিয়াছিলেন। অনন্তর তিনি সেই উচ্ছিষ্ট কুৎসিত মাষভক্ষণ করিয়া অবশিষ্ট আপন পত্নীকে প্রদান করিলেন। উষস্তিপত্নী পূর্ব্বে ইহা অতি সুশোভন ভিক্ষালব্ধ অন্ন মনে করিয়াছিলেন, কিন্তু তথাপি স্ত্রীস্বভাববশত স্বামীর অনুজ্ঞাগ্রহণমানসে তাহা স্বামীর হস্ত হইতে গ্রহণ করিয়া রাখিয়াছিলেন। (জ্ঞানিগণের যথেষ্টাচরণে প্রমাণাভাবপ্রযুক্ত এবং অনেক প্রমাণবিরোধহেতু এইস্থলে তাহা নিরুক্ত হয় নাই) ॥ ৫ ॥

তিনি ব্রাহ্মণের অসাধারণ কর্ম্ম জানিয়া প্রত্যূষকালে শয্যা পরিত্যাগপূর্ব্বক গাত্রোত্থান করিয়া পত্নীর সমক্ষে সখেদে বলিতে লাগিলেন, হায়!

তং জায়োবাচ হন্ত য ত ইম এব কুল্মাষা ইতি তান্ খাদিত্বাঽমুং যজ্ঞং বিততমেয়ায় ॥ ৭ ॥

তত্রোদ্গাতৄণাস্তাবে স্তোষ্যমাণানুপোপবিবেশ। স হ প্রস্তোতারমুবাচ ॥ ৮ ॥

---

স্তোকং লভেমহি। তদ্ভুক্ত্বান্নং সমর্থো গত্বা লভেমহি ধনমাত্রাং ধনস্যাল্পম্। ততোঽস্মাকং জীবনং ভবিষ্যতীতি। ধনলাভে চ কারণমাহ। রাজাঽসৌ নাতিদূরস্থানে যক্ষ্যতে। যজমানত্বাত্তস্যাত্মনেপদম্। স চ রাজা মা মাং পাত্রমুপলভ্য সর্ব্বৈরার্ত্বিজ্যৈঋত্বিক্কর্ম্মভিঋত্বিক্কর্ম্মপ্রয়োজনায়েত্যর্থো বৃণীতেত্যেবমুক্তবন্তং জায়োবাচ। হন্ত গৃহাণ হে পতে ইম এব যে মদ্ধস্তবিনিক্ষিপ্তাস্ত্বয়া কুল্মাষা ইতি। তান্ খাদিত্বামুং যজ্ঞং রাজ্ঞো বিততং বিস্তারিতং ঋত্বিগ্ভিরেয়ায় ॥ ৬-৭ ॥

তত্র চ গত্বোদ্গাতৄনুদ্গাতৃপুরুষানাগত্য আস্তুবন্ত্যস্মিন্নিতি আস্তাবস্ত-

---

যদি আমি অতি অল্পমাত্র অন্নও লাভ করিতে পারিতাম, তাহাহইলে সেই অন্নভক্ষণদ্বারা সমর্থ ( বলিষ্ঠ ) হইয়া কিঞ্চিৎ ধন উপার্জ্জন করিতে পারিতাম এবং সেই ধনদ্বারাই আমাদের জীবনরক্ষা হইত। ধনাভাবে জীবনরক্ষার উপায় নাই। তবে এইক্ষণ ইহাই করি ; ইহার অনতিদূরে রাজা যজ্ঞ করিবেন, সেই স্থানে গমন করি, তাহাহইলে রাজা আমাকে সৎপাত্র জ্ঞান করিয়া অবশ্য পৌরোহিত্যকার্য্যে বরণ করিবেন, তাহাহইলেই আমার ধনলাভ হইবে এবং ধনলাভ হইলেই আমাদিগের জীবন হইতে পারে ॥ ৬ ॥

পূর্ব্বোক্তপ্রকারে উষস্তির ধনলাভে অনুরাগ দেখিয়া তাহার ভার্য্যা বলিলেন, "স্বামিন্! আমি যে আপনার হস্ত হইতে কুৎসিত মাষ রাখিয়াছিলাম, তাহাই গ্রহণ করুন্ এবং এই কুল্মাষভক্ষণ করিয়া রাজার প্রবর্ত্তিত-যজ্ঞে পৌরোহিত্যকার্য্য স্বীকারপূর্ব্বক যজ্ঞসাধন করুন্" ॥ ৭ ॥

অনন্তর উষস্তি যজ্ঞস্থলে গমন-পূর্ব্বক উদ্গাতা পুরুষদিগের সমীপে উপস্থিত হইয়া, যাহারা সামগানদ্বারা স্তব করিতেছিল, তাহাদিগের নিকট

প্রস্তোতর্যাতবতা প্রস্তাবমন্বায়ত্তা তাঞ্চেদবিদ্বান্ প্রস্তোষ্যসি মূর্দ্ধা তে বিপতিষ্যতীতি ॥ ৯ ॥

এবমেবোদ্গাতারমুবাচোদ্গাতর্যা দেবতোদ্গীথমন্বায়ত্তা তাঞ্চেদবিদ্বানুদ্গাস্যসি মূর্দ্ধা তে বিপতিষ্যতীতি ॥ ১০ ॥

---

স্মিন্নাস্তাবে স্তোষ্যমাণানুপোপবিবেশ সমীপ উপবিষ্টস্তেষামিত্যর্থঃ। উপবিশ্য স হ প্রস্তোতারমুবাচ। হে প্রস্তোতরিত্যামন্ত্র্যাভিমুখীকরণায় প্রস্তোতর্যা দেবতা প্রস্তাবং প্রস্তাবভক্তিমনুগতান্বায়ত্তা তাঞ্চেদ্দেবতাং প্রস্তাবভক্তেরবিদ্বান্। সন্ প্রস্তোষ্যসি বিদুষো মম সমীপে তৎপরোক্ষেঽপি চেদ্বিপতেত্তস্য মূর্দ্ধা কর্ম্মমাত্রবিদামপি অনধিকার এব কর্ম্মণি স্যাৎ। তচ্চানিষ্টমবিদুষামপি কর্ম্মদর্শনাৎ। দক্ষিণমার্গশ্রুতেশ্চ ॥ ৮ ॥

অনধিকারে চাবিদুষামুত্তর এবৈকো মার্গঃ শ্রূয়তে। ন চ স্মার্ত্তকর্ম্মনিমিত্ত এব দক্ষিণঃ পন্থা। যজ্ঞেন দানেনেত্যাদিশ্রুতেঃ। তথোক্তস্য মমেতি চ বিশেষণাদ্বিদ্বৎসমক্ষমেব কর্ম্মণ্যনধিকারো ন সর্ব্বত্রাগ্নিহোত্রস্মার্ত্তকর্ম্মাধ্যাপনাদিষু চ। অনুজ্ঞায়াস্তত্র দর্শনাৎ। কর্ম্মমাত্রবিদামপ্যধি-

---

উপবিষ্ট হইলেন। অনন্তর উষস্তি উপবেশন করিয়া সেই প্রস্তোতাদিগকে সম্বোধনপূর্ব্বক বলিলেন ॥ ৮ ॥

হে স্তবকারী ঋত্বিক্‌গণ! যিনি এই স্তবের দেবতা, তাঁহাকে না জানিয়া স্তব করিলে তোমাদিগের মস্তক পতিত হইবে। (যাহারা জ্ঞানী, তাহাদিগের সমীপে যদি অজ্ঞানীরা জ্ঞানীর ন্যায় কার্য্য করিতে প্রবৃত্ত হয়, তাহা হইলে নিশ্চয়ই তাহাদিগের পাপস্পর্শ হইয়া থাকে। অতএব স্তবকালে ভক্তির বিষয়িণী দেবতার তত্ত্ব জানিয়া স্তব করা বিধেয়।) ॥ ৯ ॥

অনন্তর উষস্তি, যাহারা উচ্চৈঃস্বরে গান করিতেছিল, তাহাদিগকে কহিলেন, "হে গানতৎপর ঋত্বিক্‌বর্গ! যিনি তোমাদিগের এই গানের দেবতা, সেই উদ্গীথকে না জানিয়া যদি তোমরা গান কর, তাহাহইলে তোমাদিগের মস্তক পতিত হইবে।" (সকলেই সাধারণ কর্ম্মের অধিকারী

এবমেব প্রতিহর্ত্তারমুবাচ। প্রতিহর্ত্তর্যা দেবতা প্রতিহারমন্বায়ত্তা তাঞ্চেদবিদ্বান্ প্রতিহরিষ্যসি মূর্দ্ধা তে বিপতিষ্যতীতি তে হ সমারতাস্তূষ্ণীমাসাঞ্চক্রিরে ॥ ১১ ॥

ইতি দশমঃ খণ্ডঃ ॥ ১০ ॥

---

কারঃ সিদ্ধঃ কর্ম্মণীতি। মূর্দ্ধা তে বিপতিষ্যতীত্যেবমেবোদ্গাতারং প্রতিহর্ত্তারমুবাচেত্যাদি সমানমন্যৎ। তে প্রস্তোত্রাদয়ঃ কর্ম্মভ্যঃ সমারতা উপরতাঃ সন্তো মূর্দ্ধপাতভয়াত্তূষ্ণীমাসাঞ্চক্রিরে অন্যচ্চাকুর্ব্বন্তঃ। অর্থিত্বাৎ॥ ৯-১১ ॥

ইতি দশমঃ খণ্ডঃ ॥ ১০ ॥

---

হইতে পারে না, যাহার যে কর্ত্তব্য কর্ম্ম, তাহাতে অভিজ্ঞ হইয়াই সেই কর্ম্মসাধনে নিয়োজিত হইবে ) ॥ ১০ ॥

অনন্তর উষস্তি প্রতিহারকারীদিগকে কহিলেন, "হে প্রতিহারকারী আচার্য্যগণ! তোমরা যে প্রতিহার করিতেছ, যিনি সেই প্রতিহারের দেবতা, তাঁহাকে না জানিয়া যদি তাঁহার প্রতিহারে প্রবৃত্ত হও, তাহাহইলে তোমাদিগের মস্তক পতিত হইবে।" তখন যাহারা স্তব করিতেছিল, গান করিতেছিল ও প্রতিহার করিতেছিল, সকলেই মস্তকপাতশ্রবণে ভীত হইয়া স্ব স্ব কর্ম্ম হইতে বিরত হইলেন এবং মৌনাবলম্বনপূর্ব্বক কৃতাঞ্জলিপুটে দণ্ডায়মান হইয়া সেই সেই দেবতার তত্ত্বজ্ঞানমানসে উষস্তির অভিমুখে অবস্থিতি করিতে লাগিলেন ॥ ১১ ॥

ইতি দশম খণ্ড ॥ ১০ ॥

# একাদশঃ খণ্ডঃ।

অথ হৈনং যজমান উবাচ। ভগবন্তং বা অহং বিবিদি-
ষাণীত্যুষস্তিরস্মি চাক্রায়ণ ইতি হোবাচ ॥ ১ ॥

স হোবাচ ভগবন্তং বা অহমেভিঃ সর্ব্বৈরার্ত্বিজ্যৈঃ
পর্য্যৈশিষং। ভগবতো বা অহমবিত্ত্যান্যানবৃষি ॥ ২ ॥

---

অথানন্তরং হ এনমুষস্তিং যজমানো রাজোবাচ। ভগবন্তং বৈ পূজাবন্তং অহং বিবিদিষাণি বেদিতুমিচ্ছামীত্যুক্ত উষস্তিরস্মি চাক্রায়ণস্তবাপি শ্রোত্রপথমাগতো যদীতি হোবাচোক্তবান্ ॥ ১ ॥

স হ যজমান উবাচ সত্যমেবমহং ভগবন্তং বহুগুণমশ্রৌষং সর্ব্বৈশ্চ ঋত্বিক্কর্ম্মভিরার্ত্বিজ্যৈঃ পর্য্যৈশিষং পর্য্যেষণং কৃতবানস্মি। অন্বিষ্য ভগবতো বা অহমবিত্ত্যালাভেনান্যানিমানবৃষি বৃতবানস্মি ॥ ২ ॥

---

অনন্তর যজমান রাজা স্বীয় যজ্ঞের উদ্গাতাদিগকে মৌনী দেখিয়া বলিলেন, "ভগবন্! আমি আপনাকে জানিতে ইচ্ছা করি, অতএব আপনি কে অনুগ্রহ করিয়া এখানে পদার্পণ করিয়াছেন? তদ্বিষয় আমাকে পরিচয় প্রদান করিয়া অনুগ্রহ করুন্।" তখন উষস্তি বলিলেন, "আমার নাম উষস্তি, আমি চক্রতনয়" ॥ ১ ॥

তখন যজ্ঞকর্ত্তা নরপতি উষস্তির বাক্যশ্রবণ করিয়া বলিলেন, "মহাত্মন্! আমি আপনার পরিচয় পাইলাম, মহাশয়ের গুণগ্রাম আমার পূর্ব্বেই বিদিত আছে। আমি আপনাকে পৌরোহিত্যকার্য্যে বরণ করিবার জন্য সর্ব্বত্র অন্বেষণ করিয়াছিলাম, কিন্তু আপনাকে না পাইয়া আমি ইহাঁদিগকে বরণ করিয়াছি। যাহাহউক, এক্ষণে আমি আপনাকেই আমার এই উপস্থিত যজ্ঞের সর্ব্বপ্রকার পৌরোহিত্যকার্য্যে অভিষিক্ত করিলাম, অতএব আপনি আমার এই যজ্ঞকার্য্যে ব্রতী হইয়া আমার এই কার্য্যসাধন করুন্" ॥ ২ ॥

ভগবাংস্ত্বেব মে সর্ব্বৈরার্ত্বিজ্যৈরিতি তথেত্যথ তর্হ্যেত এব সমতিসৃষ্টাঃ স্তুবতাং। যাবত্ত্বেভ্যো ধনং দদ্যাস্তাবন্মম দদ্যা ইতি। তথেতি হ যজমান উবাচ ॥ ৩ ॥

অথ হৈনং প্রস্তোতোপসসাদ। প্রস্তোতর্যা দেবতা প্রস্তাবমন্বায়ত্তা তাঞ্চেদবিদ্বান্ প্রস্তোষ্যসি মূর্দ্ধা তে বিপতিষ্যতীতি মা ভগবানবোচৎ কতমা সা দেবতেতি ॥ ৪ ॥

---

অদ্যাপি ভগবাংস্ত্বেব মে মম সর্ব্বৈরার্ত্বিজ্যৈঋত্বিককর্ম্মার্থমস্ত্বিত্যুক্তস্তথেত্যাহোষস্তিঃ। কিন্তথৈবং তর্হ্যেত এব ত্বয়া পূর্ব্বং বৃতা ময়া সমতিসৃষ্টাঃ ময়া সম্যক্ প্রসন্নেনানুজ্ঞাতাঃ সন্তঃ স্তুবতাম্। ত্বয়া ত্বেতৎ কার্য্যম্। যাবত্তু এভ্যঃ সর্ব্বেভ্যো ধনং দদ্যাঃ প্রযচ্ছসি তাবন্মম দদ্যা ইত্যুক্তস্তথেতি হ যজমান উবাচ ॥ ৩ ॥

অথ হৈনমৌষস্ত্যং বচঃ শ্রুত্বা প্রস্তোতোপসসাদোষস্তিং বিনয়েনোপজগাম। প্রস্তোতর্যা দেবতেত্যাদি মা মাং ভগবানবোচেৎ পূর্ব্বম্। কতমা সা দেবতা যা প্রস্তাবভক্তিমন্বায়ত্তেতি পৃষ্টঃ প্রাণ ইতি হোবাচ। যুক্তং প্রস্তাবস্ত প্রাণো দেবতেতি। কথং সর্ব্বাণি স্থাবরজঙ্গমানি প্রাণ-

---

অনন্তর উষস্তি বাদরায়ণবাক্য শ্রবণ করিয়া কহিলেন, আপনি "আমাকে যজ্ঞীয় পৌরোহিত্যকার্য্যে বরণ করিলেন, আমিও তাহা স্বীকার করিয়া আপনার পৌরোহিত্যকার্য্যের নিমিত্ত অদ্য হইতে ব্রতী হইলাম। এইক্ষণ আমার বক্তব্য এই যে, আমি অনুমতি করিতেছি, আপনি পূর্ব্বেই যাহাদিগকে পৌরোহিত্যকার্য্যে বরণ করিয়াছেন, তাঁহারা আপন আপন কার্য্যে প্রতিষ্ঠিত থাকিয়া যেরূপ স্তব ও গান করিতেছিলেন, তাহাই করুন্; কিন্তু আপনি-ইহাঁদিগকে যে সকল ধনপ্রদান করিয়াছেন, সেই সকল ধন আমাকেও প্রদান করিতে হইবে।" রাজা উষস্তির এই কথা শ্রবণ করিয়া "তথাস্তু" বলিয়া অঙ্গীকার করিলেন ॥ ৩ ॥

অনন্তর সেই যজ্ঞে যিনি (প্রস্তোতা) স্তব করিতেছিলেন, তিনি উষস্তির বাক্য শ্রবণ করিয়া বিনয়পূর্ব্বক উষস্তির নিকটে গমন করিলেন এবং

প্রাণ ইতি হোবাচ সর্ব্বাণি হ বা ইমানি ভূতানি প্রাণমেবাভিসংবিশন্তি প্রাণমভ্যুজ্জিহতে সৈষা দেবতা প্রস্তাবমন্বায়ত্তা তাঞ্চেদবিদ্বান্ প্রাস্তোষ্যো মূর্দ্ধা তে ব্যপতিষ্যত্তথোক্তস্য ময়েতি ॥ ৫ ॥

---

মেবাভিসংবিশন্তি প্রলয়কালে প্রাণমভিলক্ষয়িত্বা প্রাণাত্মনৈবোজ্জিহতে প্রাণাদেবোদ্গচ্ছন্তীত্যর্থ উৎপত্তিকালে। অতঃ সৈষা দেবতা প্রস্তাবমন্বায়ত্তা তাঞ্চেদবিদ্বান্ ত্বং প্রাস্তোষ্যোঃ প্রস্তবনং প্রস্তাবভক্তিং কৃতবানসি যদি মূর্দ্ধা শিরস্তে ব্যপতিষ্যদ্বিপতিতমভবিষ্যত্তথোক্তস্য ময়া তৎকালে মূর্দ্ধা তে বিপতিষ্যতীতি। অতস্ত্বয়া সাধু কৃতম্। ময়া নিষিদ্ধঃ কর্ম্মণো যদুপরমমকার্ষীরিত্যভিপ্রায়ঃ ॥ ৪-৫ ॥

---

কহিলেন, "আপনি যে পূর্ব্বে বলিয়াছেন, 'তোমারা যে স্তব করিতেছ, ইহার দেবতা কে? এবং সেই দেবতাকে না জানিয়া স্তব করিলে তোমাদিগের মস্তক পতিত হইবে।' এইক্ষণ অনুগ্রহ করিয়া সেই স্তবের দেবতা কে? তাহা আমাকে বলুন্; কারণ যিনি আমাদিগের এই স্তবের ভক্তিভাজন, তাঁহাকে আমি জানি না।" উষস্তি স্তবকারীর এই বাক্য শ্রবণ করিয়া কহিতে লাগিলেন। "তুমি যে স্তব করিতেছ, প্রাণ, অর্থাৎ পরমাত্মাই সেই স্তবের দেবতা, যেহেতু স্থাবরজঙ্গমাত্মক এই ভূতসকল প্রাণেতেই প্রতিষ্ঠিত আছে, প্রলয়কালে প্রাণেতেই প্রবেশ করে এবং প্রাণ হইতেই এই চরাচর ভূতসকল উৎপন্ন হয়। প্রাণ পরিত্যক্ত হইলে সকলই পরিত্যক্ত হইয়া থাকে। এই নিমিত্ত প্রাণই তোমার এই স্তবের দেবতা, যদি এই প্রাণময় দেবতাকে না জানিয়া তুমি তাহার স্তব করিতে প্রবৃত্ত হও, তাহাহইলে শিরঃপাতের উপযোগী অপরাধ হইবে; এই নিমিত্তই পূর্ব্বে আমি বলিয়াছি যে, দেবতা না জানিয়া স্তব করিলে মস্তক পতিত হইবে। এইক্ষণ তুমি অতি সৎকার্য্যই করিয়াছ, যেহেতু আমার নিষেধমাত্র আপন কর্ত্তব্য কার্য্য হইতে বিরত হইয়াছ" ॥ ৫ ॥

অথ হৈনমুদ্গাতোপসসাদোদ্গাতর্যা দেবতোদ্গীথমন্বায়ত্তা তাঞ্চেদবিদ্বানুদ্গাস্যসি মূর্দ্ধা তে বিপতিষ্যতীতি মা ভগবানবোচৎ কতমা সা দেবতেতি ॥ ৬ ॥

আদিত্য ইতি হোবাচ সর্ব্বাণীহ বা ইমানি ভূতান্যাদিত্যমুচ্চৈঃ সন্তং গায়ন্তি সৈষা দেবতোদ্গীথমন্বায়ত্তা তাঞ্চেদবিদ্বানুদগাস্যো মূর্দ্ধা তে ব্যপতিষ্যত্তথোক্তস্য ময়েতি ॥ ৭ ॥

---

তথোদ্গাতা পপ্রচ্ছ কতমা সোদ্গীথভক্তিমনুগতান্বায়ত্তা দেবতেতি-পৃষ্ট আদিত্য ইতি হোবাচ। সর্ব্বাণি হ বা ইমানি ভূতানি আদিত্যমুচ্চৈরূর্দ্ধং সন্তং গায়ন্তি শব্দয়ন্তি স্তুবন্তীত্যভিপ্রায়ঃ। উচ্ছব্দসামান্যাৎ প্রশব্দসামান্যাদিব প্রাণোঽতঃ সৈষা দেবতেত্যাদি পূর্ব্ববৎ ॥ ৬-৭ ॥

---

অনন্তর যিনি (উদ্গাতা) সেই যজ্ঞে উচ্চৈঃস্বরে গান করিতেছিলেন, তিনি উষস্তির বাক্য শ্রবণ করিয়া তাঁহার নিকট উপস্থিত হইলেন এবং বিনয়পূর্ব্বক কহিলেন, "আপনি যে পূর্ব্বে বলিয়াছিলেন, 'তুমি যে উচ্চৈঃস্বরে গান করিতেছ, এই গানের দেবতা কে? এবং সেই দেবতাকে না জানিয়া গান করিলে তোমার মস্তক পতিত হইবে' এইক্ষণ আমার প্রতি অনুগ্রহ করিয়া সেই দেবতা কে? তাহা আমার নিকট বলুন্; কারণ যিনি আমার এই গানের ভক্তিভাজন, তাঁহাকে আমি জানি না।" ॥ ৬ ॥

তখন উষস্তি উদ্গাতার এই বাক্যশ্রবণ করিয়া কহিতে লাগিলেন, "আদিত্যই এই গানের দেবতা। যেহেতুক স্থাবরজঙ্গমাত্মক ভূতসকল সেই ঊর্দ্ধস্থিত আদিত্যের স্তব করিয়া থাকে। যদি তুমি এই আদিত্য-দেবতাকে না জানিয়া তাঁহার গানে প্রবৃত্ত হও, তাহাহইলে তোমার শিরঃপাতোপযোগী অপরাধ হইবে; এই নিমিত্তই আমি পূর্ব্বে বলিয়াছি যে, দেবতা না জানিয়া গান করিলে মস্তক পতিত হইবে। এইক্ষণ তুমি অতি সৎকার্য্যই করিয়াছ, যেহেতু আমার নিষেধমাত্রই আপন কর্ত্তব্য উচ্চৈঃস্বরে গান হইতে বিরত হইয়া সেই দেবতার অনুসন্ধান করিতেছ" ॥ ৭ ॥

অথ হৈনং প্রতিহর্ত্তোপসসাদ প্রতিহর্ত্তর্যা দেবতা প্রতিহারমন্বায়ত্তা তাঞ্চেদবিদ্বান্ প্রতিহরিষ্যসি মূর্দ্ধা তে বিপতিষ্যতীতি মা ভগবানবোচৎ কতমা সা দেবতেতি ॥ ৮ ॥

অন্নমিতি হোবাচ। সর্ব্বাণি হ বা ইমানি ভূতান্যন্নমেব প্রতিহরমাণানি জীবন্তি সৈষা দেবতা প্রতিহারমন্বায়ত্তা তাঞ্চেদবিদ্বান্ প্রত্যহরিষ্যো মূর্দ্ধা তে ব্যপতিষ্যত্তথোক্তস্য ময়েতি তথোক্তস্য ময়েতি ॥ ৯ ॥

ইতি একাদশঃ খণ্ডঃ ॥ ১১ ॥

---

এবমেবাথ হৈনং প্রতিহর্ত্তোপসসাদ কতমা সা দেবতা প্রতিহারমন্বায়ত্তা ইতি পৃষ্টোঽন্নমিতি হোবাচ ॥ ৮ ॥

সর্ব্বাণি হ বা ইমানি ভূতান্যন্নমেবাত্মানং প্রতি সর্ব্বতঃ প্রতিহরমাণানি জীবন্তি। সৈষা দেবতা প্রতিশব্দসামান্যাৎ প্রতিহারভক্তিমনুগতা। সমানমন্যৎ। তথোক্তস্য ময়েতি। প্রস্তাবোদ্গীথপ্রতিহারভক্তীঃ প্রাণা-

---

অনন্তর যিনি সেই যজ্ঞে প্রতিহার করিতেছিলেন, তিনি উষস্তির বাক্যশ্রবণ করিয়া তাঁহার নিকট উপস্থিত হইলেন এবং বিনয়পূর্ব্বক কহিলেন, "মহাত্মন্! আপনি পূর্ব্বে বলিয়াছেন যে, 'তুমি যে এই যজ্ঞে প্রতিহার করিতেছ, এই প্রতিহারের দেবতা কে? এবং সেই দেবতাকে না জানিয়া প্রতিহার করিলে তোমার মস্তকপাত হইবে' এইক্ষণ আমার প্রতি অনুগ্রহ করিয়া সেই প্রতিহারদেবতা কে? তাহা আমার নিকট বলুন, কারণ যিনি আমার এই প্রতিহারের দেবতা, তাঁহাকে আমি জানি না" ॥ ৮ ॥

তখন উষস্তি প্রতিহারকর্ত্তার এই বাক্যশ্রবণ করিয়া কহিতে লাগিলেন, "তুমি যে প্রতিহার করিতেছ, অন্নই সেই প্রতিহারের দেবতা, যেহেতু স্থাবরজঙ্গমাত্মক ভূতসকল অন্নেই জীবিত আছে, তুমি যদি

## দ্বাদশঃ খণ্ডঃ।

অথাতঃ শৌব উদ্গীথস্তদ্ধ বকো দাল্ভ্যো গ্লাবো বা মৈত্রেয়ঃ স্বাধ্যায়মুদ্বব্রাজ ॥ ১ ॥

---

দিত্যান্নদৃষ্ট্যোপাসীতেতি সমুদায়ার্থঃ। প্রাণাদ্যাপত্তিঃ কর্ম্মসমৃদ্ধির্ব্বা ফলমিতি ॥ ৯ ॥

ইতি একাদশঃ খণ্ডঃ ॥ ১১ ॥

---

অতীতে খণ্ডেঽন্নানাপ্তিনিমিত্তা কষ্টাবস্থোক্তোচ্ছিষ্টপর্য্যুষিতভক্ষণলক্ষণা সা মা ভূদিত্যন্নলাভায়াথানন্তরং শৌবঃ শ্বভির্দ্দৃষ্ট উদ্গীথ উদ্গানং সামাতঃ প্রস্তূয়তে। তত্র কিল বকো নামতো দল্ভস্যাপত্যং দাল্ভ্যো গ্লাবো বা নামতঃ মিত্রায়াশ্চাপত্যং মৈত্রেয়ো। বা শব্দশ্চার্থে। দ্ব্যামু-

---

সেই প্রতিহারদেবতা অন্নকে না জানিয়া প্রতিহারে প্রবৃত্ত হও, তাহা-হইলে তোমার শিরঃপাত হইবে, অর্থাৎ শিরঃপাতোপযোগী অপরাধ হইবে; এই নিমিত্ত আমি পূর্ব্বেই বলিয়াছি যে, দেবতা না জানিয়া প্রতি-হার করিলে তোমার মস্তকপাত হইবে। এইক্ষণ তুমি অতি সৎকার্য্যই করিয়াছ, যেহেতু আমার প্রতিষেধমাত্রই আপন কর্ত্তব্য প্রতিহার হইতে নিবৃত্ত হইয়া দেবতার অনুসন্ধানে প্রবৃত্ত হইয়াছ" ॥ ৯ ॥

ইতি একাদশ খণ্ড ॥ ১১ ॥

---

পূর্ব্ব ও উত্তর খণ্ডে অন্নের সঙ্গতি প্রদর্শনপূর্ব্বক উপাসনান্তর কথিত হইতেছে। অতীত খণ্ডে অন্নের অপ্রাপ্তিনিমিত্তক কষ্টাবস্থাপন্ন হইয়া উচ্ছিষ্ট ও পর্য্যুষিত অন্নভক্ষণে উপাসনা হয় না, এই নিমিত্ত অন্ন-

তস্মৈ শ্বা শ্বেতঃ প্রাদুর্ব্বভূব তমন্যে শ্বান উপসমেত্যো-চুরন্নং নো ভগবানাগায়ত্বশনায়াম বা ইতি ॥ ২ ॥

---

ষ্যায়ণো হ্যসৌ। বস্তুবিষয়ে ক্রিয়াস্বিব বিকল্পানুপপত্তেঃ। দ্বিনাম দ্বিগোত্র ইত্যাদি হি স্মৃতিঃ। দৃশ্যতে চ উভয়তঃ পিণ্ডভাক্ত্বম। উদ্গীথে বদ্ধচিত্তত্বাদৃষাবনাদবাদ্বা বাশব্দঃ স্বাধ্যায়ার্থঃ। স্বাধ্যায়ং কর্ত্তুং গ্রামাদ্বহিরুদ্ব্রাজোদকতবান বিবিক্তদেশস্থোদকাভ্যাসম। উদ্বব্রাজ প্রতিপালয়াঞ্চকাবেতি চৈকবচনাল্লিঙ্গাদেকোঽসাবৃষিঃ ॥ ১ ॥

শ্বোদ্গীথকালপ্রতিপালনাদৃষেঃ স্বাধ্যায়কবণসন্নকামনয়েতি লক্ষ্যত ইত্যভিপ্রায়তঃ স্বাধ্যায়েন তোষিতা দেবতা ঋষির্ব্বা শ্বরূপং গৃহীত্বা শ্বা শ্বেতঃ সন্ তস্মৈ ঋষয়ে তদনুগ্রহার্থং প্রাদুর্ব্বভূব প্রাদুশ্চকার তমন্যে শুক্লং শ্বানং ক্ষুল্লকাঃ ক্ষুদ্রকাঃ শ্বান উপসমেত্যোচুরুক্তবন্তোঽন্নং নোঽস্মভ্যং ভগবানাগায়ত্বাগানেন নিষ্পাদয়ত্বিত্যর্থঃ। মুখ্যপ্রাণবাগাদয়ো বা প্রাণমন্বন্নভুজঃ স্বাধ্যায়পবিতোষিতাঃ সন্তোঽনুগৃহ্ণীযুবেনং শ্বরূপমাদায়েতি যুক্তমেবং প্রতিপত্তুম। অশনায়াম বৈ বুভুক্ষিতাঃ স্মো বৈ ইত্যেবমুক্তবন্তঃ ॥ ২ ॥

---

লাভানন্তর উচ্চৈঃস্বরে সামগানপূর্ব্বক উদ্গীথের স্তব করিতেছেন। কুক্কুর দষ্ট দল্‌ভ্যতনয বকনামা ঋষি, ইহাঁর নাম মিত্রাতনয গ্লাব, ইনি স্বাধ্যায়ে প্রবৃত্ত হইলেন। (শ্রুতিতে উক্ত আছে যে, মুনিদিগের নামোল্লেখকালে গোত্র ও নাম উভয় নির্দ্দেশ করিতে হয়, এই নিমিত্ত দাল্‌ভ্য বক এবং মৈত্রেয় গ্লাব এইরূপে ঋষিদ্বয়ের নির্দ্দেশ করিয়াছেন।) উক্ত ঋষি স্বাধ্যায়ের নিমিত্ত গ্রামের বহির্ভাগে গমন করিয়া নির্জ্জন বনপ্রদেশে প্রবেশ করিলেন ॥ ১ ॥

উক্ত বকনামা ঋষি নির্জ্জনপ্রদেশে স্বাধ্যায়ানুষ্ঠান করিতেছেন, এমন সময়ে কোন দেবতা বা ঋষি তাঁহার স্বাধ্যায়ে পরিতোষিত হইয়া স্বীয় রূপ সম্বরণপূর্ব্বক শ্বেতবর্ণ কুক্কুররূপী হইয়া তাঁহার প্রতি অনুগ্রহ প্রকাশের নিমিত্ত বকঋষির সমীপে উপস্থিত হইলেন। তখন অন্য ক্ষুদ্র কুক্কুরগণ

তান্ হোবাচেহৈব মা প্রাতরুপসমীয়াতেতি। তদ্ধ বকো দাল্‌ভ্যো গ্লাবো বা মৈত্রেয়ঃ প্রতিপালয়ঞ্চকার ॥৩॥

তে হ যথৈবেদং বহিষ্পবমানেন স্তোষ্যমাণাঃ সংরব্ধাঃ সর্পন্তীত্যেবমাসসৃপুস্তে হ সমুপবিশ্য হিঙ্চক্রুঃ ॥ ৪ ॥

---

স শ্বা শ্বেতস্তান্ ক্ষুল্লকান্ শুন ইহৈবাস্মিন্নেব দেশো মা মাং প্রাতঃকাল উপসমীয়াতেতি। দৈর্ঘ্যং ছান্দসং সমীয়াতেতি প্রমাদপাঠো বা। প্রাতঃকালকবণং তৎকাল এব কর্ত্তব্যার্থম্। অন্নদস্ত বা সবিতুবপরাহ্নেনাভিমুখাত্তত্রৈব হ বকো দাল্‌ভ্যো গ্লাবো বা মৈত্রেয় ঋষিঃ প্রতিপালয়াঞ্চকার প্রতীক্ষণং কৃতবানিত্যর্থঃ। ৩ ॥

তে শ্বানস্তত্রৈবাগত্য ঋষেঃ সমক্ষং যথৈবেহ কর্ম্মণি বহিষ্পবমানেন স্তোত্রেণ স্তোষ্যমাণা উদ্গাতৃপুরুষাঃ সংবদ্ধাঃ সংলগ্নাঃ অন্যোহন্যমেব

---

সেই শ্বেত কুক্কুবকে বলিল, ভগবন্! আপনি আমাদিগকে অন্ন প্রদান কবিয়া অনুগৃহীত করুন্। কারণ আমরা ক্ষুধানিরোধে নিতান্ত কাতর হইয়াছি ॥ ২ ॥

সেই শ্বেতবর্ণ কুক্কুর অন্যান্য কুক্কুরদিগকে বলিল, তোমরা প্রাতঃকালে আমাব নিকটে এইস্থানে আগমন করিও, যেহেতু অন্নদাতা ও সবিতা ইহাঁরা প্রাতঃকালেই অভিমুখ থাকেন। যেমন সূর্য্যদেব অপবাহ্নকালে প্রতিমুখ হয়েন, সেইরূপ অন্নদাতারাও অপবাহ্নকালে বিমুখ হইয়া থাকেন। ইহা শুনিয়া দাল্‌ভ্য গ্লাব বা মৈত্রেয় বকঋষি সেই স্থানে প্রতিক্ষণ সেইরূপ কবিতে লাগিলেন। ৩।

অনন্তর সেই ক্ষুদ্র কুক্কুরেরা প্রাতঃকালে সেই ঋষির সমীপে উপস্থিত হইল এবং উদ্গাতৃপুরুষেরা যেরূপ নানাবিধ স্তোত্রদ্বারা স্তব করিতে করিতে স্বস্ব কর্ত্তব্য কর্ম্মে নিযুক্ত ছিলেন এবং পরস্পর সংযুক্ত হইয়া উপসর্পণ করিয়াছিলেন, সেইরূপ কুক্কুবগণও একেব মুখদ্বারা অপরের পুচ্ছ গ্রহণ করিয়া পরিভ্রমণ করিত এবং সকলে ঐরূপ ঐক্যভাবে উপবিষ্ট হইয়া হিঙ্কার কবিতে লাগিল। ৪।

**ওঁ মদা২মোং পিবা২মোং দেবো বরুণঃ প্রজাপতিঃ সবিতা২২ন্নমিহা২২হরন্দ২২ন্নপতে২২ন্নমিহাহরা২২হরোত-মিতি ॥ ৫ ॥**

**ইতি দ্বাদশঃ খণ্ডঃ ॥ ১২ ॥**

---

সর্পন্তি। এবং মুখেনান্যোন্যস্য পুচ্ছং গৃহীত্বা আসস্থপুরাস্থপুবন্তঃ পরি-ভ্রমণং কৃতবন্ত ইত্যর্থঃ। ত এবং সংস্থপ্য সমুপবিশ্যোপবিষ্টাঃ সন্তো হিঙ্কূর্হিঙ্কারং কৃতবন্তঃ। ৪ ॥

ওমদামোঃ পিবামোং। দেবো দ্যোতনাৎ। বরুণো বর্ষণাজ্জগতঃ। প্রজাপতিঃ পালনাৎ প্রজানাম্। সবিতা প্রসবিতৃত্বাৎ সর্ব্বস্যাদিত্য উচ্যতে। এতৈঃ পর্য্যায়ৈঃ স এবম্ভূত আদিত্যোঽন্নমস্মভ্যমিহাহরৎ আহরত্বিতি। ত এবং হি কৃত্বা পুনরপ্যূচুঃ। স ত্বং হে অন্নপতে। স হি সর্ব্বস্যান্নস্য প্রসবিতৃত্বাৎ পতিঃ। ন হি তৎপাকেন বিনা প্রসূতমন্নমণু-মাত্রমপি জায়তে প্রাণিনাম্। অতোঽন্নপতিঃ। হেঽন্নপতেঽন্নমস্মভ্যমিহা-হরেতি। অভ্যাস আদরার্থঃ। ওমিতি ॥ ৫ ॥

ইতি দ্বাদশঃ খণ্ডঃ ॥ ১২ ॥

---

মুনিগণ পুনঃ পুনঃ ওঙ্কার উচ্চারণ করিয়া গান আরম্ভ করিলেন, কুক্কুরগণ "অশন করিব, পান করিব" এইরূপ হুঙ্কার করিতে লাগিল। "তুমি দ্যোতনস্বভাব, অর্থাৎ অনন্ত জগৎ প্রকাশ করিতেছ, তুমি বরুণ-রূপে বর্ষণদ্বারা জগৎ রক্ষা করিতেছ, তুমি প্রজাপতিরূপে প্রজাপালন করিতেছ, তুমি আদিত্যরূপে জগৎপ্রসব করিয়াছ, অতএব তোমাকেই বরুণ, প্রজাপতি ও আদিত্য বলিয়া থাকে। উক্তরূপ আদিত্য আমা-দিগকে অন্নপ্রদান করুন্" মুনিগণ এইরূপ স্তব করিয়া পুনর্ব্বার বলিলেন, "হে অন্নপতে! তুমিই সকল অন্নের প্রসবকর্ত্তা, এই নিমিত্ত তোমাকে অন্নপতি বলে। তুমি আদিত্যরূপে জগতের পাকক্রিয়া সাধন করিতেছ,

# ত্রয়োদশঃ খণ্ডঃ।

অয়ংবাব লোকো হাউকারো বায়ুর্হাইকারশ্চন্দ্রমা অথকারঃ। আত্মেহকারোঽগ্নিরীকারঃ ॥ ১ ॥

---

ভক্তিবিষয়োপসনং সামাবয়বসম্বন্ধমিত্যতঃ সামাবয়বান্তরস্তোভাক্ষরবিষয়াণ্যুপাসনান্তবাণি সংহতান্যুপদিশ্যন্তে। অনন্তরং সামাবয়বসম্বন্ধত্বাবিশেষাদয়ং বা বায়মেব লোকো বা হাউকারঃ স্তোভো রথন্তরে সাম্নি প্রসিদ্ধঃ। ইয়ং বৈ রথন্তর ইতি। অস্মাৎ সম্বন্ধসামান্যাদ্ধাউকারস্তোভো হয়ং লোক ইত্যেবমুপাসীত। বায়ুর্হা ইকারঃ বামদেব্যে সামনি হাইকারঃ প্রসিদ্ধঃ। বায়ুসম্বন্ধশ্চ বামদেবাস্য সাম্নো যোনিরিতি। অস্মাৎ সামান্যাদ্ধাইকারং বায়ুদৃষ্ট্যোপাসীত। চন্দ্রমা অথকারঃ। চন্দ্রদৃষ্ট্যাঽথকারমুপাসীত। অন্নে হীদং স্থিতং অন্নাত্মা চন্দ্রঃ। থকারাকারসামান্যাচ্চ। আত্মা

---

তোমার পাকক্রিয়া ব্যতিরেকে এই প্রভূত অন্নের কিঞ্চিন্মাত্রও জন্মিতে পারে না এবং প্রাণিগণের প্রাণরক্ষা হয় না ; অতএব তুমিই অন্নের কর্ত্তা। হে অন্নপতে! আমাদিগকে অন্নপ্রদান কর" ॥ ৫ ॥

ইতি দ্বাদশ খণ্ড ॥ ১২ ॥

---

ভক্তিবিষয়ক উপাসনাতেও সামাবয়বের সম্বন্ধ আছে ; সুতরাং এইটী সামের অবয়ব উপাসনার বিষয় এবং সামের এক একটী অঙ্গকে স্তোভ কহে। অতএব সামাবয়বের অন্তর্গত অক্ষরসমূহের তত্ত্বনির্ণয়পূর্ব্বক উপাসনান্তর উপদেশ করিতেছেন।—ভক্তিবিষয়ক উপসনানিরূপণই এই খণ্ডের উদ্দেশ্য। এই লোকসকল সামাবয়বে সম্বন্ধ আছে ; অতএব এই লোকও সামের অবয়বস্বরূপ। সেই সামাবয়বের তত্ত্বপরিজ্ঞান হইলেই সমস্তলোকও পরিজ্ঞাত হয়, তাহাহইলেই ভক্তির উদ্রেক হইয়া উপাসনা করিতে প্রবৃত্তি জন্মে। সেই সামাবয়ব যে সকল অক্ষরসমূহে পরিব্যাপ্ত, সেই অক্ষর-

আদিত্য উকারঃ নিহব একারো বিশ্বেদেবা ঔহো-ইকারঃ প্রজাপতির্হিংকারঃ প্রাণঃ স্বরোঽন্নং যা বাগ্বি-রাট্ ॥ ২ ॥

---

ইহকারঃ। ইহেতি স্তোভঃ। প্রত্যক্ষো হ্যাত্মা ইহেতি ব্যপদিশ্যতে। ইহেতি স্তোভঃ। তৎসামান্যাদগ্নিরীকার ইতি। ঈনিধানানি চাগ্নেয়ানি সর্ব্বাণি সামানীতি ॥ ১ ॥

অতস্তৎসামাদাদিত্য উকারঃ। উচ্চৈরূর্দ্ধং "সন্তমাদিত্যং গায়ন্তীত্যা-কারশ্চায়ং স্তোভঃ। আদিত্যদৈবত্যে সাম্নি স্তোভ ইত্যাদিত্য উকারঃ। নিহব ইত্যাহ্বানমেকারঃ স্তোভঃ। এহীতি চাহ্বয়ন্তীতি তৎসামান্যাৎ। বিশ্বে দেবা ঔহোইকারো বৈশ্বদেব্যে সাম্নি স্তোভস্য দর্শনাৎ। প্রজাপতি-

---

স্তোভের অর্থ নিরূপণদ্বারা সামাবয়বের তত্ত্ব জানা যায়, অতএব সেই সকল অক্ষরার্থ নিরূপণ আবশ্যক। এইরূপ অক্ষরনিরূপণ রথন্তরশ্রুতিতে প্রসিদ্ধ আছে। সেই সামাবয়বের অন্তর্গত উকারস্তোভের অর্থ এই লোক, এইরূপ জ্ঞানে উপাসনা করিবে; আর ইকারের অর্থ বায়ু, ইহা বামদেব্যসামে প্রসিদ্ধ আছে এবং বায়ু ও অপ্সম্বন্ধই বামদেব্য সামের যোনি, অতএব বায়ুদৃষ্টিতে ইকারের উপাসনা করিবে। আর অথ শব্দের অর্থ চন্দ্র, এই নিমিত্ত চন্দ্রদৃষ্টিতে অথ শব্দের উপাসনা করিতে হয়, যেহেতু অন্নেতেই সকল প্রতিষ্ঠিত আছে এবং সেই চন্দ্রই অন্নরূপ। অ ও থ এই বর্ণস্তোভে "অথ" এই শব্দ হইয়াছে; সুতরাং চন্দ্রও সামাবয়বান্তর্গত বর্ণ-স্তোভময়। আর ই এবং হ এই বর্ণস্তোভাত্মক "ইহ" শব্দের অর্থে আত্মা জানা যায়। অতএব আত্মদৃষ্টিতে ইহ শব্দের উপাসনা করিবে। ঈকারের অর্থ অগ্নি এবং ঈকারই সমস্ত সামের নিধান; অতএব অগ্নিদৃষ্টিতে ঈকা-রের উপাসনা করিবে ॥ ১ ॥

অকারের সমানদৃষ্টিতে উকারকে আদিত্যজ্ঞানে উপাসনা করিবে। যেহেতু ঐ আদিত্য ঊর্দ্ধে অবস্থিতি করেন, অতএব উকারের সহিত আদিত্যের সাম্য আছে এবং উচ্চৈঃস্বরে সেই উকারের গান করিয়া

অনিরুক্তস্ত্রয়োদশস্তোভঃ সঞ্চরো হুঙ্কারঃ ॥ ৩ ॥
দুগ্ধেঽস্মৈ বাগ্দোহং যো বাচো দোহোঽন্নবানন্নাদো

হিঙ্কারঃ। অনিরুক্ত্যাদ্ধিঙ্কারস্ত চাব্যক্তত্বাৎ। প্রাণঃ স্বরঃ। স্বর ইতি স্তোভঃ। প্রাণস্ত চ স্বরহেতুত্বসামান্যাৎ। অন্নং যা। যা ইতি স্তোভো-ঽন্নম্। অন্নেন হীদং যাতীতস্তৎসামান্যাদ্বাগিতি স্তোভো বিরাড়ন্নং দেবতা-বিশেষো। বৈরাজে সাম্নি স্তোভদর্শনাৎ ॥ ২ ॥

অনিরুক্তোঽব্যক্তত্বাদিদং চেদঞ্চেতি নির্ব্বক্তুং ন শক্যত ইত্যতঃ সঞ্চরো বিকল্পমানস্বরূপ ইত্যর্থঃ। কোঽসাবিত্যাহ। হুঙ্কারঃ। অব্যক্তো হ্যয়মতোঽনিরুক্তবিশেষ এবোপাস্ত ইত্যভিপ্রায়ঃ ॥ ৩ ॥

স্তোভাক্ষরোপাসনাফলমাহ। দুগ্ধেঽস্মৈ বাগ্দোহমিত্যাদ্যুক্তার্থম্। য

থাকে। আদিত্যদৈবতসামে ঊকারস্তোভরূপে আদিত্যের উপাসনা উক্ত আছে। একারে দেবগণের আহ্বান করিতে হয়, অতএব দেবগণের আহ্বানদৃষ্টিতে একারের উপাসনা কর্ত্তব্য। হে দেবগণ! আগমন কর, ইহাই বিশ্বদেবীয় সামে একারের অর্থ প্রতিপাদিত হইয়াছে। ঔকার ও হকার এই দুইটীকে বিশ্বদেবজ্ঞানে উপাসনা করিতে হয়। আর প্রজা-পতিদৃষ্টিতে হিং এই শব্দের উপাসনা কর্ত্তব্য; যেহেতু প্রজাপতি নীল-পীতাদিরূপে ব্যক্ত নহে, স্বরসকল প্রাণস্বরূপ, অতএব স্বরদৃষ্টিতে প্রাণের উপাসনা করিবে। যেহেতু প্রাণই সকল স্বরের সাধারণরূপ এবং বাক্য বিরাট্পুরুষ; অতএব বাক্দৃষ্টিতে বিরাট্পুরুষের উপাসনা করিবে। যেহেতু বৈরাজসামেতেই স্তোভদর্শন হয় ॥ ২ ॥

পূর্ব্বে অকারাদিস্তোভ উক্ত হইয়াছে, অন্য ত্রয়োদশস্তোভ অব্যক্ত আছে। ঐ সকল অব্যক্তস্তোভ কার্য্যরূপে জগতের সর্ব্বত্র বিচরণ করি-তেছে। ঐ অব্যক্ত ত্রয়োদশ যে সঞ্চরস্তোভ, তাহা হুঙ্কার, অতএব সেই অব্যক্ত স্তোভের উপাসনা করা কর্ত্তব্য ॥ ৩ ॥

পূর্ব্ব পূর্ব্ব শ্রুতিতে স্তোভাক্ষরের বিষয় বর্ণিত হইয়াছে, এই শ্রুতিতে সেই সকল স্তোভাক্ষরের উপাসনার ফল নিরূপিত হইতেছে।—যে ব্যক্তি

ভবতি য এতামেবং সাম্নামুপনিষদং বেদোপনিষদং বেদ ইতি ॥ ৪ ॥

ইতি ত্রয়োদশঃ খণ্ডঃ ॥ ১৩ ॥

ইতি ছান্দোগ্যোপনিষদ্‌ব্রাহ্মণে প্রথমঃ প্রপাঠকঃ সমাপ্তঃ ॥ ১ ॥

---

এতামেবং যথোক্তলক্ষণাং সাম্নাং সামাবয়বস্তোভাক্ষরবিষয়ামুপনিষদং দর্শনং বেদ তস্যৈতদ্‌যথোক্তং ফলমিত্যর্থঃ। দ্বিরভ্যাসোঽধ্যায়সমাপ্ত্যর্থঃ। সামাবয়ববিষয়োপাসনাবিশেষপরিসমাপ্ত্যর্থ ইতি শব্দঃ ॥ ৪ ॥

ইতি ত্রয়োদশঃ খণ্ডঃ ॥ ১৩ ॥

ইতি শ্রীমদ্গোবিন্দভগবৎপূজ্যপাদশিষ্যপরমহংসপরিব্রাজকাচার্য্য-শ্রীমচ্ছঙ্করভগবৎপাদকৃতৌ ছান্দোগ্যোপনিষদ্বিবরণে প্রথমঃ প্রপাঠকঃ সমাপ্তঃ ॥ ১ ॥

---

এই যথোক্তলক্ষণ সামের সাবয়ব-স্তোভাক্ষরবিষয়িণী উপনিষদ্ দর্শন করিয়া সম্যক্‌রূপে উপাসনা করেন, অর্থাৎ যিনি এই বেদোপনিষদ্ সম্যক্ অবগত আছেন, তিনি সকল বাক্যের অধীশ্বর হইতে পারেন, কারণ বাক্যের যাহা দুগ্ধ, বাক্য তাহা সাধকের জন্য দোহন করিল এবং তিনি অন্নবান ও অন্নভোগী হয়েন ॥ ৪ ॥

ইতি ত্রয়োদশ খণ্ড ॥ ১৩ ॥

প্রথম প্রপাঠক সমাপ্ত ॥ ১ ॥

# দ্বিতীয় প্রপাঠকঃ।

## প্রথমঃ খণ্ডঃ।

॥ ওঁ ॥ সমস্তস্য খলু সাম্ন উপাসনꣳ সাধু যৎ খলু সাধু তৎ সামেত্যাচক্ষতে যদসাধু তদসামেতি ॥ ১ ॥

---

ওমিত্যেতদক্ষরমিত্যাদিনা সামাবয়ববিশেষমুপাসনমনেকফলমুপদিষ্টম্। অনন্তরঞ্চ স্তোভাক্ষরবিষয়মুপাসনমুক্তম্। সর্ব্বথাপি সামৈকদেশসম্বন্ধমেব তদিতি। অথেদানীং সমস্তে সাম্নি সমস্তসামবিষয়াণ্যুপাসনানি বক্ষ্যামীত্যারভতে শ্রুতিঃ। যুক্তং হ্যেকদেশোপাসনানন্তরমেকদেশিবিষয়মুপাসনমুচ্যত ইতি। সমস্তস্য সর্ব্বাবয়ববিশিষ্টস্য পাঞ্চভক্তিকস্য সাপ্তভক্তিকস্য চেত্যর্থঃ। খল্বিতি বাক্যালঙ্কারার্থঃ। সাম্ন উপাসনং সাধু। সমস্তে সাম্নি সাধুদৃষ্টিবিধিপরত্বান্ন পূর্ব্বোপাসননিন্দার্থত্বং সাধু শব্দস্য। নন্থ লোকে পূর্ব্বত্রাবিদ্যমানং সাধুত্বং সমস্তে সাম্ন্যভিধীয়তে। ন সাধু সামেত্যুপাস্ত ইত্যুপসংহারাৎ। সাধুশব্দঃ শোভনবাচী। কথমবগম্যত ইত্যাহ। যৎ খলু লোকে

---

ইতিপূর্ব্বে ওম্ এই অক্ষরের উপাসনাপ্রসঙ্গে অনেক-ফল-সাধন সামাবয়বের উপাসনার উপদেশ উক্ত হইয়াছে। অনন্তর স্তোভাক্ষরবিষয়ক উপাসনাও উপদিষ্ট হইয়াছে, ঐ সামাক্ষরের উপাসনা সামের একদেশোপাসনামাত্র। এইক্ষণ সমস্ত সামেতে যে সমস্ত সামবিষয়ক উপাসনা উক্ত আছে, তাহাই কথিত হইবে।—শ্রুতিতেও কথিত আছে যে, ক্রমশঃ একদেশের উপাসনা বলিয়া সমস্তবিষয়ক উপাসনা বলিতে হয়। সমস্ত সামের সর্ব্বাবয়ববিশিষ্ট পাঞ্চভক্তিক, কিম্বা সাপ্তভক্তিক উপাসনাই সমস্ত সামবিষয়ক উপাসনা বলিয়া অভিহিত হয়। সমস্ত সামের উপাসনাই সাধু, অতএব সমস্ত সামেতে সাধুদৃষ্টিদ্বারা উপাসনা করিবে। ইহাদ্বারা পূর্ব্বোক্ত উপাসনার নিন্দাবাদজ্ঞান করিবে না। যাঁহারা বেদবিজ্ঞানকুশল, তাঁহারা বলিয়া থাকেন যে, লোকে যাহা যাহা সাধু ও অনিন্দনীয়,

তদুতাপ্যাহুঃ সাম্নৈনমুপাগাদিতি সাধুনৈনমুপাগাদিত্যেব তদাহুরসাম্নৈনমুপাগাদিত্যসাধুনৈনমুপাগাদিত্যেব তদাহুঃ ॥ ২ ॥

---

সাধুশোভনমনবদ্যং প্রসিদ্ধং তস্মাৎ সামেত্যাচক্ষতে কুশলাঃ। যদসাধু বিপরীতং তদসামেতি ॥ ১ ॥

তত্ত্রৈব সাধ্বসাধুবিবেককরণে উতাপ্যাহুঃ। সাম্না এনং রাজানং সামন্তঞ্চোপাগাদুপগতবান্। কোঽসৌ। যতোঽসাধুত্বপ্রাপ্ত্যাশঙ্কা স ইত্যভিপ্রায়ঃ। শোভনাভিপ্রায়েণ সাধুনৈনমুপাগাদিত্যেব তত্ত্রাহু লাকিকা বন্ধনাদ্যসাধুকার্য্যমপশ্যন্তঃ। যত্র পুনর্ব্বিপর্য্যয়ে বন্ধনাদ্যসাধুকার্য্যং পশ্যন্তি তত্রাসাম্নৈনমুপাগাদিত্যসাধুনৈনমুপাগাদিত্যেব তদাহুঃ ॥২॥

---

তৎসমুদায়ই সামেতে বিদ্যমান আছে, আর যাহা যাহা অসাধু, তাহা সামেতে নাই; সুতরাং সামই সাধু এবং যাহা অসাধু, তাহা সাম নহে। অতএব সমস্ত সামকে সাধুজ্ঞানে উপাসনা করিবে ॥ ১ ॥

এই শ্রুতিতে সাধু ও অসাধু বিবেকবিষয়ে বলিতেছেন।—সামদ্বারা এই রাজচক্রবর্ত্তীর সমীপে গমন করিবে। যাহার অসাধুতাপ্রাপ্তির আশঙ্কা আছে, সেই মঙ্গলকামনায় উপাসনা করিবে। যাঁহারা লৌকিকদর্শী বন্ধনাদি জানিতে পারেন না, তাঁহারা বলিয়া থাকেন যে, আপন শুভকামনায় সামের উপাসনা করিবে, আর যাঁহারা বন্ধনাদি অশুভকার্য্য দর্শন করেন, তাঁহারা বলেন, অসাম ও অসাধুদ্বারা উপাসনা করিবে। ইহাদ্বারা প্রতীয়মান হইতেছে যে, যাঁহারা অজ্ঞানী, তাঁহারা শুভাশুভ বিবেচনা করেন, আর যাঁহারা জ্ঞানী, তাঁহারা ঐহিক শুভাশুভ তুচ্ছ করিয়া পারত্রিক শুভকামনায় সকলকেই শুভজ্ঞান করিয়া থাকেন; সুতরাং তাঁহারা সমস্ত সামকেই শুভজ্ঞানে উপাসনা করেন ॥ ২ ॥

অথোতাপ্যাহুঃ সাম নো বতেতি যৎ সাধু ভবতি সাধু বতেত্যেব তদাহুরসাম নো বতেতি যদসাধু ভবত্যসাধু বতেত্যেব তদাহুঃ ॥ ৩ ॥

স য এতদেবং বিদ্বান্ সাধু সামেত্যুপাস্তেঽভ্যাশো হ যদেনং সাধবো ধর্ম্মা আ চ গচ্ছেয়ুরুপচনমেয়ুঃ ॥ ৪ ॥

ইতি প্রথমঃ খণ্ডঃ ॥ ১ ॥

---

অথোতাপ্যাহুঃ স্বসংবেদ্যং সাম নোঽস্মাকং বতেত্যনুকম্পয়তঃ সংবৃত্তমিত্যাহুঃ। এতস্যৈতকক্তং ভবতি যৎ সাধু ভবতি সাধু বতেত্যেব তদাহুঃ। বিপর্য্যয়ে জাতেঽসাম নোবতেতি। যদসাধু ভবত্যসাধু বতেত্যেব তদাহুঃ। তস্মাৎ সামসাধুশব্দয়োরেকার্থত্বং সিদ্ধম্ ॥ ৩ ॥

অতঃ স যঃ কশ্চিৎ সাধুসামেতি সাধুগুণবৎ সামেত্যুপাস্তে সমস্তং সামসাধুগুণবদ্বিদ্বাংস্তস্যৈতৎফলমভ্যাশো হ ক্ষিপ্রং, যদিতি ক্রিয়াবিশেষণার্থ-

---

পূর্ব্বশ্রুতিতে কার্য্যগম্য সামের সাধুত্ব অসাধুত্ব নিরূপণ করিয়া এই শ্রুতিতে অনুভবগম্য সাধুত্ব অসাধুত্বের উপন্যাস করিতেছেন।—অনুভবদ্বারা বিচারপূর্ব্বক দেখিলে সকলেই ইহার সাধুত্ব ও অসাধুত্ব জানিতে পারিবেন। এই নিমিত্ত পুনর্ব্বার বলিতেছেন, আমাদিগের অনুভবে যে সাম সাধুরূপে পরিজ্ঞাত হইবে, তাহাই যথার্থ সাধু, আর যাহা আমাদিগের অনুভবে অসাধুরূপে প্রতিভাত হইবে, তাহাই অসাধু; অতএব সবিশেষ বিবেচনাপূর্ব্বক সামের সাধুত্ব অসাধুত্ব জানিয়া উপাসনা করিবে ॥ ৩ ॥

পূর্ব্ব পূর্ব্বশ্রুতিতে সামের সাধুত্ব ও অসাধুত্ব নিরূপণ করিয়া এই শ্রুতিতে তাহার উপাসনার ফলনিরূপণ করিতেছেন।—যে কোন ব্যক্তি সামের সাধুত্ব গুণ জানিয়া সেই সাধুত্ব গুণবৎ উপাসনা করেন, তিনিই সামের গুণ জানিয়া বিদ্বান্ হইতে পারেন এবং শীঘ্রই তাঁহার সামাভ্যাস-

## দ্বিতীয়ঃ খণ্ডঃ।

লোকেষু পঞ্চবিধঙ্ সামোপাসীত পৃথিবী হিঙ্কারঃ! অগ্নিঃ প্রস্তাবোঽন্তরিক্ষমুদ্গীথ আদিত্যঃ প্রতিহারো দ্যৌ-র্নিধনমিত্যুর্দ্ধেষু ॥ ১ ॥

মেনমুপাসকং সাধবঃ শোভনধর্ম্মাঃ শ্রুতিস্মৃত্যবিরুদ্ধা আ চ গচ্ছেয়ুরাগচ্ছেয়ুশ্চ ন কেবলমাগচ্ছেয়ুরুপচনমেয়ুরুপমেয়ুশ্চ ভোগ্যত্বেনোপতিষ্ঠেয়ুরিত্যর্থঃ ॥ ৪ ॥

ইতি প্রথমঃ খণ্ডঃ ॥ ১ ॥

কানি পুনস্তানি সাধুদৃষ্টিবিশিষ্টানি সমস্তানি সামান্যুপাস্যানীতি। ইমানি তান্যুচ্যন্তে লোকেষু পঞ্চবিধমিত্যাদীনি। নন্ব লোকাদিদৃষ্ট্যা তান্যুপাস্যানি সাধু দৃষ্ট্যা চেতি বিরুদ্ধম্। ন সাধ্বর্থস্য লোকাদিকার্য্যেষু কারণস্যানুগতত্বাৎ। মৃদাদিবদ্ঘটাদিবিকারেষু। সাধুশব্দবাচ্যোঽর্থো ধর্ম্মো ব্রহ্ম বা সর্ব্বথাপি লোকাদিকার্য্যেষনুগতম্। অতো যথা যত্র ঘটাদিদৃষ্টির্মৃদাদিদৃষ্ট্যনুগতৈব সা। তথা সাধুদৃষ্ট্যনুগতৈব লোকাদিদৃষ্টিঃ। ধর্ম্মাদিকার্য্যত্বাল্লোকাদীনাম্। যদ্যপি কারণত্বমবিশিষ্টং ব্রহ্মধর্ম্ময়োঃ। ধর্ম্ম

রূপ লফলাভ হইয়া থাকে এবং সেই সামোপাসক ব্যক্তিই সাধু বলিয়া পরিগণিত হইতে পারেন। আর তিনিই শ্রুতিস্মৃতির অবিরুদ্ধ শোভন ধর্ম্মশীল হইয়া মহৎ ফলভোগ করিতে সমর্থ হইয়া থাকেন ॥ ৪ ॥

ইতি দ্বিতীয় প্রপাঠকে প্রথম খণ্ড ॥ ১ ॥

পূর্ব্ব প্রপাঠকে কথিত হইয়াছে যে, সাধুদৃষ্টিতে সামের উপাসনা করিবে। এই প্রপাঠকে এইক্ষণ ইহাই নিরূপণীয় যে, সেই সাধুদৃষ্টিবিশিষ্ট সাম কি? পূর্ব্বে যে সমস্ত সামেরই সাধুদৃষ্টিতে উপাসনা উক্ত হইয়াছে, তাহাই লোকে পঞ্চবিধ বলিয়া কথিত আছে, অতএব লোকে সেই

অথাবৃত্তেষু দ্যৌর্হিঙ্কার আদিত্যঃ প্রস্তাবোঽন্তরিক্ষ-

---

এব সাধুশব্দবাচ্য ইতি যুক্তং সাধুকারী সাধুর্ভবতীতি। ধর্ম্মবিষয়ে সাধুশব্দপ্রয়োগাৎ। নমু লোকাদিকার্য্যেষু কারণত্বানুগতত্বাদর্থপ্রাপ্তৈব তদ্দৃষ্টিরিতি সাধু সামেত্যুপাস্ত ইতি ন বক্তব্যম্। ন শাস্ত্রগম্যত্বাত্তদ্দৃষ্টেঃ। সর্ব্বত্র হি শাস্ত্রপ্রাপিতা এব ধর্ম্মা উপাস্যা ন বিদ্যমানা অপ্যশাস্ত্রীয়াঃ। লোকেষু পৃথিব্যাদিষু পঞ্চবিধং পঞ্চভক্তিভেদেন পঞ্চপ্রকারং সাধু সমস্তং সামোপাসীত। কথম্। পৃথিবী হিঙ্কারঃ। লোকেম্বিতি যা সপ্তমী তাং প্রথমান্ত্বেন বিপরিণম্যপৃথিব্যাদিদৃষ্ট্যা হিঙ্কারে পৃথিবী হিঙ্কার ইত্যুপাসীত। ব্যত্যস্য বা সপ্তমীং শ্রুতিং লোকবিষয়াং হিঙ্কারাদিষু পৃথিব্যাদিদৃষ্টিং কৃত্বোপাসীত। তত্র পৃথিবী হিঙ্কারঃ। প্রাথম্যসামান্যাৎ। অগ্নিঃ প্রস্তাবঃ। অগ্নৌ হি কর্ম্মাণি প্রস্তূয়ন্তে। প্রস্তাবশ্চ ভক্তিঃ। অন্তরিক্ষমুদ্গীথঃ। অন্তরিক্ষং হি গগনম্। গকারবিশিষ্টশ্চোদ্গীথঃ। আদিত্যঃ প্রতিহারঃ। প্রতিপ্রাণ্যভিমুখত্বান্মাং প্রতি মাং প্রতীতি। দ্যৌর্নিধনম্। দিবি নিধীয়ন্তে হি ইতো গতা ইত্যূর্দ্ধেষু ঊর্দ্ধং গতেষু লোকদৃষ্ট্যা সামোপাসনম্ ॥ ১ ॥

অথাবৃত্তেষবাঙ্মুখেষু পঞ্চবিধমুচ্যতে সামোপাসনম্। গত্যাগতি-

---

পঞ্চ সামেরই উপাসনা করিবে। যদি বল, একেতে উভয়দৃষ্টি অযুক্ত প্রযুক্ত সামে লৌকিকদৃষ্টি ও সাধুদৃষ্টি সম্ভবে না; এই আশঙ্কা হইতে পারে না, যেহেতু একেতে দৃষ্টিদ্বয় অবিরুদ্ধ দেখা যায়। যেমন ঘটাদিতে ঘটদৃষ্টি ও মৃত্তিকাজন্যত্ব উভয়দৃষ্টি অবিরুদ্ধভাবে থাকিতে পারে, সেইরূপ সামেতে লৌকিকদৃষ্টি ও সাধুদৃষ্টি এই উভয় দৃষ্টিতে বাধ নাই। সুতরাং লোকসকল পঞ্চবিধ সামের উপাসনা করিবে। যেহেতু পৃথিবী হিঙ্কার, অগ্নিপ্রস্তাব (ভক্তি) আকাশ উদ্গীথ, আদিত্য প্রতিহার এবং স্বর্গ নিধান। এইরূপে পৃথিবীকে হিঙ্কারদৃষ্টিতে, অগ্নিকে ভক্তিদৃষ্টিতে, আকাশকে উদ্গীথদৃষ্টিতে আদিত্যকে প্রতিহারদৃষ্টিতে এবং স্বর্গকে সকলের নিধানদৃষ্টিতে উপাসনা করিতে হইবে। ইহাই ঊর্দ্ধগত সাম্যোপাসনা। ১ ॥

পূর্ব্বশ্রুতিতে পৃথিবী হইতে স্বর্গ পর্য্যন্ত পঞ্চবিধ সামোপাসনা বলিয়া

মুদ্গীথোঽগ্নিঃ প্রতিরিক্ষমুদ্গীথোঽগ্নিঃ প্রতিহারঃ পৃথিবী নিধনম্ ॥ ২ ॥

কল্পন্তে হাস্মৈ লোকা ঊর্দ্ধাশ্চাবৃত্তাশ্চ য এতদেবং বিদ্বাংল্লোকেষু পঞ্চবিধং সামোপাস্তে ॥ ৩ ॥

ইতি দ্বিতীয়ঃ খণ্ডঃ ॥ ২ ॥

---

বিশিষ্টা হি লোকাঃ। যথা তে তথাদৃষ্ট্যৈব সামোপাসনং বিধীয়তে যতোঽত্ত আবৃত্তেষু লোকেষু। দ্যৌর্হিঙ্কারঃ প্রাথম্যাৎ। আদিত্যঃ প্রস্তাবঃ। উদিতে হি আদিত্যে প্রস্তূয়ন্তে কর্ম্মাণি প্রাণিনাম্। অন্তরিক্ষমুদ্গীথঃ পূর্ব্ববৎ। অগ্নিঃ প্রতিহারঃ। প্রাণিভিঃ প্রতিহরণাদগ্নেঃ। পৃথিবী নিধানম্। তত আগতানামিহ নিধনাৎ ॥ ২ ॥

উপাসনফলং কল্পন্তে সমর্থা ভবন্তি হাস্মৈ লোকা ঊর্দ্ধাশ্চাবৃত্তাশ্চ গত্যা

---

এই শ্রুতিতে বিপরীতরূপে পঞ্চবিধ সামোপাসনা বলিতেছেন।—এই লোক সমস্তই গতিবিশিষ্ট, অতএব এই লোক যেরূপ গতিবিশিষ্ট, সেইরূপেই সামের উপাসনার বিধি কথিত হইতেছে, এই লোকেতে স্বর্গ হিঙ্কার, আদিত্য প্রস্তাব ( ভক্তি ), আকাশ উদ্গীথ, অগ্নি প্রতিহার এবং পৃথিবী নিধান। স্বর্গ প্রথমোদ্দিষ্ট প্রযুক্ত হিঙ্কারদৃষ্টিতে স্বর্গের উপাসনা করিবে, যেহেতু আদিত্যের উদয়েই লোকসকল কর্ম্ম করিতে পারে ; এই নিমিত্ত ভক্তিদৃষ্টিতে আদিত্যের উপাসনা কর্ত্তব্য। গকারবিশিষ্ট গগনই উদ্গীথ, অতএব গগনদৃষ্টিতে উদ্গীথের উপাসনা করা বিধেয়। অগ্নিতে সর্ব্বপ্রাণীর প্রতিহরণ হয়, এই নিমিত্ত প্রতিহারদৃষ্টিতে অগ্নির উপাসনা করিবে। আর পৃথিবী প্রাণিবর্গের আধার, অতএব সকলের নিধানদৃষ্টিতে পৃথিবীর উপাসনা কর্ত্তব্য। এই প্রকার বিপরীতভাবেও, অর্থাৎ অধোগতভাবেও পঞ্চবিধ সামোপাসনা করিতে হইবে ॥ ২ ॥

পূর্ব্ব পূর্ব্বশ্রুতিতে অনুলোম-বিলোমক্রমে সামের উপাসনা উক্ত হই-

# তৃতীয়ঃ খণ্ডঃ।

বৃষ্টৌ পঞ্চবিধꣳ সামোপাসীত। পুরোবাতো হিঙ্কারো মেঘো জায়তে স প্রস্তাবো বর্ষতি স উদ্গীথো বিদ্যোততে স্তনয়তি স প্রতিহারঃ ॥ ১ ॥

---

গতিবিশিষ্টা ভোগ্যত্বেন ব্যবতিষ্ঠন্ত ইত্যর্থঃ। য এতদেবং বিদ্বাংল্লোকেষু পঞ্চবিধং সমস্তং সাধু সামেত্যুপাস্ত ইতি সর্ব্বত্র যোজনা পঞ্চবিধে সপ্তবিধে চ ॥ ৩ ॥

ইতি দ্বিতীয়ঃ খণ্ডঃ ॥ ২ ॥

---

বৃষ্টৌ পঞ্চবিধং সামোপাসীত। লোকস্থিতর্বৃষ্টিনিমিত্তত্বাদানন্তর্য্যং পুরোবাতো হিঙ্কারঃ পুরোবাতাদ্ব্যুদ্গ্রহণান্তা হি বৃষ্টিঃ। যথা সাম হিঙ্কা-

---

য়াছে, এই শ্রুতিতে সেই সামোপাসনার ফলনিরূপণ করিতেছেন।—ঊর্দ্ধ এবং অধঃ এই উভয় গতিবিশিষ্ট লোকসকল এই পৃথিবীপ্রভৃতিকে ভোগ্যরূপে জ্ঞান করে, যাঁহারা এই পৃথিবীপ্রভৃতিকে পঞ্চবিধ সামরূপে উপাসনা করেন, তাঁহারাই জ্ঞানী হইতে পারেন এবং সেই সামোপাসনার ফলভোগে সমর্থ হইয়া থাকেন ॥ ৩ ॥

ইতি দ্বিতীয় খণ্ড ॥ ২ ॥

---

পূর্ব্ব প্রপাঠকে লোকদৃষ্টিতে পঞ্চবিধ সামের উপাসনা উক্ত হইয়াছে। এইক্ষণ বৃষ্টিতেও পঞ্চবিধ সামোপাসনা কথিত হইতেছে।—বৃষ্টিতেও পঞ্চবিধ সামের উপাসনা করিবে, যেহেতু বৃষ্টিই লোকস্থিতির কারণ। পূর্ব্ববাত হিঙ্কার, যেহেতু পূর্ব্ববাত হইতে মেঘের উৎপত্তি হয়, তাহাহই-

উদ্গৃহ্লাতি তন্নিধনং। বর্ষতি হাস্মৈ বর্ষয়তি হ য এতদেবং বিদ্বান্ বৃষ্টৌ পঞ্চবিধং্ সামোপাস্তে ॥ ২ ॥

ইতি তৃতীয়ঃ খণ্ডঃ ॥ ৩ ॥

---

রাদিনিধনান্তং অন্তঃপুরোবাতো হিঙ্কারঃ। প্রাথম্যাৎ। মেঘো জায়তে স প্রস্তাবঃ। প্রাবৃষি মেঘোপজননে বৃষ্টেঃ প্রস্তাব ইতি হি প্রসিদ্ধিঃ। বর্ষতি স উদ্গীথং। শ্রৈষ্ঠ্যাৎ। বিদ্যোততে স্তনয়তি স প্রতিহারঃ প্রতিহৃতত্বাৎ ॥ ১ ॥

উদ্গৃহ্লাতি তন্নিধনং সমাপ্তিসামান্যাৎ। ফলমুপাসনস্য বর্ষতি হাস্মা-ইচ্ছাতঃ। তথা বর্ষয়তি হ অসত্যামপি বৃষ্টৌ য এতদিত্যাদি পূর্ব্ববৎ ॥ ২ ॥

ইতি তৃতীয়ঃ খণ্ডঃ ॥ ৩ ॥

---

তেই বৃষ্টি হইয়া থাকে। অতএব হিঙ্কারদৃষ্টিতে পুরোবাতের উপাসনা করিবে। যেমন হিঙ্কার পুরোবাতস্বরূপ, সেইরূপ অন্তঃপুরগত বায়ুও হিঙ্কার বলিয়া জানিবে। এই পুরোবাত প্রথমসৃষ্ট বিধায় ইহাহইতে মেঘের জন্ম হয়, এই নিমিত্ত ইহাই প্রস্তাব বলিয়া অভিহিত হয়। প্রসিদ্ধি আছে যে, প্রাবৃট্ অর্থাৎ বর্ষাকালেই মেঘ জন্মিয়া থাকে। এই নিমিত্ত মেঘজন্য বৃষ্টিতে প্রস্তাবোপাসনা করিবে। এই মেঘের যে বর্ষণ, তাহাই উদ্গীথ, অতএব বর্ষণদৃষ্টিতে উদ্গীথের উপাসনা বিধেয়। যে এই মেঘ বিদ্যুৎস্বরূপে প্রকাশ পায় ও শব্দ করে, তাহাদিগকে প্রতিহাররূপে উপাসনা করিতে হইবে। এইরূপে বৃষ্টিতে পঞ্চপ্রকার সামোপাসনা উক্ত আছে ॥ ১ ॥

উদ্গ্রহণ দৃষ্টিতেও সামের উপাসনা করিবে। যেহেতু এই সামই ঊর্দ্ধে নয়ন করে এবং সামই জগতের নিধান। এই সামই বর্ষণ করে ও

# চতুর্থঃ খণ্ডঃ।

সর্ব্বাস্বপ্সু পঞ্চবিধꣳ সামোপাসীত। মেঘো যৎ সম্প্লবতে স হিঙ্কারো যদ্বর্ষতি স প্রস্তাবো যাঃ প্রাচ্যঃ স্যন্দন্তে স উদ্গীথো যাঃ প্রতীচ্যঃ স প্রতিহারঃ সমুদ্রো নিধনম্ ॥ ১ ॥

---

সর্ব্বাস্বপ্সু পঞ্চবিধং সামোপাসীত। বৃষ্টিপূর্ব্বকত্বাৎ সর্ব্বাসামপামানন্তর্য্যম্। মেঘো যৎ সংপ্লবতে একীভাবেনেতরেতরং ঘনীভবতি মেঘো যদা উদ্গীতো বা তদা সম্প্লবত ইত্যুচ্যতে। মেঘস্তদাপামারম্ভঃ স হিঙ্কারঃ। যদ্বর্ষতি প্রস্তাবঃ। আপঃ সর্ব্বতো ব্যাপ্তুং প্রস্তুতাঃ। প্রাচ্য

---

বর্ষণের কারণ; এইরূপে যিনি বৃষ্টিতে পঞ্চবিধ সামের উপাসনা করেন, তিনি বিদ্বান্ এবং উপাসনার ফলভোগ করিতে পারেন, অর্থাৎ তাঁহার ইচ্ছাতে বর্ষণ হয় এবং তিনি অন্যের জন্যও বর্ষা আনিতে পারেন ॥ ২ ॥

ইতি তৃতীয় খণ্ড ॥ ৩ ॥

---

সর্ব্বপ্রকার জলেতে এই পঞ্চবিধ সামের উপাসনা করিবে। মেঘসকল যে পরস্পর একীভাব প্রাপ্ত হইয়া ঘনীভূত হইয়া যখন উদ্গত হয়, তখনই মেঘকে সংপ্লব বলা যায়, এইরূপ মেঘ হইতেই জলের আরম্ভ হইয়া থাকে। ইহাই হিঙ্কার। এইরূপে হিঙ্কারজ্ঞানে জলের উপাসনা করিবে। আর মেঘবর্ষণে যে জল হয়, তাহাই প্রস্তাব; সুতরাং এই বর্ষাকে প্রস্তাবদৃষ্টিতে উপাসনা করা কর্ত্তব্য। এই জলের যে প্রাচ্যস্যন্দন, অর্থাৎ পূর্ব্ববাহিনী নদীসকল (যেমন গঙ্গা) তাহাই উদ্গীথ, অতএব উদ্গীথদৃষ্টিতে প্রাচ্যস্যন্দনের উপাসনা করিবে। পশ্চিমবাহিনী নদীসকল (যেমন নর্ম্মদা) প্রতিহার, আর সমুদ্র সকলনিধান, এই প্রকারে জলের উপাসনা করা কর্ত্তব্য। উক্ত প্রকারে জলেতে পঞ্চবিধ সামের উপাসনা কথিত হইল ॥ ১ ॥

ন হাপ্সু প্রৈত্যপ্সুমান্ ভবতি য এতদেবং বিদ্বান্ সর্ব্বাপ্সু পঞ্চবিধꣳ সামোপাস্তে ॥ ২ ॥

ইতি চতুর্থঃ খণ্ডঃ ॥ ৪ ॥

---

দ্বিতীয়প্রপাঠকে-

## পঞ্চমঃ খণ্ডঃ।

ঋতুষু পঞ্চবিধꣳ সামোপাসীত। বসন্তো হিঙ্কারো গ্রীষ্মঃ

---

স্যন্দন্তে স উদ্গীথঃ। শ্রৈষ্ঠ্যাৎ। যাঃ প্রতীচ্যঃ স প্রতিহারঃ প্রতিহার-সামান্যাৎ সমুদ্রো নিধনম্। তন্নিধনত্বাদপাম্। ন পাপ্সু প্রৈতি। নেচ্ছতি চেৎ। অপ্সুমান্ ভবতি ফলম্॥ ১-২ ॥

ইতি চতুর্থঃ খণ্ডঃ ॥ ৪ ॥

---

ঋতুষু পঞ্চবিধং সামোপাসীত। ঋতুব্যবস্থায়া যথোক্তাব্নিমিত্তত্বাদা-নন্তর্য্যম্। বসন্তো হিঙ্কারঃ প্রাথম্যাৎ। গ্রীষ্মঃ। যবাদিসংগ্রঃ প্রস্তু-

---

যিনি পূর্ব্বোক্তপ্রকারে জলেতে হিঙ্কার, উদ্গীথ, প্রস্তাব, প্রতীহার ও নিধান এই পঞ্চবিধ সামের উপাসনা করেন, তিনি পরকালেও ইচ্ছানুসারে জললাভ করিতে পারেন, অর্থাৎ জলেতে তাঁহার মৃত্যু ও জলকষ্ট হয় না এবং সকল জলেতেই পঞ্চবিধ সামের উপাসনাদ্বারা লোকসকল জ্ঞানী হইতে পারে ॥ ২ ॥

ইতি চতুর্থ খণ্ড ॥ ৪ ॥

---

ঋতুতে পঞ্চবিধ সামের উপাসনা করিবে। বসন্ত হিঙ্কার, এই নিমিত্ত হিঙ্কারদৃষ্টিতে বসন্তের উপাসনা কর্ত্তব্য। গ্রীষ্ম প্রস্তাব; সুতরাং প্রস্তাব-জ্ঞানে গ্রীষ্মের উপাসনা করিতে হইবে। বর্ষা উদ্গীথ, এইহেতু উদ্গীথ-জ্ঞানে বর্ষার উপাসনা বিধেয়, শরৎ প্রতিহার, সুতরাং প্রতিহারদৃষ্টিতে

প্রস্তাবো বর্ষা উদ্গীথঃ শরৎ প্রতিহারো হেমন্তো নিধনম্ ॥ ১ ॥

কল্পন্তে হাস্মা ঋতবঃ ঋতুমান্ ভবতি য এতদেবং বিদ্বানৃতুষু পঞ্চবিধꣳ সামোপাস্তে ॥ ২ ॥

ইতি পঞ্চমঃ খণ্ডঃ ॥ ৫ ॥

---

য়তে হি প্রাবৃড়র্থম্। বর্ষা উদ্গীথঃ প্রাধান্যাৎ। শরৎপ্রতিহারো রোগিণাং মৃতানাঞ্চ প্রতিহরণাৎ। হেমন্তো নিধনং নিবাতে নিধানাৎ প্রাণিনাং ফলং কল্পন্তে হ ঋতু ব্যবস্থানুরূপভোগ্যত্বেনা। স্মা উপাসকায়র্ত্তবঃ। ঋতু মানার্ত্তবৈর্ভোগৈশ্চ সম্পন্নো ভবতীত্যর্থঃ ॥ ১-২ ॥

ইতি পঞ্চমঃ খণ্ডঃ ॥ ৫ ॥

---

শরতের উপাসনা করিবে। আর হেমন্ত নিধান, অতএব নিধানদৃষ্টিতে হেমন্তের উপাসনা করিতে হইবে। বসন্ত সর্ব্বপ্রথম বলিয়া হিঙ্কার, গ্রীষ্ম ঋতুতে যবাদির সম্ভব হয়, এই নিমিত্ত গ্রীষ্ম ঋতুকে স্তব করিবে, বর্ষা ঋতুর প্রাধান্যপ্রযুক্ত উদ্গীথরূপে উহার স্তব উক্ত হইয়াছে। শরৎ ঋতু রোগী ও মৃতের প্রতিহার করে; সুতরাং প্রতিহাররূপে শরৎ ঋতুর স্তব কর্ত্তব্য। হেমন্তে নিধানপ্রযুক্ত নিধানরূপে হেমন্তের স্তব উক্ত হইয়াছে ॥ ১ ॥

যিনি উক্তরূপে ঋতুতে পঞ্চবিধ সামজ্ঞানে সেই ঋতুসকলের উপাসনা করেন, তিনি কল্লান্তেও ঋতুর ন্যায় ফলভোগী হইতে পারেন, অর্থাৎ ঋতু সকল যেমন ফলফুলে সৌন্দর্য্যপূর্ণ, তিনিও সেইরূপ ফলবান্ হয়েন। এই প্রকার ঋতুরূপে উপাসনাদ্বারা সামের উপাসনা করিলেও সেইরূপ সর্ব্ববিধ ফলভাগ হইয়া থাকে ॥ ২ ॥

ইতি পঞ্চম খণ্ড ॥ ৫ ॥

# ষষ্ঠঃ খণ্ডঃ।

পশুষু পঞ্চবিধꣳ সামোপাসীতাজা হিঙ্কারোঽবয়ঃ-প্রস্তাবো গাব উদ্গীথোঽশ্বাঃ প্রতিহারঃ পুরুষো নিধনম্ ॥ ১ ॥

---

পশুষু পঞ্চবিধং সামোপাসীত। সম্যগ্বৃত্তেষৃতুষু পশব্যঃ কাল ইত্যানন্তর্য্যঃ। অজা হিঙ্কারঃ প্রাধান্যাৎ প্রাথম্যাদ্বা। অজঃ পশূনাং প্রথম ইতি শ্রুতেঃ। অবয়ঃ প্রস্তাবঃ সাহচর্য্যদর্শনাদজাবীনাম্। গাব উদ্গীথঃ শ্রৈষ্ঠ্যাৎ। অশ্বাঃ প্রতিহারঃ প্রতিহরণাৎ পুরুষাণাম্। পুরুষো নিধনং

---

ঋতুদৃষ্টিতে পঞ্চবিধ সামের উপাসনা করিয়া পশুদৃষ্টিতেও সেই পঞ্চবিধ সামের উপাসনা করিতে হইবে। সম্যক্‌প্রকারে ঋতু প্রবর্ত্তিত হইলেই যথাকালে পশুসম্বন্ধ হয়, এই নিমিত্ত ঋতুদৃষ্টির অনন্তর পশুদৃষ্টিতে উপাসনা কথিত হইতেছে। অজেতে যজ্ঞসম্বন্ধপ্রযুক্ত তাহার প্রাধান্য আছে এবং উহা সর্ব্বপ্রথম, এইহেতু অজই হিঙ্কার। কারণ শ্রুতিপ্রমাণে জানা যায় যে, অজ সর্ব্বপশুর প্রথম। মেষেতে অজের সাহচর্য্যহেতু মেষ প্রস্তাব। শ্রুতিতে লিখিত আছে যে, যেমন ব্রাহ্মণ সর্ব্বমনুষ্যের আদি, সেইরূপ অজ সকল পশুর প্রথম এবং সেই অজ হইতে অজাবি, অর্থাৎ মেষের সৃষ্টি হইয়াছে। যেমন অজ ও মেষের সাহচর্য্য আছে, সেইরূপ হিঙ্কার ও প্রস্তাবের সাহচর্য্য জানিবে। গো সকল পশুর প্রধান, এই নিমিত্ত গো উদ্গীথ, অশ্ব সকলের প্রতিহরণ করে, এইহেতু অশ্ব প্রতিহার, আর পশুগণ পুরুষের অধীন, অতএব পুরুষ নিধান। অতএব উক্তরূপে পঞ্চবিধ সামের উপাসনা করিবে; অর্থাৎ অজদৃষ্টিতে হিঙ্কারের, মেষদৃষ্টিতে প্রস্তাবের, গো-দৃষ্টিতে উদ্গীথের, অশ্বদৃষ্টিতে প্রতিহারের এবং পুরুষদৃষ্টিতে নিধানের উপাসনা করিতে হইবে ॥ ১ ॥

ভবন্তি হাস্য পশবঃ পশুমান্ ভবতি য এতদেবং বিদ্বান্ পশুষু পঞ্চবিধꣳ সামোপাস্তে ॥ ২ ॥

ইতি ষষ্ঠঃ খণ্ডঃ ॥ ৬ ॥

---

দ্বিতীয়প্রপাঠকে-

## সপ্তমঃ খণ্ডঃ।

প্রাণেষু পঞ্চবিধꣳ পরোবরীয়ঃ সামোপাসীত প্রাণো হিঙ্কারো বাক্ প্রস্তাবশ্চক্ষুরুদ্গীথঃ শ্রোত্রং প্রতিহারো মনো নিধনং পরোবরীয়াꣳসি বৈ তানি ॥ ১ ॥

---

পুরুষাশ্রয়ত্বাৎ পশূনাম্। ফলং ভবতি হাস্য পশবঃ পশুমান্ ভবতি। পশুফলৈশ্চ ভোগত্যাগাদিভির্যুজ্যত ইত্যর্থঃ ॥ ১-২ ॥

ইতি ষষ্ঠঃ খণ্ডঃ ॥ ৬ ॥

---

প্রাণেষু পঞ্চবিধ পরোবরীয়ঃ সামোপাসীত। পরম্পরং পরোবরীস্ত্বগুণবৎপ্রাণদৃষ্টিবিশিষ্টং সামোপাসীতেত্যর্থঃ। প্রাণো ঘ্রাণো হিঙ্কারঃ। উত্তরোত্তরবরীয়সাং প্রাথম্যাৎ। বাক্ প্রস্তাবঃ। বাচা হি প্রস্তূয়তে সর্ব্বম্।

---

যে ব্যক্তি পূর্ব্বোক্তপ্রকারে পঞ্চবিধ দৃষ্টিতে পঞ্চবিধ সামের উপাসনা করে, সেই ব্যক্তি পশুসকলের অধিপতি হইতে পারে এবং সেই ব্যক্তিকে সামের অভিজ্ঞ বলিয়া জানিবে। উক্তরূপে সামাভিজ্ঞ ব্যক্তি সমস্ত পশুর অধীশ্বর হইয়া নানাপ্রকার ভোগ করিতে পারে ॥ ২ ॥

ইতি ষষ্ঠ খণ্ড ॥ ৬ ॥

---

প্রাণেতেও পঞ্চবিধ সামের উপানা করিবে। এই পঞ্চপ্রাণ উত্তরোত্তর শ্রেষ্ঠ, অর্থাৎ উত্তরোত্তর ইহাদিগের গুণাধিক্য আছে। অতএব ইহাদিগের গুণাধিক্যদৃষ্টিতে উপাসনা করিতে হইবে। ঘ্রাণাখ্য প্রাণই হিঙ্কার।

পরোবরীয়ো হাস্য ভবতি পরোবরীয়সো হ লোকা-

---

বাগ্বরীয়সী প্রাণাদপ্রাপ্তমপ্যুচ্যতে। বাচা প্রাপ্তস্যৈব তু গন্ধস্য গ্রাহকঃ প্রাণঃ। বাচো বহুতরবিষয়ং প্রকাশয়তি। চক্ষুরতো বরীয়ো বাচ উদ্গীথঃ শ্রৈষ্ঠ্যাৎ। শ্রোত্রং প্রতিহারঃ। প্রতিহৃতত্বাৎ। বরীয়শ্চক্ষুষঃ সর্ব্বতঃ শ্রবণাৎ। মনো নিধনম্। মনসি হি বিধীয়ন্তে পুরুষস্য ভোগ্যত্বেন সর্ব্বেন্দ্রিয়াহৃতবিষয়াঃ। বরীয়স্ত্বং চ শ্রোত্রান্মনসঃ সর্ব্বেন্দ্রিয়বিষয়ব্যাপকত্বাৎ। অতীন্দ্রিয়বিষয়োঽপি মনসো গোচর এবেতি যথোক্তহেতুভ্যঃ পরোবরীয়াংসি প্রাণাদীনি বৈ এতানি। এতদ্দৃষ্ট্যা বিশিষ্টং যঃ পরোবরীয়ঃ

---

কারণ যাহাদিগের উত্তরোত্তর গুণাধিক্য আছে, তাহাদিগের মধ্যে ঘ্রাণই প্রথম। বাক্যদ্বারা সকলের স্তব করা যায়, এই নিমিত্ত বাক্য প্রস্তাব, বাক্য প্রাণ হইতেও গুরুতর এবং প্রাণকে অপ্রাপ্তও বলা যায়। যেহেতু প্রাণ বাক্যদ্বারা অপ্রাপ্ত গন্ধেরও গ্রহণ করিতে পারে এবং বাক্য বহুতর বিষয় প্রকাশ করিয়া থাকে। চক্ষুঃ বাক্য হইতেও শ্রেষ্ঠ, এই নিমিত্ত চক্ষুঃ উদ্গীথ এবং শ্রোত্র সকলের প্রতিহরণ করে, অতএব শ্রোত্র প্রতিহার। আর মনেতে সকল নিহিত থাকে; সুতরাং মন নিধান। পুরুষের ভোগ্যরূপে ইন্দ্রিয়ের বিষয়সকল মনেতে বর্ত্তমান থাকে। যেহেতু সকল ইন্দ্রিয়ই বিষয়গ্রহণ করে। শ্রোত্র অন্যান্য ইন্দ্রিয় হইতে প্রধান এবং মনঃ সেই শ্রোত্র হইতেও শ্রেষ্ঠ। অতএব মনঃ সর্ব্বেন্দ্রিয়প্রধান বলিয়া জানা যায়। যেহেতু মনঃ সকল ইন্দ্রিয়ের বিষয়গ্রহণ করে। আর যে সকল বিষয় চক্ষুঃপ্রভৃতি ইন্দ্রিয় গ্রহণ করিতে পারে না, সেই সকল বিষয়ও মনের গ্রাহ্য হয়। এই নিমিত্ত প্রাণাদি সর্ব্বশ্রেষ্ঠ। এইক্ষণ ইহাই প্রতিপন্ন হইতেছে যে, প্রাণদৃষ্টিতে হিঙ্কার, বাক্যদৃষ্টিতে প্রস্তাব, চক্ষুঃদৃষ্টিতে উদ্গীথ, শ্রোত্রদৃষ্টিতে প্রতিহার এবং মনোদৃষ্টিতে নিধান, এইরূপ পঞ্চবিধ সামের উপাসনা করিবে। তাহাহইলে সর্ব্বসামের উপাসনা সিদ্ধ হইয়া থাকে ॥ ১ ॥

পূর্ব্বসূত্রোক্ত পঞ্চবিধ সামোপাসনার ফলনিরূপণ করিতেছেন।—যিনি পূর্ব্বোক্তপ্রকারে ইন্দ্রিয়সকলে পঞ্চবিধ সামের উপাসনা করেন,

জয়তি য এতদেবং বিদ্বান্ প্রাণেষু পঞ্চবিধং পরোবরীয়ঃ সামোপাস্ত ইতি তু পঞ্চবিধস্য ॥ ২ ॥

ইতি সপ্তমঃ খণ্ডঃ ॥ ৭ ॥

---

দ্বিতীয়প্রপাঠকে-

## অষ্টমঃ খণ্ডঃ।

অথ সপ্তবিধস্য বাচি সপ্তবিধং সামোপাসীত যৎ কিঞ্চ

---

সামোপাস্তে পরোবরীয়ো হাস্য জীবনং ভবতীতি উক্তার্থমিতি তু পঞ্চবিধস্য সাম্ন উপাসনমুক্তমিতি সপ্তবিধে বক্ষ্যমাণবিষয়ে বুদ্ধিসমাধানার্থম্। নিরপেক্ষো হি পঞ্চবিধে বক্ষ্যমাণে বুদ্ধিং সমাধিৎসতি। ১২।

ইতি সপ্তমঃ খণ্ডঃ। ৭।

---

অথানন্তরং সপ্তবিধস্য সমস্তস্য সাম্ন উপাসনং সাধ্বিদমারভ্যতে। বাচীতি সপ্তমী পূর্ব্ববৎ। বাগ্দৃষ্টিবিশিষ্টং সপ্তবিধং সামোপাসীতেত্যর্থঃ। যৎকিঞ্চ বাচঃ শব্দস্য হুং ইতি যো বিশেষঃ স হিঙ্কারো হকারসামান্যাৎ।

---

তাঁহার জীবনও সর্ব্বপ্রধান হয় এবং তিনি সকল লোক জয় করিতে পারেন। এইরূপে পঞ্চবিধ সামের উপাসনা উক্ত হইল, এই উপদেশানুসারে পঞ্চবিধ সামের উপাসনা করিলে বক্ষ্যমাণ সপ্তবিধ সামে তাহার বুদ্ধির সমাধান হয়। ২।

ইতি সপ্তম খণ্ড। ৭।

---

অনন্তর সপ্তবিধ সামের সাধুত্বজ্ঞানে সেই সপ্তবিধ সামের উপাসনার বিষয় উপদেশ আরম্ভ করিতেছেন।—অল্পসংখ্যার জ্ঞানপূর্ব্বক অধিক সংখ্যার জ্ঞান হয়, এই নিমিত্ত প্রথমতঃ পঞ্চবিধ সামের উপাসনা বলিয়া সপ্তবিধ সামের উপাসনা নিরূপণ করিলেন। বাগ্দৃষ্টিবিষয়ক সপ্তবিধ

বাচো হুং ইতি স হিঙ্কারো যৎ প্রেতি স প্রস্তাবো যদেতি স আদিঃ ॥ ১ ॥

যদুদিতি স উদ্গীথো যৎপ্রতীতি স প্রতিহারো যদুপেতি স উপদ্রবো যন্নীতি তন্নিধনম্ ॥ ২ ॥

দুগ্ধেঽস্মৈ বাগ্দোহং যো বাচো দোহোঽন্নবানন্নাদো ভবতি য এতদেবং বিদ্বান্বাচি সপ্তবিধꣳ সামোপাস্তে ॥৩॥

ইতি অষ্টমঃ খণ্ডঃ ॥ ৮ ॥

---

যৎপ্রেতি শব্দরূপঃ স প্রস্তাবঃ প্রসামান্যাৎ। যদা ইতি স আদিঃ। আকারসামান্যাৎ। আদিরিত্যোঙ্কারঃ। সর্ব্বাদিত্বাৎ ॥ ১ ॥

যদুদিতি স উদ্গীথঃ। উৎপূর্ব্বত্বাদুদ্গীথস্য। যৎপ্রতীতি স প্রতিহারঃ।

---

সামের উপাসনা করিবে। যে কোন শব্দের হুঁ এই বিশেষ বিভাগ আছে, তাহাই হিঙ্কার, যেহেতু হকারের সহিত সাম্য আছে। আর যাহা "প্র" অর্থাৎ শব্দস্বরূপ প্রাপ্ত হয়, তাহা প্রস্তাব, যেহেতু প্রশব্দের সহিত সাম্য রহিয়াছে। আর যদা, অর্থাৎ যাহা "আ" এই শব্দই আদি, যেহেতু আকারসামান্যতা আছে। এই আদিই ওঙ্কার, কারণ ওঙ্কারই সকলের আদীভূত। যাহা "উৎ" অর্থাৎ যাহাতে উকার নির্দ্দিষ্ট আছে, তাহা উদ্গীথ, যেহেতু উদ্গীথের উকার পূর্ব্বত্বরহিয়াছে। "প্রতি" এই শব্দই প্রতিহার, কারণ উহাতে প্রতিসামান্যতা আছে, উপদ্রবের উপক্রমত্বপ্রযুক্ত "উপ" শব্দই উপদ্রব, আর "নি" শব্দের সামান্যবশতঃ নীতিই নিধান। এইরূপ জানা যাইতেছে যে, হিঙ্কার, প্রস্তাব, আদি, উদ্গীথ, প্রতিহার, উপদ্রব ও নিধন ইহারাই সামের সপ্ত অবয়ব, এই নিমিত্তই সামকে সপ্তবিধ বলা যায় ॥ ১-২ ॥

পূর্ব্ব পূর্ব্ব শ্রুতিতে সপ্তবিধ সামের উপাসনা উক্ত হইয়াছে, এই শ্রুতিতে সেই সপ্তবিধ সামোপাসনার ফলনিরূপণ করিতেছেন।—যে ব্যক্তি যথোক্তলক্ষণ অর্থাৎ বাক্যের যাহা দুগ্ধ, বাক্য তাহা সাধকের জন্য

## নবমঃ খণ্ডঃ।

অথ খল্বমুমাদিত্যꣳ সপ্তবিধꣳ সামোপাসীত সর্ব্বদা সমস্তেন সাম মাং প্রতি মাং প্রতীতি সর্ব্বেণ সমস্তেন সাম ॥ ১ ॥

---

প্রতিসামান্যাৎ। যদুপেতি স উপদ্রব উপোপক্রমত্বাদুপদ্রবত্ত্ব। যন্নীতি তন্নিধনং। নিশব্দসামান্যাৎ। দুগ্ধেঽস্মা ইত্যাদ্যুক্তার্থম্ ॥ ২-৩ ॥

ইতি অষ্টমঃ খণ্ডঃ ॥ ৮ ॥

---

অবয়বমাত্রে সাম্নি আদিত্যদৃষ্টিঃ পঞ্চবিধেষু উক্তা প্রথমে চাধ্যায়ে। অথেদানীং খল্বমুমাদিত্যং সমস্তে সাম্ন্যবয়ববিভাগশোঽধ্যস্য সপ্তবিধং সামোপাসীত। কথং পুনঃ সামত্বমাদিত্যস্যেত্যুচ্যতে। উদ্গীথ হেতুবদা-

---

দোহন করিল, এইরূপে সপ্তবিধ সামের উপাসনাপ্রণালী অবগত হইয়া উক্ত সাবয়ব সাম জানিতে পারেন এবং যথার্থরূপে সেই সপ্তবিধ সামের উপাসনা করেন, তিনি সকল বাক্যের অধীশ্বর হইতে পারেন এবং অন্ন-বান্ ও অন্নভোজী হইয়া জীবন্মুক্তি লাভ করেন ॥ ৩ ॥

ইতি অষ্টম খণ্ড ॥ ৮ ॥

---

অবয়বমাত্র সামেতে যে আদিত্যদৃষ্টি, তাহা প্রথম অধ্যায়ে পঞ্চপ্রকারে উক্ত হইয়াছে। এইক্ষণ সমস্তসামেতে অবয়ববিভাগক্রমে আদিত্যদৃষ্টির অভ্যাস করিয়া সপ্তবিধ সামের উপাসনা কথিত হইতেছে।—এই আদি-ত্যকে সপ্তবিধ সামরূপে উপাসনা করিবে। যদি বল, আদিত্যের সামত্ব কিরূপে সম্ভবিতে পারে? ইহার উত্তর এই যে, যেমন আদিত্য উদ্গীথের হেতু, সেইরূপ এই আদিত্য সামত্বেরও হেতু হয়। কোন ব্যক্তি সর্ব্বদা হ্রাস-বৃদ্ধিবিহীন হইয়া সমভাবে থাকিতে পারে যে, সেই ব্যক্তি আমার প্রতি

তস্মিন্নিমানি সর্ব্বাণি ভূতান্যন্বায়ত্তানীতি বিদ্যাত্তস্য যৎ পুরোদয়াৎ স হিঙ্কারস্তদস্য পশবোঽন্বায়ত্তাস্তস্মাত্তে হিঙ্কুর্ব্বন্তি। হিঙ্কারভাজিনো হ্যেতস্য সাম্নঃ ॥ ২ ॥

---

দিত্যস্য সামত্বে হেতুঃ। কোঽসৌ সর্ব্বদা সমো বৃদ্ধিক্ষয়াভাবাত্তেন হেতুনা সামাদিত্যো মাং প্রতি মাং প্রতীতি তুল্যাং বুদ্ধিমুৎপাদয়তি। অতঃ সর্ব্বেণ সমোঽতঃ সাম সমত্বাদিত্যর্থঃ। উদ্গীথভক্তিসামান্যবচনাদেব লোকাদিষূক্ত-সামান্যাদ্ধিঙ্কারাদিত্বং গম্যত ইতি হিঙ্কারাদিত্বে কারণং নোক্তং। সামত্বে পুনঃ সবিতুরনুক্তং কারণং ন সুবোধমিতি সমত্বমুক্তম ॥ ১ ॥

তস্মিন্নাদিত্যেঽবয়ববিভাগশ ইমানি বক্ষ্যমাণানি সর্ব্বাণি ভূতান্যন্বায়ত্তান্যনুগতান্যাদিত্যমুপজীব্যত্বেনেতি বিদ্যাৎ। কথং তস্যাদিত্যস্য যৎ পুরোদয়াদ্ধর্ম্মরূপং স হিঙ্কারো ভক্তিস্তত্রেদং সামান্যম্। যত্তস্য হিঙ্কারভক্তি-

---

সামাদিত্যবিষয়ে তুল্যবুদ্ধি উৎপাদন করিতে পারে, অতএবই সাম ও আদিত্যের সমত্ব জানা যায়। উদ্গীথের সহিত আদিত্যের ঊর্দ্ধগতত্বরূপে সামান্য-কথন আছে, এই নিমিত্ত লোকাদিতে উক্ত সামান্যবশত হিঙ্কারের সহিত উদ্গীথের সমত্ব প্রতীত হয়। অতএব হিঙ্কার ও আদিত্যের কারণ উক্ত হয় নাই, আদিত্যের সামত্ববিষয়ে কোন সুবোধ কারণ উক্ত হয় নাই, এই নিমিত্ত এইস্থলে আদিত্যের সহিত সামের সমত্ব উক্ত হইল * ॥ ১ ॥

সেই আদিত্যের অবয়ববিভাগক্রমে বক্ষ্যমাণ ভূতসকল অনুগত আছে, যেহেতু আদিত্যই ঐ ভূতসকলের জীবনস্বরূপ, আদিত্য ব্যতিরেকে কোন ভূতের অবস্থান সম্ভবে না। এই আদিত্যের যে পুরোদয়, তাহাই হিঙ্কার। আদিত্যের পুরোদয়স্বরূপ ধর্ম্ম উহাই পশুদিগের সুখকর, এবং পশুগণ এই হিঙ্কারের অনুগত আছে, এই নিমিত্ত তাহারা হিঙ্কার শব্দ করিয়া থাকে এবং ইহারাই হিঙ্কারভাজী। এই আদিত্যের ভক্তিই সামের হিঙ্কার,

---

* ভাবার্থ এই যে, যেমন আদিত্যের ঊর্দ্ধে অবস্থিতিপ্রযুক্ত তাঁহাকে যেস্থান হইতেই দেখা যায়, সেইস্থান হইতেই বোধ হয় যেন তিনি আমার প্রতি কিরণবিস্তার করিতেছেন। সেইরূপ সাম সকল লোকেরই সমান স্তবনীয় এবং মঙ্গলপ্রদ; সুতরাং আদিত্য ও সাম সমান হইল।

অথ যৎ প্রথমোদিতে স প্রস্তাবস্তদস্য মনুষ্যা অন্বায়ত্তা-স্তস্মাত্তে প্রস্তুতিকামাঃ প্রশংসাকামাঃ প্রস্তাবভাজিনো হ্যেতস্য সাম্নঃ ॥ ৩ ॥

---

রূপং তদস্যাদিত্যস্য সাম্নঃ পশবো গবাদয়োঽন্বায়ত্তা অনুগতাস্তদ্ভক্তিরূপ-মুপজীবন্তীত্যর্থঃ ॥ ২ ॥

যস্মাদেবং তস্মাত্তে হিঙ্কুর্বন্তি পশবঃ প্রাগুদয়াৎ। তস্মাদ্ধিঙ্কারভাজিনো হ্যেতস্যাদিত্যাখ্যস্য সাম্নস্তদ্ভক্তিভজনশীলত্বাদ্ধিতে এবং বর্ত্তন্তে। অথ যৎ প্রথমোদিতে সবিতৃরূপং তদস্যাদিত্যাখ্যসাম্নঃ স প্রস্তাবস্তদস্য মনুষ্যা অন্বায়ত্তাঃ পূর্ব্ববৎ। তস্মাত্তে প্রস্তুতিং প্রশংসাং কাময়ন্তে। তস্মাৎ প্রস্তাবভাজিনো হ্যেতস্য সাম্নঃ ॥ ৩ ॥

---

গবাদি পশুরা এই আদিত্যরূপ সামের অনুগত থাকিয়া জীবন ধারণ করিয়া বর্ত্তমান রহিয়াছে। এইরূপে সেই আদিত্যকে সামরূপে জ্ঞান করিবে এবং এই হিঙ্কারদৃষ্টিতে আদিত্যের পুরোদয়ের উপাসনা করিবে। শ্রুতিতে উদ্গীথের সহিত আদিত্যের ঊর্দ্ধগতত্ব উক্ত আছে। অতএব হিঙ্কারের ন্যায় আদিত্যের পুরোদয় ধর্ম্মেতে ভক্তি করিবে। আর সেই আদিত্যের পুরোদয়ের ন্যায় হিঙ্কারেতে ভক্তি করিতে হইবে। ইহাই প্রথম হিঙ্কারোপাসনার হেতু ॥ ২ ॥

পশুগণ যে প্রথমোক্ত আদিত্যরূপ অনুজীবনধারণ করিয়া বর্ত্তমান আছে, তদ্বিষয়ে প্রমাণ প্রদর্শন করিতেছেন।—যেহেতু আদিত্যই পশু-দিগের অনুজীবন, যেহেতু আদিত্যের উদয়ের পূর্ব্বে পশুগণ হিঙ্কারশব্দ করিয়া থাকে। অতএব এই আদিত্যের হিঙ্কারভাজী হইয়া এই পশুগণ বর্ত্তমান আছে, ইহারাই সামের ভক্তির অনুশীলন করে। আদিত্য প্রথমে উদিত হইলে তাঁহার যে সবিতৃরূপ, তাহাই সেই আদিত্যরূপী সামের প্রস্তাব, এই প্রস্তাবেই মনুষ্যগণ অনুগত আছে। এই নিমিত্ত মনুষ্যগণ স্তুতি ও প্রশংসা কামনা করে। যেমন পশুগণ আদিত্যের উদয়ের পূর্ব্বরূপের অনুগত, সেইরূপ মনুষ্যগণ সেই আদিত্যের পর সবিতৃরূপের অনুগত আছে। এইহেতু মনুষ্যসকল সেই আদিত্যরূপী সামের প্রস্তাব-

অথ যৎ সঙ্গববেলায়াং স আদিত্যস্তদস্য বয়াংস্যন্বায়ত্তানি তস্মাত্তান্যন্তরিক্ষেঽনারম্বণান্যাদায়াত্মানং পরিপতন্ত্যাদিভাজীনি হ্যেতস্য সাম্নঃ ॥ ৪ ॥

---

অথ যৎসঙ্গববেলায়াং গবাং রশ্মীনাং সঙ্গমনং সঙ্গবো যস্যাং বেলায়াং গবাং বৎসৈঃ সহ সঙ্গববেলা তস্মিন্ কালে যৎ সাবিত্রং রূপং স আদির্ভক্তিবিশেষ ওঙ্কারস্তদস্য বয়াংসি পক্ষিণোঽন্বায়ত্তানি। যত এবং তস্মাত্তানি বয়াংসি অন্তরিক্ষেঽনারম্বণান্যনালম্বনান্যাত্মানমাদায়াত্মানমেবালম্বনত্বেন গৃহীত্বা পরিপতন্তি গচ্ছন্ত্যত আকারসামান্যাদাদিভক্তিভাজীনি হ্যেতস্য সাম্নঃ ॥ ৪ ॥

---

ভাগী। এইক্ষণ জানা যাইতেছে যে, প্রস্তাবদৃষ্টিতে আদিত্যের উদয়ের পর সবিতৃরূপের উপাসনা করিবে। এই আদিত্যের উদয়ের পর যে সবিতৃরূপ, তাহাই মনুষ্যের অনুজীবন, ইহাদ্বারাই মনুষ্যসকল জীবিত থাকে ॥ ৩ ॥

যখন আদিত্য সঙ্গববেলাতে উপনীত হয়েন, অর্থাৎ যখন তাঁহার রশ্মিসকলের সঙ্গম হয়, তখন সেই আদিত্যের যে রূপ প্রকাশ পায়, তাহাতেই পক্ষিগণ অনুগত আছে, এই সময়ে পক্ষীরা সেই কিরণে আপন শরীর পরিতপ্ত করিয়া জীবিত থাকে, অতএব জানা যাইতেছে যে, পক্ষিগণও আদিত্যের ভক্তি করিয়া থাকে। যেহেতু তাহারা অন্তরীক্ষে নিরালম্বভাবে গমন করিয়া সেই আদিত্যকিরণবলে চলিতে পারে। এই সময়ে গোসকল বৎসগণের সহিত মিলিত হয়, এই নিমিত্ত ইহাকে সঙ্গববেলা বলা যায় এবং ইহাই আদিভক্তিবিশেষ ওঙ্কার। এই সঙ্গববেলাতে যে আদিত্যের সবিতৃরূপ, তাহাই পক্ষিগণের জীবনস্বরূপ, তাহাতেই তাহারা জীবিত থাকে। এইরূপে সেই আদিত্যরূপী সামের সঙ্গববেলাকে উপাসনা করিবে। যেহেতু সেই আদিত্যের বলেই পক্ষিগণ আকাশেতে নিরালম্বভাবে কেবল আপনাকেই অবলম্বনরূপে গ্রহণ করিয়া গমন করিতে পারে। এই নিমিত্তই তাহারা আদিত্যরূপী সামের আদিভক্তিশালী। এইরূপে সামরূপী আদিত্যের সঙ্গববেলা জানিয়া তাহার উপাসনা করিবে ॥ ৪ ॥

অথ যৎ সম্প্রতি মধ্যন্দিনে স উদ্গীথস্তদস্য দেবা অন্বায়ত্তাস্তস্মাত্তে সত্তমাঃ প্রাজাপত্যা নামুদ্গীথভাজিনো হ্যেতস্য সাম্নঃ ॥ ৫ ॥

অথ যদূর্দ্ধং মধ্যন্দিনাৎ প্রাগপরাহ্লাৎ স প্রতিহারস্তদস্য গর্ভা অন্বায়ত্তাস্তস্মাত্তে প্রতিহৃতা নাবপদ্যন্তে প্রতিহারভাজিনো হ্যেতস্য সাম্নঃ ॥ ৬ ॥

---

অথ যৎ সম্প্রতি মধ্যন্দিনে ঋজুমধ্যন্দিনে ইত্যর্থঃ। স উদ্গীথভক্তিস্তদস্য দেবা অন্বায়ত্তাঃ। দ্যোতনাতিশয়াত্তৎকালে। তস্মাত্তে সত্তমা বিশিষ্টতমাঃ প্রজাপত্যানাম্। প্রজাপত্যপত্যানামুদ্গীথভাজিনো হ্যেতস্য সাম্নঃ ॥ ৫ ॥

অথ যদূর্দ্ধং মধ্যন্দিনাৎ প্রাগপরাহ্লাদ্যদ্রূপং সবিতুঃ স প্রতিহারস্তদস্য গর্ভা অন্বায়ত্তাঃ। অতস্তে সবিতুঃ প্রতিহারভক্তিরূপেণোর্দ্ধং প্রতিহৃতাঃ সন্তো নাবপদ্যন্তে নাধঃ পতন্তি দ্বারে সত্যপীত্যর্থঃ। যতঃ প্রতিহারভাজিনো হ্যেতস্য সাম্নো গর্ভাঃ ॥ ৬ ॥

---

মধ্যাহ্নকালে আদিত্যের যে সবিতৃরূপ, তাহাই উদ্গীথ, অতএব উদ্গীথদৃষ্টিতে আদিত্যের মাধ্যন্দিন রূপের উপাসনা করিবে। দেবগণ এই মাধ্যন্দিন রূপের অনুগত আছেন। দেবগণ এই আদিত্যের প্রকাশেই দীপ্তি পাইয়া থাকেন, এই নিমিত্ত ইহারাই প্রজাদিগের মধ্যে সর্ব্বপ্রধান এবং এই দেবগণই সামের উদ্গীথভাজী। ॥ ৫ ॥

মধ্যাহ্নকালের পর ও অপরাহ্নকালের পূর্ব্বে আদিত্যের যে রূপ, তাহাই প্রতিহার। এই প্রতিহারদৃষ্টিতে আদিত্যের অপরাহ্নরূপের উপাসনা করিবে। গর্ভসকল আদিত্যের অপরাহ্নরূপী প্রতিহারের অনুগত, অতএব আদিত্যের প্রতিহাররূপ ভক্তিদ্বারা গর্ভসকল উর্দ্ধে আকৃষ্ট থাকে, কদাচ অধঃপতিত হয় না। ঐ গর্ভ স্বীয় দ্বারদিয়া সর্ব্বদাই পতিত হইতে পারে, কেবল সবিতার প্রতিহারভক্তিবলে আকৃষ্ট হইয়া থাকে, অতএব গর্ভই আদিত্যরূপী সামের প্রতিহারভাজী ॥ ৬ ॥

অথ যদূর্দ্ধমপরাহ্লাৎ প্রাগস্তময়াৎ স উপদ্রবস্তদস্যারণ্যা অন্বায়ত্তাস্তস্মাত্তে পুরুষং দৃষ্ট্বা কক্ষꣳশ্বভ্রমিত্যুপদ্রবন্ত্যুপদ্রবভাজিনো হ্যেতস্য সাম্নঃ ॥ ৭ ॥

অথ যৎ প্রথমাস্তমিতে তন্নিধনং তদস্য পিতরোঽন্বায়ত্তাস্তস্মাত্তন্নিদধতি নিধনভাজিনো হ্যেতস্য সাম্ন এবং খল্বমুমাদিত্যꣳ সপ্তবিধꣳ সামোপাস্তে ॥ ৮ ॥

ইতি নবমঃ খণ্ডঃ ॥ ৯ ॥

---

অথ যদূর্দ্ধমপরাহ্লাৎ প্রাগস্তময়াৎ স উপদ্রবস্তদস্যারণ্যাঃ পশবোঽন্বায়ত্তাঃ। তস্মাত্তে পুরুষং দৃষ্ট্বা ভীতাঃ কক্ষমরণ্যং শ্বভ্রং ভয়শূন্যমিত্যুপদ্রবন্ত্যুপগচ্ছন্তি দৃষ্ট্বোপদ্রবভাজিনো হ্যেতস্য সাম্নঃ ॥ ৭ ॥

অথ যৎপ্রথমাস্তমিতেঽদর্শনং জিগমিষতি সবিতরি তন্নিধনং তদস্য পিতরোঽন্বায়ত্তাস্তস্মাত্তান্নিদধতি পিতৃপিতামহপ্রপিতামহরূপেণ দর্ভেষু নিক্ষিপন্তি তাংস্তদর্থপিণ্ডাত্মা স্থাপয়ন্তি। নিধনসম্বন্ধান্নিধনভাজিনো

---

অপরাহ্নের পর যে আদিত্যের অস্তমনের পূর্ব্ববেলা, তৎকালীনরূপই সামের উপদ্রব, এই সায়ংকালীন আদিত্যের রূপেই অরণ্যবাসী পশুসকল অনুগত আছে, এই নিমিত্ত আরণ্য পশুগণ পুরুষকে দেখিয়া সভয়ান্তঃকরণে অরণ্য আশ্রয়পূর্ব্বক নির্ভয়ে গর্ত্তমধ্যে গমন করে, ইহারাই আদিত্যরূপী সামের উপদ্রবভাজী। অতএব উপদ্রবদৃষ্টিতে আদিত্যের সায়ংকালীনরূপের উপাসনা করিবে। ৭।

আদিত্যের প্রথম অস্তগমনের পর তাঁহার যেরূপ প্রকাশ পায়, তাহাই নিধান। আদিত্যের এইরূপেই পিতৃগণ অনুগত আছেন, এই নিমিত্ত পিতা, পিতামহ ও প্রপিতামহরূপে দর্ভোপরি তাহাদিগকে স্থাপন করিয়া থাকে এবং তাহাদিগের উদ্দেশে পিণ্ডপ্রদান করে। এই পিতৃগণই আদিত্যরূপী সামের নিধনভাজী। উক্তরূপে আদিত্যের সপ্তঅবয়ব বিভা-

# দশমঃ খণ্ডঃ।

অথ খল্বাত্মসম্মিতমতিমৃত্যু সপ্তবিধꣳ সামোপাসীত। হিঙ্কার ইতি ত্র্যক্ষরং প্রস্তাব ইতি ত্র্যক্ষরং তৎসমম্ ॥১॥

হেতস্ত সাম্নঃ পিতরঃ। এবমবয়বশঃ সপ্তধা বিভক্তং খল্বমুমাদিত্যং সপ্তবিধং সামোপাস্তে যস্তস্ত তদাপত্তিঃ ফলমিতি বাক্যশেষঃ ॥ ৮ ॥

ইতি নবমঃ খণ্ডঃ ॥ ৯ ॥

---

মৃত্যুরাদিত্যঃ। অহোরাত্রাদিকালেন জগতঃ প্রমাপয়িতৃত্বাত্তস্যাতিতরণায়েদং সামোপাসনমুপদিশ্যতে। অথ খল্বনন্তরং। আদিত্যমৃত্যুবিষয়সামোপাসনস্যাত্মসম্মিতং স্বাবয়বতুল্যতয়া মিতং পরমাত্মতুল্যতয়া বা সম্মিতং অতিমৃত্যু মৃত্যুজয়হেতুত্বাৎ। যথা প্রথমেঽধ্যায়ে উদ্গীথভক্তিনামাক্ষরাণ্যুদ্গীথ ইত্যুপাস্যত্বেনোক্তানি। তথেহ সাম্নঃ সপ্তবিধভক্তিনামা-

---

গানুসারে সপ্তবিধ সামের উপাসনা করিবে। যাঁহারা উক্ত প্রকারে সপ্তবিধ সামের উপাসনা করেন, তাঁহারাই সামের ফল পাইতে পারেন ॥ ৮ ॥

ইতি নবম খণ্ড ॥ ৯ ॥

---

আদিত্যই মৃত্যু, তিনিই অহোরাত্রাদি কালদ্বারা জগতের লয়সাধন করেন। এই মৃত্যুর পরিত্রাণের নিমিত্ত সামোপাসনার উপদেশনিরূপণ করিতেছেন।—এই আদিত্যরূপী মৃত্যুর উপাসনাই সামোপাসনার তুল্য; অতএব পরমাত্মার উপাসনার ন্যায় মৃত্যুজয়ী হইবার নিমিত্ত উক্তপ্রকারে সপ্ত অবয়ববিশিষ্ট সামের উপাসনা করিবে। যেমন প্রথম অধ্যায়ে উদ্গীথভক্তিনাম অক্ষরসকল উদ্গীথ, এই নিমিত্ত সেই সকল অক্ষরই

আদিরিতি দ্ব্যক্ষরং প্রতিহার ইতি চতুরক্ষরং তত ইহৈকং তৎসমম্‌॥ ২॥

ক্ষরাণি সমাহৃত্য ত্রিভিস্ত্রিভিঃ সমতয়া সামত্বং পরিকল্প্যোপাস্যত্বে-নোচ্যতে। তদুপাসনং মৃত্যুগোচরাক্ষরসঙ্খ্যাসামান্যেন মৃত্যুং প্রাপ্য তদ-তিরিক্তাক্ষরেণ তস্যাদিত্যমৃত্যোরতিক্রমণায়ৈব সংক্রমণং কল্পয়তি। অতিমৃত্যু সপ্তবিধং সামোপাসীত মৃত্যুমতিক্রান্তমতিরিক্তাক্ষরসঙ্খ্যয়েতি অতিমৃত্যু সাম। তস্য প্রথমভক্তিনামাক্ষরাণি হিঙ্কার ইত্যেতৎ। অক্ষরং ভক্তিনাম প্রস্তাব ইতি চ॥ ১॥

ভক্তেস্ত্র্যক্ষরমেব নাম। তৎপূর্ব্বেণ সমমাদিরিতি দ্ব্যক্ষরং সপ্তবিধস্য সাম্নঃ সঙ্খ্যাপূরণে। ওঙ্কার আদিরিত্যুচ্যতে। প্রতিহার ইতি চতুরক্ষরম্‌। তত ইহ একমক্ষরমবচ্ছিদ্যাদ্যক্ষরয়োঃ প্রক্ষিপ্যতে। তেন তৎসমমেব

উপাস্য বলিয়া উক্ত হইয়াছে, সেইরূপ এইক্ষণ সামের সপ্তবিধ ভক্তিনাম অক্ষরসকল গ্রহণ করিয়া তিনটী তিনটী অক্ষরের সমতারূপে সামত্ব পরি-কল্পনাপূর্ব্বক তাহারই উপাসনা বলিতেছেন। সেই উপাসনাকে মৃত্যু-গোচর অক্ষরসংখ্যা সামান্যদ্বারা মৃত্যুকে প্রাপ্ত হইয়া তাহার অতিরিক্ত অক্ষররূপে সেই আদিত্যরূপী মৃত্যুর অতিক্রমণের নিমিত্ত কল্পনা করা যায়। অতএব মৃত্যুর অতিক্রমণার্থ সপ্তবিধসামের উপাসনা করিবে। অতিরিক্ত অক্ষরসংখ্যাহেতুই সামকে অতিমৃত্যু বলা যায়। এই সামের প্রথম-ভক্তিনাম অক্ষরই হিঙ্কার, এই হিঙ্কার ও প্রস্তাব উভয়ই ত্র্যক্ষর; সুতরাং অক্ষরসংখ্যাতে ইহাদিগের সমতা আছে। যেমন পরমাত্মজ্ঞানে মোক্ষলাভ হয়, সেইরূপ সামোপাসনাতেও মোক্ষলাভ হইতে পারে। এই নিমিত্তই সামকে পরমাত্মতুল্য বলা যায়॥ ১॥

ভক্ত্যক্ষরের ত্রিসংখ্যাদ্বারাই পূর্ব্বে সমতা উক্ত হইয়াছে। এইক্ষণ দেখা যাইতেছে যে, আদি দুই অক্ষর এবং প্রতিহার চারি অক্ষর, এই প্রতিহার হইতে এক অক্ষর বিচ্ছিন্ন করিয়া উহা অক্ষরদ্বয়বিশিষ্ট আদিতে যোগ করিলে উভয়ই ত্র্যক্ষরবিশিষ্ট হইয়া সমান হইতে পারে। অতএব

উদ্গীথ ইতি ত্র্যক্ষরমুপদ্রব ইতি চতুরক্ষরং ত্রিভিস্ত্রিভিঃ সমং ভবত্যক্ষরমতি শিষ্যতে ত্র্যক্ষরং তৎসমম্ ॥৩॥

নিধনমিতি ত্র্যক্ষরং তৎসমমেব ভবতি তানি হ বা এতানি দ্বাবিংশতিরক্ষরাণি ॥ ৪ ॥

একবিংশত্যাদিত্যমাপ্নোত্যেকবিংশো বা ইতো-

ভবত্যুদ্গীথ ইতি অক্ষরমুপদ্রব ইতি চতুরক্ষরং ত্রিভিস্ত্রিভিঃ সমং ভবত্যক্ষরমতিশিষ্যতেঽতিরিচ্যতে। তেন বৈষম্যে প্রাপ্তে সাম্যঃ সমত্বকরণাযাহ। তদেকমপি সদক্ষরমিতি ত্র্যক্ষরমেব ভবতি ॥ ২-৩ ॥

অতস্তৎসমং নিধনমিতি ত্র্যক্ষরং তৎসমমেব ভবতি এবং ত্র্যক্ষরসমতয়া সামত্বং সম্পাদ্য যথাপ্রাপ্তান্যেবাক্ষরাণি সঙ্খ্যায়ন্তে। তানি হ বা এতানি সপ্তভক্তিনামাক্ষরাণি দ্বাবিংশতিস্তত্রৈকবিংশত্যক্ষরসঙ্খ্যয়াদিত্যমাপ্নোতি মৃত্যুম্ ॥ ৪ ॥

যস্মাদেকবিংশ ইতোঽস্মাল্লোকাদসাবাদিত্যঃ সঙ্খ্যয়া। দ্বাদশমাসাঃ

পূর্ব্বে যেমন হিঙ্কার ও প্রস্তাব এই উভয়ের অক্ষরগত সমতা হইয়াছে, এইক্ষণ সেইরূপ আদি ও প্রতিহার ইহাদিগেরও অক্ষরসংখ্যাতে সাম্য হইল ॥২॥

"উদ্গীথ" এইশব্দে ত্র্যক্ষর এবং "উপদ্রব" এই শব্দে চারি অক্ষর। ইহাদিগের তিন তিন অক্ষরের সমতা হইলে এক অক্ষর অবশিষ্ট থাকে; সুতরাং ইহাদিগকে বিষমাক্ষরবিশিষ্ট দেখা যাইতেছে; পরন্তু বৈষম্যনিবারণপূর্ব্বক সমতারক্ষার নিমিত্ত বলিয়াছেন, ঐ এক অক্ষরই ত্র্যক্ষরের তুল্য ॥ ৩ ॥

উক্তপ্রকারে অক্ষরসমতাদ্বারা সমত্বসম্পাদন করিয়া যথাপ্রাপ্ত অক্ষরসকলের সংখ্যা করিতেছেন।—নিধন তিন অক্ষরবিশিষ্ট; সুতরাং তাহার সহিত নিধানের সমতা হয়, এই সকল অক্ষরই সপ্তভক্তিনামে প্রসিদ্ধ, ঐ সপ্তভক্তিনামক অক্ষরসকল দ্বাবিংশতিসংখ্যক, ইহারা একবিংশতিসংখ্যা আদিত্যরূপী মৃত্যুকে প্রাপ্ত হয়; অর্থাৎ এই লোক পুনঃ পুনঃ মৃত্যুকে পাইয়া থাকে ॥ ৪ ॥

একবিংশ অক্ষর হইতেই আদিত্যকে প্রাপ্ত হওয়া যায়। দ্বাদশমাস,

ঽসাবাদিত্যো দ্বাবিংশেন পরমাদিত্যাজ্জয়তি তন্নাকং তদ্বিশোকম্‌ ॥ ৫ ॥

আপ্নোতীহাদিত্যস্য জয়ং পরো হাস্যাদিত্যজয়াজ্জয়ো ভবতি য এতদেবং বিদ্বানাত্মসম্মিতমতিমত্যু সপ্তবিধং সামোপাস্তে সামোপাস্তে ॥ ৬ ॥

ইতি দশমঃ খণ্ডঃ ॥ ১০ ॥

---

পঞ্চর্ত্তবস্ত্রয় ইমে লোকা অসাবাদিত্য একবিংশ ইতি শ্রুতেরিতি শিষ্টেন দ্বাবিংশেনাক্ষরেণ পরং মৃত্যোরাদিত্যাজ্জয়ত্যাপ্নোতীত্যর্থঃ। যচ্চ তদাদিত্যাৎপরং কিন্তৎ। নাকং কমিতি সুখং তস্য প্রতিষেধোঽকং তন্ন ভবতীতি নাকং কমেবেত্যর্থঃ। অমৃত্যুবিষয়ত্বাত্তদ্দুঃখস্য বিশোকং চ তদ্বিগতশোকং মানসদুঃখরহিতমিত্যর্থঃ ॥ ৫ ॥

তদাপ্নোতীত্যুক্তস্যৈব পিণ্ডিতার্থমাহৈকবিংশতিসংখ্যয়াদিত্যস্য জয়মাপ্নোতি পরো হাস্য এবং বিদ আদিত্যজয়ান্মৃত্যুগোচরাৎপরো জয়ো ভবতি দ্বাবিংশত্যক্ষরসংখ্যয়েত্যর্থঃ। য এতদেবং বিদ্বানিত্যাদি উক্তার্থং তস্যৈতদ্যথোক্তং ফলমিতি দ্বিরভ্যাসঃ সাপ্তবিধ্যসমাপ্ত্যর্থঃ ॥ ৬ ॥

ইতি দশমঃ খণ্ডঃ ॥ ১০ ॥

---

পঞ্চঋতু, তিনলোক ও আদিত্য এই একবিংশতি সংখ্যাই এই লোক হইতে প্রসিদ্ধ হইয়াছে, অর্থাৎ হিঙ্কারাদির একবিংশতি অক্ষরই উক্ত দ্বাদশমাসাদি একবিংশতিরূপে প্রকাশ পায়। সাধক অবশিষ্ট দ্বাবিংশ অক্ষরদ্বারাই আদিত্যরূপ মৃত্যুকে জয় করিয়া থাকেন। যাহা আদিত্যের পর, তাহা হইতেই সুখ হইয়া থাকে। যেহেতু দুঃখই মৃত্যুর বিষয়, ঐ দ্বাবিংশ অক্ষর বিশোক, অর্থাৎ মানস-শোক-রহিত ॥ ৫ ॥

উক্ত একবিংশতি সংখ্যাদ্বারা আদিত্যের জয়লাভ হয়, পরন্তু আদিত্যের জয় হইলেই তাহার সর্ব্ববিষয়ে জয় হইয়া থাকে। যে ব্যক্তি এই-

# একাদশঃ খণ্ডঃ ।

মনো হিঙ্কারো বাক্যস্তাবচ্চক্ষুরুদ্গীথঃ শ্রোত্রং প্রতি-
হারঃ প্রাণো নিধনমেতদ্গায়ত্রং প্রাণেষু প্রোতম্ ॥ ১ ॥

---

বিনা নামগ্রহণং পঞ্চবিধস্য সপ্তবিধস্য চ সাম্ন উপাসনমুক্তম্। অথেদানীং গায়ত্রাদিনামগ্রহণপূর্ব্বকং বিশিষ্টফলানি সামোপাসনান্তরাণ্যুচ্যন্তে। যথাক্রমং গায়ত্রাদীনাং কর্ম্মণি প্রয়োগস্তথৈব মনো হিঙ্কারো মনসঃ সর্ব্বকরণপ্রবৃত্তীনাং প্রাথম্যাৎ। তদানন্তর্য্যাদ্বাক্ প্রস্তাবশ্চক্ষুরুদ্গীথঃ শ্রৈষ্ঠ্যাৎ। শ্রোত্রং প্রতিহারঃ প্রতিহৃতত্বাৎ। প্রাণো নিধনং যথোক্তানাং প্রাণে নিধানাৎ স্বাপকালে। এতদ্গায়ত্রং সাম প্রাণেষু প্রোতম্ ॥ ১ ॥

---

রূপে আত্মসম্মিত মৃত্যুবিজয়ী সপ্তবিধ সাম যথার্থরূপে জানিতে পারেন, সেই ব্যক্তিরই সামের উপাসনায় যথোক্ত ফললাভ হইয়া থাকে ॥ ৬ ॥

ইতি দশম খণ্ড ॥ ১০ ॥

---

নামগ্রহণব্যতিরেকে কেবল পঞ্চবিধ ও সপ্তবিধরূপে সামের উপাসনা উক্ত হইয়াছে, এইক্ষণ গায়ত্রীপ্রভৃতি নামগ্রহণপূর্ব্বক বিশেষ করিয়া সামোপাসনা করিলে যেরূপ ফল হইয়া থাকে, তাহাই নিরূপণ করিতেছেন।—যেরূপ ক্রম আশ্রয় করিয়া কর্ম্মেতে তাহাদিগের প্রয়োগ করিলে কর্ম্মের ইষ্টফল হইতে পারে, সেইরূপ ক্রমানুসারেই উপাসনা উক্ত হইবে। অপ্রাণের ক্রিয়াজ্ঞানের সম্ভব নাই; সুতরাং প্রাণের প্রাধান্যপ্রযুক্ত সেই প্রাণদৃষ্টিদ্বারা গায়ত্রোপাসনা প্রদর্শিত হইতেছে। মনঃ হিঙ্কার, যেহেতু মনেরই প্রথমতঃ সর্ব্বকরণপ্রবৃত্তি হয়। বাক্য প্রস্তাব, চক্ষুঃ উদ্গীথ, শ্রোত্র প্রতিহার এবং প্রাণ নিধন। মনে প্রবৃত্তি হইলেই বাক্য প্রাদুর্ভূত হয়, অনন্তর চক্ষু তাহার সাহচর্য্য করে, এই নিমিত্ত চক্ষুর শ্রেষ্ঠতা

স য এবমেতদ্গায়ত্রং প্রাণেষু প্রোতং বেদ প্রাণী ভবতি সর্ব্বমায়ুরেতি জ্যোগ্জীবতি মহান্ প্রজয়া পশুভির্ভবতি মহান্ কীর্ত্ত্যা মহামনাঃ স্যাৎ তদ্ব্রতম্ ॥ ২ ॥

ইতি একাদশঃ খণ্ডঃ ॥ ১১ ॥

---

গায়ত্র্যাঃ প্রাণসংস্তুতত্বাৎ স য এবমেতদ্গায়ত্রং প্রাণেষু প্রোতং বেদ প্রাণী ভবতি অবিকলকরণো ভবতীত্যেতৎ। সর্ব্বমায়ুরেতি। শতং বর্ষাণি সর্ব্বমায়ুঃ পুরুষস্যেতি শ্রুতেঃ। জ্যোগুজ্জ্বলং জীবতি। মহান্ ভবতি প্রজাদিভির্ম্মহাংশ্চ কীর্ত্ত্যা। গায়ত্রোপাসকস্যৈতদ্ব্রতং ভবতি যন্মহামনাস্ব-ক্ষুদ্রচিত্তঃ স্যাদিত্যর্থঃ ॥ ২ ॥

ইতি একাদশঃ খণ্ডঃ ॥ ১১ ॥

---

জানা যায়। শ্রোত্রে সেই সমুদায় প্রতিহৃত হইয়া নিদ্রাবস্থায় প্রাণেতে নিহিত থাকে, ইহাই গায়ত্র, এই সাম প্রাণেতে প্রতিষ্ঠিত হয়। ১।

প্রাণই গায়ত্রীকে স্তব করিয়া থাকে, অতএব যে ব্যক্তি উক্তরূপে প্রাণেতে প্রতিষ্ঠিত জানিয়া উপাসনা করেন, তিনিই প্রশস্ত প্রাণবান্, তাঁহার সকল করণই অবিকৃত থাকে, অর্থাৎ উক্তরূপে সামাভিজ্ঞ ব্যক্তি প্রশস্ত প্রাণশালী ও অবিকৃতেন্দ্রিয় হইতে পারেন। আর তিনিই সকল আয়ু ভোগ করিয়া থাকেন, অর্থাৎ শতবর্ষ জীবিত থাকিতে পারেন। শ্রুতিতে উক্ত আছে যে, শতবর্ষই পুরুষের সম্পূর্ণ আয়ুঃ। আর সেই ব্যক্তির জীবন সর্ব্বাপেক্ষা সমুজ্জ্বল হয়, তিনি মহদ্ব্যক্তি বলিয়া পরিগণিত হইয়া থাকেন, প্রজা, পশু ও কীর্ত্তিদ্বারা তাঁহার মাহাত্ম্য বর্দ্ধিত হয় এবং তিনি মহামনাঃ, অর্থাৎ প্রশস্তচিত্ত হইতে পারেন। যাঁহারা গায়ত্রো-

# দ্বাদশঃ খণ্ডঃ।

অভিমন্থতি স হিঙ্কারো ধূমো জায়তে স প্রস্তাবো জ্বলতি স উদ্গীথোঽঙ্গারা ভবন্তি স প্রতিহার উপশাম্যতি তন্নিধনꣳ সꣳশাম্যতি তন্নিধনমেতদ্রথন্তরমগ্নৌ প্রোতম্॥ ১॥

অভিমন্থতি স হিঙ্কারঃ প্রাথম্যাৎ। অগ্নের্ধূমো জায়তে স প্রস্তাব আনন্তর্য্যাৎ। জ্বলতি স উদ্গীথো হবিঃসম্বন্ধাচ্ছ্রৈষ্ঠ্যাং জ্বলনস্য। অঙ্গারা ভবন্তি স প্রতিহারোঽঙ্গারাণাং প্রতিহৃতত্বাৎ। উপশমঃ সাবশেষত্বাদগ্নেঃ সংশমো নিঃশেষোপশমঃ সমাপ্তিসামান্যান্নিধনমেতদ্রথন্তরমগ্নৌ প্রোতম্। মন্থনে হ্যগ্নির্গীয়তে॥ ১॥

পাসক, তাঁহাদিগের ইহাই মহাব্রত। এই ব্রতদ্বারা উক্তরূপ ফলভোগ হইয়া থাকে॥ ২॥

ইতি একাদশ খণ্ড॥ ১১॥

---

প্রাথম্যপ্রযুক্ত হিঙ্কার অভিমন্থন করে, অর্থাৎ অগ্নিজন্য যে কাষ্ঠ মন্থন করে, তাহা হিঙ্কার; অনন্তর সেই অভিমন্থনহেতু অগ্নি হইতে যে ধূম উৎপন্ন হয়, তাহাই প্রস্তাব এবং ঐ অগ্নির যে জ্বলন, তাহা উদ্গীথ, জ্বলনেতে হবিঃসম্বন্ধপ্রযুক্ত ইহার সর্ব্বশ্রেষ্ঠতা আছে। এই জ্বলনে যে অঙ্গার হয়, তাহা প্রতিহার, যেহেতু সকলই অঙ্গাররূপে প্রতিহৃত হইয়া থাকে। আর ঐ অগ্নির যে নিঃশেষভাবে উপশম, তাহাই নিধান। এইরূপে রথন্তর সাম অগ্নিতে নিহিত রহিয়াছে। মন্থনকে নিমিত্ত করিয়া অগ্নির উৎপত্তি হয়, এই নিমিত্ত সেই অগ্নির উৎপত্তিবিধায় রথন্তর-সামের গান দৃষ্ট আছে, অতএব অগ্নিতে রথন্তরসামের প্রতিষ্ঠা জানিবে॥ ১॥

স য এবমেতদ্রথন্তরমগ্নৌ প্রোতং বেদ ব্রহ্মবর্চ্চস্যন্নাদো ভবতি সর্ব্বমায়ুরেতি জ্যোগ্‌জীবতি মহান্‌ প্রজয়া পশুভির্ভবতি মহান্‌ কীর্ত্ত্যা ন প্রত্যঙ্ঙগ্নিমাচামেন্ন নিষ্ঠীবেত্তদ্‌ব্রতম্‌॥ ২॥

ইতি দ্বাদশঃ খণ্ডঃ॥ ১২॥

---

স য ইত্যাদিপূর্ব্ববদ্‌ব্রহ্মবর্চ্চসী বৃত্তস্বাধ্যায়নিমিত্তং তেজো ব্রহ্মবর্চ্চসম্‌। তেজস্তু কেবলস্ত্বিড্‌ভাবঃ। অন্নাদো দীপ্তাগ্নির্ন প্রত্যঙ্ঙগ্নেরভিমুখো নাচামেন্ন ভক্ষয়েৎ কিঞ্চিন্ন নিষ্ঠীবেৎ শ্লেষ্মানিরসনঞ্চ ন কুর্য্যাত্তদ্‌ব্রতম্‌॥ ২॥

ইতি দ্বাদশঃ খণ্ডঃ॥ ১২॥

---

যিনি উক্তপ্রকারে রথন্তর সামকে অগ্নিতে নিহিত জানিয়া উপাসনা করেন, তাঁহার ব্রহ্মতেজ আবির্ভূত হয় এবং তিনি অন্নাদ, অর্থাৎ এইরূপ প্রদীপ্তাগ্নি হইতে পারেন যে, অগ্নিও তাঁহার অভিমুখে আসিতে পারে না; সুতরাং তিনি অগ্নি হইতে শ্রেষ্ঠ হইতে পারেন, তিনি কিছুই ভক্ষণ না করিয়াও থাকিতে পারেন এবং তাঁহার শ্লেষ্মাদি নির্গত হয় না। আর সেই ব্যক্তি সর্ব্বায়ু, অর্থাৎ সম্পূর্ণ আয়ুঃশালী হইয়া থাকেন; শতবর্ষ পর্য্যন্ত তাঁহার উজ্জ্বল জীবন অপ্রতিহতভাবে বিদ্যমান থাকে। শ্রুতিতে উক্ত আছে যে, শতবর্ষই সম্পূর্ণ আয়ুঃ। সেই ব্যক্তি প্রজা, পশু ও কীর্ত্তিদ্বারা মহান্‌ হইতে পারেন, প্রজাদিদ্বারা তাঁহার মাহাত্ম্য বর্দ্ধিত হইতে থাকে, অর্থাৎ তিনি সর্ব্ববিষয়ে সর্ব্বপ্রধান হইতে পারেন। ইহাই রথন্তর সামের ব্রত॥ ২॥

ইতি দ্বাদশ খণ্ড॥ ১২॥

# ত্রয়োদশঃ খণ্ডঃ।

উপমন্ত্রয়তে স হিঙ্কারো জ্ঞপয়তে স প্রস্তাবঃ স্ত্রিয়া সহ শেতে স উদ্গীথঃ প্রতিস্ত্রী সহ শেতে স প্রতিহারঃ কালং গচ্ছতি তন্নিধনং পারং গচ্ছতি তন্নিধনমেতদ্বামদেব্যং মিথুনে প্রোতম্ ॥ ১ ॥

স য এবমেতদ্বামদেব্যং মিথুনে প্রোতং বেদ মিথুনী-

---

উপমন্ত্রয়তে সঙ্কেতং করোতি প্রাথম্যাৎ স হিঙ্কারঃ। জ্ঞপয়তে তোষয়তি স প্রস্তাবঃ। সহশয়নমেকপর্য্যঙ্কে গমনং স উদ্গীথঃ শ্রৈষ্ঠ্যাৎ। প্রতিস্ত্রীশয়নং স্ত্রিয়োঽভিমুখীভাবঃ স প্রতিহারঃ কালং গচ্ছতি মৈথুনেন পারং সমাপ্তিং গচ্ছতি। তন্নিধনমেতদ্বামদেব্যং মিথুনে প্রোতং। বায়্বম্বুমিথুনসম্বন্ধাৎ ॥ ১ ॥

স য ইত্যাদিপূর্ব্ববৎ। মিথুনীভবত্যবিধুরো ভবতীত্যর্থঃ। মিথুনান্মিথুনাৎ প্রজায়ত ইত্যমোঘরেতস্ত্বমুচ্যতে। ন কাঞ্চন কাঞ্চিদপি স্ত্রিয়ং

---

স্ত্রী-পুরুষেও সামদৃষ্টিতে উপাসনা করিতে হয়। স্ত্রী ও পুরুষ এই উভয়ের যে সঙ্কেত, তাহাই হিঙ্কার; উক্ত উভয়ের যে পরস্পর সন্তোষ, তাহাই প্রস্তাব; একপর্য্যঙ্কাদিতে যে সহগমন, তাহাই উদ্গীথ, ইহাই সর্ব্বশ্রেষ্ঠ। আর স্ত্রীর অভিমুখে যে শয়ন, তাহা প্রতিহার এবং উহাদিগের মৈথুনাদিব্যাপারের পর যে সমাপ্তি, তাহা নিধান, এইরূপে পুরুষ-মিথুনে বামদেব্য সামের উপাসনা করিতে হইবে। ১ ॥

যিনি উক্তরূপে পুরুষমিথুনে বামদেব্য সামকে নিহিত জানিয়া উপাসনা করেন, তিনি সর্ব্বদা মিথুনীভাবে বিদ্যমান থাকেন, কখনও তাঁহার ঐ

ভবতি মিথুনান্মিথুনাৎ প্রজায়তে সর্ব্বমায়ুরেতি জ্যোগ্-জীবতি মহান্ প্রজয়া পশুভির্ভবতি মহান্ কীর্ত্ত্যা। ন কাঞ্চন পরিহরেত্তদ্‌ব্রতম্ ॥ ২ ॥

ইতি ত্রয়োদশঃ খণ্ডঃ ॥ ১৩ ॥

---

স্বাত্মতল্পপ্রাপ্তাং ন পরিহরেৎ সমাগমার্থিনীং। বামদেব্যসামোপাসনাঙ্গত্বেন বিধানাৎ এতস্মাদন্যত্র প্রতিষেধস্মৃতয়ো বচনপ্রামাণ্যাচ্চ ধর্ম্মাবগতের্ন প্রতিষেধশাস্ত্রেণাস্য বিরোধঃ ॥ ২ ॥

ইতি ত্রয়োদশঃ খণ্ডঃ ॥ ১৩ ॥

---

ভাবের বিরহ হয় না এবং তাঁহার ঐ মিথুনীভাব হইতেই প্রজা উৎপন্ন হইয়া থাকে, অর্থাৎ তিনি প্রত্যেক মিথুনে সন্তান উৎপাদন করেন। তিনি সর্ব্বআয়ুঃসম্পন্ন হইতে পারেন, অর্থাৎ শতবর্ষ পর্য্যন্ত জীবিত থাকেন, তাঁহার জীবন সর্ব্বদা সমুজ্জ্বল থাকে, প্রজা, পশু ও কীর্ত্তিপ্রভৃতি-দ্বারা তাঁহার মাহাত্ম্য বর্দ্ধিত হয়, তিনি সমাজে মহান্ বলিয়া পরিগণিত হইতে পারেন। আর সেই ব্যক্তি সমাগমার্থিনী কোন স্ত্রী আপন শয্যায় উপস্থিত হইলে তাহাকে পরিহার করিবেন না। উক্তরূপ উপাসনা বামদেব্যসামের অঙ্গবিধায় অবাচ্য স্ত্রীপুরুষব্যাপারও ব্রতরূপে নিরূপিত হইল ॥ ২ ॥

ইতি ত্রয়োদশ খণ্ড ॥ ১৩ ॥

# চতুর্দ্দশঃ খণ্ডঃ।

উদ্যন্ হিঙ্কার উদিতঃ প্রস্তাবো মধ্যন্দিন উদ্গীথো-ঽপরাহ্ণঃ প্রতিহারোঽস্তং যন্নিধনমেতদ্বৃহদাদিত্যে প্রোতম্ ॥ ১ ॥

স য এবমেতদ্বৃহদাদিত্যে প্রোতং বেদ তেজস্ব্যন্নাদো ভবতি সর্ব্বমায়ুরেতি জ্যোগ্‌জীবতি মহান্ প্রজয়া পশুভি-র্ভবতি মহান্ কীর্ত্ত্যা। তপন্তং ন নিন্দেৎ তদ্‌ব্রতম্ ॥ ২ ॥

ইতি চতুর্দ্দশঃ খণ্ডঃ ॥ ১৪ ॥

---

উদ্যন্ সবিতা স হিঙ্কারঃ প্রাথম্যাদ্দর্শনস্য। উদিতঃ প্রস্তাবঃ প্রস্তবনহেতুত্বাৎ কর্ম্মণাং। মধ্যন্দিন উদ্গীথঃ শ্রৈষ্ঠ্যাৎ। অপরাহ্ণঃ প্রতিহারঃ পশ্বাদীনাং গৃহান্ প্রতিহরণাৎ। অস্তং নিধনং রাত্রৌ গৃহে নিধানাৎ প্রাণিনাম্। এতদ্বৃহদাদিত্যে প্রোতং বৃহতঃ আদিত্যদৈবত্যত্বাৎ ॥ ১ ॥

---

আদিত্যই প্রজাবর্গের প্রসবের হেতু, এই নিমিত্ত মৈথুনদৃষ্টির অনন্তর আদিত্যদৃষ্টি উত্থাপন করিতেছেন।—দর্শনের প্রাথম্যপ্রযুক্ত উদয়গামী আদিত্যই হিঙ্কার, সেই আদিত্য কর্ম্মসকলের কারণ, এই হেতু উদিত আদিত্যই প্রস্তাব, মধ্যন্দিন, অর্থাৎ মধ্যাহ্নকাল উদ্গীথ, ইহাই সর্ব্বশ্রেষ্ঠ, অপরাহ্ণ প্রতিহার, এই সময়েই পশুদিগের গৃহে প্রতিহরণ হয় এবং অস্ত নিধন। রাত্রিকালে প্রাণিবর্গের গৃহে নিধান হইয়া থাকে। এইরূপে বৃহদাদিত্যে সাম নিহিত আছে, অতএব আদিত্যদৃষ্টিতে সামের উপাসনা করিতে হইবে ॥ ১ ॥

যিনি পূর্ব্বোক্তপ্রকারে বৃহদাদিত্যে নিহিত সাম জানিয়া উপাসনা করেন, তিনি তেজস্বী, অন্নাদ ও দীপ্তাগ্নি হইতে পারেন ; সেই ব্যক্তি

দ্বিতীয়প্রপাঠকে-

## পঞ্চদশঃ খণ্ডঃ।

অভ্রাণি সম্প্লবন্তে স হিঙ্কারো মেঘো জায়তে স প্রস্তাবো বর্ষতি স উদ্গীথো বিদ্যোততে স্তনয়তি স প্রতিহার উদ্গৃহ্ণাতি তন্নিধনমেতদ্বৈরূপং পর্জ্জন্যে প্রোতম্ ॥ ১ ॥

স য ইত্যাদি পূর্ব্ববৎ। তপন্তং ন নিন্দেত্তদব্রতম ॥ ২ ॥

ইতি চতুর্দ্দশঃ খণ্ডঃ ॥ ১৪ ॥

অভ্রাণ্যব্‌ভবণান্মেঘ উদকসেক্তৃত্বাদুক্তার্থমন্যদেতদ্বৈরূপং নাম সাম পর্জ্জন্যে প্রোতং অনেকরূপত্বাৎ। অভ্রাদিভিঃ পর্জ্জন্যস্য বিরূপাংশ্চ সুরূ-

সর্ব্বায়ুর্ভাগী, অর্থাৎ শতবর্ষ জীবিত থাকেন, তাঁহার জীবন সমুজ্জ্বল হয়, তিনি প্রজা ও পশুদ্বারা সর্ব্বাপেক্ষা মহত্ত্বশালী হয়েন এবং কীর্ত্তিদ্বারা তাঁহার মাহাত্ম্য বর্দ্ধিত হইতে থাকে। অতএব তপঃশালীকে নিন্দা করিবে না, ইহাই বৃহদাদিত্যসামের ব্রত ॥ ২ ॥

ইতি চতুর্দ্দশ খণ্ড ॥ ১৪ ॥

আদিত্য হইতে বৃষ্টি জন্মে, এই নিমিত্ত আদিত্যদৃষ্টির পর মেঘদৃষ্টিতে সামের উপাসনা বলিতেছেন।—মেঘসকল যে আকাশে ভাসমান হয়, তাহাই হিঙ্কার, ঐ মেঘের যে উৎপত্তি হয়, তাহা প্রস্তাব; মেঘ যে বর্ষণ করে, তাহা উদ্গীথ, সেই মেঘের যে বিদ্যোতন ও শব্দ, ইহাই প্রতিহার, আর ঐ মেঘ যে বিস্তারিত হইয়া পড়ে, তাহা নিধান। এইরূপে মেঘেতে সাম নিহিত আছে, উক্তরূপে মেঘদৃষ্টিতে সামের উপাসনা করিবে ॥ ১ ॥

স য এবমেতদ্বৈ রূপং পর্জ্জন্যে প্রোতং বেদ বিরূপাংশ্চ সুরূপাংশ্চ পশূনবরুন্ধে সর্ব্বমায়ুরেতি জ্যোগ্‌জীবতি মহান্ প্রজয়া পশুভির্ভবতি মহান্ কীর্ত্ত্যা। বর্ষন্তং ন নিন্দেত্তদ্‌ব্রতম্ ॥ ২ ॥

ইতি পঞ্চদশঃ খণ্ডঃ ॥ ১৫ ॥

---

পাংশ্চ অজাবিপ্রভৃতীন্ পশূনবরুন্ধে প্রাপ্নোতীত্যর্থঃ। বর্ষন্তং ন নিন্দেত্তদ্‌ব্রতম্ ॥ ১-২ ॥

ইতি পঞ্চদশঃ খণ্ডঃ ॥ ১৫ ॥

---

যিনি উক্তরূপে মেঘেতে নিহিত সামকে জানিয়া উপাসনা করেন, তিনি বিরূপ ও সুরূপ অজাবিপ্রভৃতি সুন্দর পশু পাইয়া থাকেন; সেই ব্যক্তি সর্ব্বআয়ুঃশালী হইতে পারেন, অর্থাৎ শতবর্ষপর্য্যন্ত জীবিত থাকেন, শ্রুতিতে শতবর্ষ আয়ুকেই পূর্ণায়ু বলিয়া নিরূপণ করিয়াছেন। তাঁহার জীবন সমুজ্জল হয়। তিনি প্রজা ও পশুদ্বারা মাহাত্মা বলিয়া পরিগণিত হইতে পারেন, কীর্ত্তিদ্বারা তাঁহার মাহাত্ম্য বর্দ্ধিত হইতে থাকে। উক্তরূপ বর্ষণকে নিন্দা করিবে না, উহা সামস্বরূপ। এইরূপ সামের উপাসনা ও পরিজ্ঞানই ব্রত ॥ ২ ॥

ইতি পঞ্চদশ খণ্ড ॥ ১৫ ॥

## ষোড়শঃ খণ্ডঃ।

বসন্তো হিঙ্কারো গ্রীষ্মঃ প্রস্তাবো বর্ষা উদ্গীথঃ শরৎ প্রতিহারো হেমন্তো নিধনমেতদ্বৈরাজমৃতুষু প্রোতম্ ॥১॥

স য এবমেতদ্বৈরাজমৃতুষু প্রোতং বেদ বিরাজতি প্রজয়া পশুভির্ব্রহ্মবর্চ্চসেন সর্ব্বমায়ুরেতি জ্যোগ্‌জীবতি মহান্ প্রজয়া পশুভির্ভবতি মহান্ কীর্ত্ত্যর্তূন্ন নিন্দেত্তদ্-ব্রতম্ ॥ ২ ॥

ইতি ষোড়শঃ খণ্ডঃ ॥ ১৬ ॥

---

বসন্তো হিঙ্কারঃ প্রাথম্যাৎ। গ্রীষ্মঃ প্রস্তাব ইত্যাদিপূর্ব্ববৎ। এতদ্বৈরাজমৃতুষু প্রোতং বেদ বিরাজতি ঋতুবদ্যথর্ত্তব আর্ত্তবৈধর্ম্মৈর্ব্বিরাজন্ত এবং প্রজাদিভির্ব্বিদ্বানিত্যাক্রমন্যৎ। ঋতূন্ন নিন্দেত্তদ্‌ব্রতম্ ॥ ১২ ॥

ইতি ষোড়শঃ খণ্ডঃ ॥ ১' ॥

---

ঋতুসকল মেঘের অধীন, অতএব মেঘদৃষ্টিতে সামোপাসনার অনন্তর ঋতুদৃষ্টিতে সামোপাসনা বলিতেছেন।—বসন্ত হিঙ্কার, যেহেতু বসন্তই সর্ব্বপ্রথম, গ্রীষ্ম প্রস্তাব, বর্ষা উদ্গীথ, শরৎ প্রতিহার এবং হেমন্ত, নিধান। এইরূপে বৈরাজনামক সাম, ঋতুতে নিহিত আছে। উক্তরূপে ঋতুদৃষ্টিতে সামের উপাসনা করিতে হইবে ॥ ১ ॥

যিনি উক্তরূপে ঋতুতে বৈরাজসাম নিহিত জানিয়া সেই ঋতুদৃষ্টিতে বৈরাজসামের উপাসনা করেন, তিনি ঋতুর ধর্ম্মদ্বারা বিরাজিত হইয়া থাকেন, তিনি প্রজা ও পশুদ্বারা মাহাত্ম্যশালী হইতে পারেন এবং কীর্ত্তি-

## সপ্তদশঃ খণ্ডঃ।

পৃথিবী হিঙ্কারোঽন্তরিক্ষং প্রস্তাবো দ্যৌরুদ্গীথো দিশঃ প্রতিহারঃ সমুদ্রো নিধনমেতাঃ শক্বর্য্যো লোকেষু প্রোতাঃ ॥ ১ ॥

স য এবমেতাঃ শক্বর্য্যো লোকেষু প্রোতা বেদ লোকীভবতি সর্ব্বমায়ুরেতি জ্যোগ্‌জীবতি মহান্‌ প্রজয়া পশুভির্ভবতি মহান্‌ কীর্ত্ত্যা লোকান্ন নিন্দেত্তদ্‌ব্রতম্‌ ॥২॥

ইতি সপ্তদশঃ খণ্ডঃ ॥ ১৭ ॥

---

পৃথিবী হিঙ্কার ইত্যাদি পূর্ব্ববৎ। শক্বর্য্য ইতি নিত্যং বহুবচনং।

---

দ্বারা তাঁহার মহিমা বৃদ্ধি পাইতে থাকে। তিনি সম্পূর্ণ আয়ুঃশালী, অর্থাৎ শতবর্ষ জীবিত থাকিতে পারেন, তাঁহার জীবন সর্ব্বাপেক্ষা সমুজ্জ্বল হয়, তাঁহার ব্রহ্মতেজ প্রকাশ পায়। এই নিমিত্ত ঋতুদৃষ্টিতে সামোপাসনার নিন্দা করিবে না, ইহাই মহাব্রত ॥ ২ ॥

ইতি ষোড়শ খণ্ড ॥ ১৬ ॥

---

সম্যক্‌রূপে ঋতুপ্রবৃত্তি হইলেই লোকস্থিতি হইতে পারে, এই নিমিত্ত ঋতুদৃষ্টিতে সামোপাসনার পর লোকদৃষ্টিতে সামোপাসনা নিরূপণ করিতেছেন।—পৃথিবী হিঙ্কার, অন্তরীক্ষ প্রস্তাব, স্বর্গ উদ্গীথ, দিক্‌সকল প্রতিহার, সমুদ্র নিধান। এইরূপে শক্বরীসাম লোকেতে নিহিত আছে, উক্তরূপে লোকদৃষ্টিতে শক্বরী সামের উপাসনা করিবে। ১।

যিনি উক্তরূপে পৃথিবী প্রভৃতি লোকেতে শক্বরীসামসকলকে নিহিত জানিয়া সেই লোকদৃষ্টিতে তাহার উপাসনা করেন, সেই ব্যক্তি সর্ব্বপ্রকার

# অষ্টাদশঃ খণ্ডঃ।

অজা হিঙ্কারোঽবয়ঃ প্রস্তাবো গাব উদ্গীথোঽশ্বাঃ প্রতিহারঃ পুরুষো নিধনমেতা রেবত্যঃ পশুষু প্রোতাঃ ॥১॥

স য এবমেতা রেবত্যঃ পশুষু প্রোতা বেদ পশুমান্

---

রেবত্য ইব লোকেষু প্রোতাঃ। লোকীভবতি লোকফলেন যুজ্যত ইত্যর্থঃ। লোকান্ন নিন্দেত্তদ্ব্রতম্ ॥ ১-২ ॥

ইতি সপ্তদশঃ খণ্ডঃ ॥ ১৭ ॥

---

লৌকিক ফলে যুক্ত হইতে পারেন এবং তিনি সম্পূর্ণ আয়ুঃশালী হইয়া থাকেন, অর্থাৎ শতবর্ষ জীবিত থাকিতে পারেন। তাঁহার জীবন সর্ব্বাপেক্ষা সমুজ্জ্বল হয়, তিনি প্রজা ও পশুদ্বারা মাহাত্মশালী হইতে পারেন, কীর্ত্তিদ্বারা তাঁহার মাহাত্ম্যবৃদ্ধি পায়। এইরূপে লোকদৃষ্টিতে সামোপাসনা করিতে হইবে, কখনও লোকসকলকে নিন্দা করিবে না, ইহাই মহাব্রত ॥ ২ ॥

ইতি সপ্তদশ খণ্ড ॥ ১৭ ॥

পশুসকল লোকের কার্য্যসাধন করে, এই নিমিত্ত লোকদৃষ্টিতে সামোপাসনার উপদেশ নিরূপণ করিয়া পশুদৃষ্টিতে সামোপাসনার উপদেশনিরূপণ করিতেছেন।—অজ হিঙ্কার, মেষ প্রস্তাব, গো উদ্গীথ, অশ্ব প্রতিহার এবং পুরুষ নিধান। এইরূপে পশুতে রেবত্যসাম নিহিত আছে, অতএব পশুদৃষ্টিতে রেবত্যসামের উপাসনা করিতে হইবে ॥ ১ ॥

যিনি উক্তরূপে পশুতে রেবত্যসাম নিহিত জানিয়া সেই পশুদৃষ্টিতে রেবত্যসামের উপাসনা করেন, তিনি সর্ব্বপশুর অধীশ্বর হইতে পারেন,

ভবতি সর্ব্বমায়ুরেতি জ্যোগ্জীবতি মহান্ প্রজয়া পশুভি-র্ভবতি মহান্ কীর্ত্ত্যা পশূন্ন নিন্দেত্তদ্ব্রতম্ ॥ ২ ॥

ইতি অষ্টাদশঃ খণ্ডঃ ॥ ১৮ ॥

---

দ্বিতীয়প্রপাঠকে

## ঊনবিংশঃ খণ্ডঃ।

লোম হিঙ্কারস্ত্বক্ প্রস্তাবো মাংসমুদ্গীথোঽস্থি প্রতিহারো মজ্জা নিধনমেতদ্যজ্ঞাযজ্ঞীয়মঙ্গেষু প্রোতম্ ॥ ১ ॥

অজা হিঙ্কারো ইত্যাদি পূর্ব্ববৎ। পশুষু প্রোতাঃ পশূন্ন নিন্দেত্তদ্ব্রতম্ ॥ ১২ ॥

ইতি অষ্টাদশঃ খণ্ডঃ ॥ ১৮ ॥

---

লোম হিঙ্কারো দেহাবয়বানাং প্রাথম্যাৎ। ত্বক্ প্রস্তাব আনন্তর্য্যাৎ। মাংসমুদ্গীথঃ শ্রৈষ্ঠ্যাৎ। অস্থি প্রতিহারঃ প্রতিহৃততত্বাৎ। মজ্জা

তাঁহার সম্পূর্ণ আয়ুঃ হয়, অর্থাৎ সেই ব্যক্তি শতবর্ষ জীবিত থাকেন, তাঁহার জীবন সর্ব্বোজ্জ্বলভাবে বিদ্যমান থাকে, তিনি প্রজা ও পশুদ্বারা সর্ব্বাপেক্ষা মহত্ত্বশালী হইতে পারেন, কীর্ত্তিদ্বারা তাঁহার মাহাত্ম্যবৃদ্ধি পাইয়া থাকে। পশুদৃষ্টিতে দেবতা সামোপাসনাদ্বারা উক্তরূপ ফললাভ করিতে পারে, সুতরাং কদাচ পশুদিগকে নিন্দা করিবে না, ইহাই মহাব্রত ॥ ২ ॥

ইতি অষ্টাদশ খণ্ড ॥ ১৮ ॥

---

পশুর বিকারস্বরূপ দুগ্ধ-দধি-প্রভৃতিদ্বারা মনুষ্যের শরীরের পোষণ হয়, এইনিমিত্ত পশুদৃষ্টিতে সামোপাসনার উপদেশনিরূপণ করিয়া শরীর-দৃষ্টিতে সামোপাসনার উপদেশনিরূপণ করিতেছেন।—লোমই দেহাবয়-

স য এবমেতদযজ্ঞাযজ্ঞীয়মঙ্গেষু প্রোতং বেদাঙ্গী-ভবতি নাঙ্গেন বিহূর্চ্ছতি সর্ব্বমায়ুরেতি জ্যোগ্‌জীবতি মহান্ প্রজয়া পশুভির্ভবতি মহান্ কীর্ত্ত্যা সংবৎসরং মজ্জো নাশ্নীয়াত্তদ্‌ব্রতং মজ্জো নাশ্নীয়াদিতি বা॥ ২॥

ইতি ঊনবিংশঃ খণ্ডঃ॥ ১৯॥

---

নিধনং। এতদযজ্ঞাযজ্ঞীয়ং নাম সাম দেহাবয়বেষু প্রোতমঙ্গীভবতি সমগ্রাঙ্গো ভবতীত্যর্থো নাঙ্গেন হস্তপাদাদিনা বিহূর্চ্ছতি ন কুটিলীভবতি পঙ্গুঃ কুনি বেত্যর্থঃ। সংবৎসরং সংবৎসরমাত্রং মজ্জো মাংসানি নাশ্নী-য়ান্ন ভক্ষয়েৎ। বহুবচনং মৎস্যোপলক্ষণার্থম্। মজ্জো নাশ্নীয়াৎ সর্ব্বদৈব নাশ্নীয়াদিতি বা তদ্‌ব্রতম্॥ ১-২॥

ইতি ঊনবিংশঃ খণ্ডঃ॥ ১৯॥

---

বের প্রথম, অতএব লোমই হিঙ্কার, লোমের অনন্তর ত্বকের অবস্থিতি-প্রযুক্ত ত্বকই প্রস্তাব, শরীরাবয়বের মধ্যে মাংসই সর্ব্বশ্রেষ্ঠ, এই হেতু মাংস উদ্গীথ, অস্থিতে সকল শরীর প্রতিষ্ঠিত হয়, অতএব অস্থি প্রতিহার এবং মজ্জা নিধান। এইরূপে যজ্ঞাযজ্ঞীয় নামক সাম শরীরে নিহিত আছে। এই শরীরদৃষ্টিতে যজ্ঞাযজ্ঞীয় সামের উপাসনা করিবে॥ ১॥

যিনি পূর্ব্বোক্তপ্রকারে দেহাবয়বে যজ্ঞাযজ্ঞীয় সাম নিহিত জানিয়া সেই দেহদৃষ্টিতে তাহার উপাসনা করেন, তিনি সমগ্র অঙ্গভাগী হইতে পারেন। সেই ব্যক্তি কদাচ হস্তপদাদি অঙ্গদ্বারা কুটিল হয়েন না, তাঁহার সকল অঙ্গ সর্ব্বদা কার্য্যক্ষম থাকে। তিনি সম্পূর্ণ আয়ুঃ ভোগ করিতে পারেন, অর্থাৎ তাঁহার শতবর্ষ আয়ুঃ হইয়া থাকে। সেই ব্যক্তি সর্ব্বদা উজ্জ্বলভাবে জীবিত থাকিতে পারেন, প্রজা ও পশুদ্বারা তাঁহার মহিমা বৃদ্ধি পায়। তিনি সর্ব্বাপেক্ষা কীর্ত্তিশালী হইয়া থাকেন। উক্ত সামোপাসক

# বিংশঃ খণ্ডঃ।

অগ্নির্হিঙ্কারো বায়ুঃ প্রস্তাব আদিত্য উদ্‌গীথো নক্ষত্রাণি প্রতিহারশ্চন্দ্রমা নিধনমেতদ্রাজনং দেবতাসু প্রোতম্‌ ॥ ১ ॥

---

অগ্নির্হিঙ্কারঃ প্রথমস্থানত্বাৎ। বায়ুঃ প্রস্তাব আনন্তর্য্যসামান্যাৎ। আদিত্য উদ্গীথঃ শ্রৈষ্ঠ্যাৎ। নক্ষত্রাণি প্রতিহার প্রতিহৃতত্বাৎ। চন্দ্রমা নিধনং কর্ম্মিনাং তন্নিধনাৎ। এতদ্রাজনং দেবতাসু প্রোতং দেবতানাং দীপ্তিমত্ত্বাৎ ॥ ১ ॥

---

ব্যক্তি কিছুই ভক্ষণ করেন না, অর্থাৎ সংবৎসর অনাহারে থাকিতে পারেন। এই প্রকারে সামোপাসনার ফলভোগ হইয়া থাকে। অতএব দেহকে কখনও নিন্দা করিবে না, ইহাই মহাব্রত ॥ ২ ॥

ইতি ঊনবিংশ খণ্ড ॥ ১৯ ॥

---

অগ্নিপ্রভৃতি অঙ্গেতেই প্রতিষ্ঠিত আছে, এই নিমিত্ত অঙ্গেতে সামদৃষ্টিদ্বারা উপাসনার উপদেশ বলিয়া অগ্নিপ্রভৃতিতে সামদৃষ্টিদ্বারা উপাসনার উপদেশনিরূপণ করিতেছেন।—অগ্নি প্রথমস্থান, এই অগ্নিই হিঙ্কার; বায়ু প্রস্তাব; আদিত্যের সর্ব্বশ্রেষ্ঠতা প্রযুক্ত তাহা উদ্গীথ; নক্ষত্রে সকল প্রতিহৃত হয়, এইহেতু নক্ষত্র প্রতিহার; আর চন্দ্র কর্ম্মিদিগের নিধান, এই নিমিত্ত চন্দ্রে নিধানজ্ঞান করিবে। অগ্নিপ্রভৃতিই দেবতাদিগের দীপ্তি, এইরূপে অগ্নিপ্রভৃতি দেবতাতে রাজনসাম নিহিত আছে। অতএব অগ্নি, বায়ু, আদিত্য, নক্ষত্র ও চন্দ্রদৃষ্টিতে রাজনসামের উপাসনা করিতে হইবে ॥ ১ ॥

স য এবমেতদ্রাজনং দেবতাসু প্রোতং বেদৈতাসা-
মেব দেবতানাꣳ সলোকতাꣳ সার্ষ্টিতাꣳ সাযুজ্যং গচ্ছতি
সর্ব্বমায়ুরেতি জ্যোগ্জীবতি মহান্ প্রজয়া পশুভির্ভবতি
মহান্ কীর্ত্ত্যা ব্রাহ্মণান্ন নিন্দেত্তদ্ব্রতম্ ॥ ২ ॥

ইতি বিংশঃ খণ্ডঃ ॥ ২০ ॥

---

বিদ্বৎফলমেতাসামেবাগ্ন্যাদীনাং দেবতানাং সলোকতাং সমান-লোকতাং সার্ষ্টিতাং সমানর্দ্ধিত্বং সাযুজ্যং সযুগ্ভাবমেকদেহদেহিত্বমিত্যে-তৎ। বাশব্দোঽত্র লুপ্তো। দ্রষ্টব্যঃ। সলোকতাং বেত্যাদিভাবনাবিশে-ষতঃ ফলবিশেষোপপত্তের্গচ্ছতি প্রাপ্নোতি। সমুচ্চয়ানুপপত্তেশ্চ। ব্রাহ্ম-ণান্ন নিন্দেত্তদ্ব্রতম্। এতে বৈ দেবাঃ প্রত্যক্ষং যদ্ব্রাহ্মণা ইতি শ্রুতে-র্ব্রাহ্মণনিন্দা দেবনিন্দৈবেতি ॥ ২ ॥

ইতি বিংশঃ খণ্ডঃ ॥ ২০ ॥

---

যিনি উক্তপ্রকারে অগ্নিপ্রভৃতি দেবতাতে রাজনসাম নিহিত জানিয়া অগ্নিপ্রভৃতি দেবতাকে সামদৃষ্টিদ্বারা উপাসনা করেন, তিনি ঐ অগ্নি-প্রভৃতি দেবতার সমানলোক প্রাপ্ত হইতে পারেন, তাঁহার অগ্নিপ্রভৃতি দেবতাদিগের সমান ঐশ্বর্য্যলাভ হয় এবং তিনি ঐ দেবতাদিগের সাযুজ্য, অর্থাৎ একদেহত্ব পাইয়া থাকেন। উক্তরূপে রাজনসামোপাসক ব্যক্তি সম্পূর্ণ আয়ু, অর্থাৎ শতবর্ষ জীবিত থাকিতে পারেন, তিনি প্রজা ও পশু-দ্বারা মহান্ বলিয়া পরিগণিত হয়েন, কীর্ত্তিদ্বারা তাঁহার মাহাত্ম্যবৃদ্ধি পাইতে থাকে। "ঐ অগ্নিপ্রভৃতি দেবতারা সাক্ষাৎ ব্রাহ্মণস্বরূপ" এই-রূপ শ্রুতিতে উক্ত আছে, অতএব ব্রাহ্মণগণকে নিন্দা করিবে না, কারণ

# একবিংশঃ খণ্ডঃ।

ত্রয়ীবিদ্যা হিঙ্কারস্ত্রয় ইমে লোকাঃ স প্রস্তাবোঽগ্নির্ব্বায়ুরাদিত্যঃ স উদ্গীথো নক্ষত্রাণি বয়াংসি মরীচয়ঃ স প্রতিহারঃ সর্পা গন্ধর্ব্বাঃ পিতরস্তন্নিধনমেতৎ সাম সর্ব্বস্মিন্ প্রোতম্॥ ১॥

---

ত্রয়ী বিদ্যা হিঙ্কারঃ। অগ্ন্যাদিসাম্ন আনন্তর্য্যং ত্রয়ীবিদ্যায়া অগ্ন্যাদিকার্য্যত্বশ্রুতেঃ। হিঙ্কারঃ প্রাথম্যাৎ সর্ব্বকর্ত্তব্যানাম্। ত্রয় ইমে লোকাস্তৎকার্য্যত্বাদনন্তরা ইতি প্রস্তাবঃ। অগ্ন্যাদীনামুদ্গীথত্বং শ্রৈষ্ঠ্যাৎ। নক্ষত্রাদীনাং প্রতিহৃতত্বাৎ প্রতিহারত্বং। সর্পাদীনাং ধকারসামান্যান্নিধনত্বমেতৎ সামনামবিশেষাভাবাৎ সামসমুদায়ঃ সামশব্দঃ সর্ব্বস্মিন্ প্রোতম্। ত্রয়ীবিদ্যাদি হি সর্ব্বম্। ত্রয়ীবিদ্যাদিদৃষ্ট্যা হিঙ্কারাদিসামভক্তয় উপাস্যাঃ॥ ১॥

---

ব্রাহ্মণনিন্দাতে দেবনিন্দা হইয়া থাকে। এইরূপ রাজনসামোপাসনাই মহাব্রত॥ ২॥

ইতি বিংশ খণ্ড॥ ২০॥

---

শ্রুতিতে লিখিত আছে যে. অগ্নি হইতে ঋগ্ বেদ, বায়ু হইতে যজুর্ব্বেদ এবং আদিত্য হইতে সামবেদের প্রকাশ হইয়াছে, এই নিমিত্ত বেদসকল অগ্নিপ্রভৃতি দেবতার কার্য্য বলিয়া প্রসিদ্ধ আছে, অতএব অগ্নিপ্রভৃতি দেবতাদৃষ্টিতে সামের উপাসনার উপদেশনিরূপণ করিয়া ত্রয়ী (বেদ) বিদ্যাতে সামের উপাসনার উপদেশ বলিতেছেন।—সর্ব্বপ্রকার কর্ত্তব্য কর্ম্মের প্রাথম্যপ্রযুক্ত ত্রয়ীবিদ্যা, অর্থাৎ ঋক্, যজু ও সাম, এই বেদত্রয় হিঙ্কার; ভূঃ, ভুবঃ ও স্বঃ এই লোকত্রয় ঐ ত্রয়ীবিদ্যার

স য এবমেতৎ সাম সর্ব্বস্মিন্ প্রোতং বেদ সর্ব্বংহ ভবতি ॥ ২ ॥

তদেষ শ্লোকো যানি পঞ্চধা ত্রীণি তেভ্যো ন জ্যায়ঃ পরমন্যদস্তি ॥ ৩ ॥

---

অতীতেষ্বপি সামোপাসনেষু যেষু যেষু প্রোক্তঃ যদ্যৎসাম তদ্দৃষ্ট্যা তদুপাস্যমিতি। কর্ম্মাঙ্গানাং দৃষ্টিবিশেষেণাজ্যস্য সংস্কার্য্যত্বাৎ সর্ব্ববিষয়সামবিদঃ ফলং সর্ব্বং ভবতি সর্ব্বেশ্বরো ভবতীত্যর্থঃ ॥ ২ ॥

নিরূপচরিতসর্ব্বভাবে হি দিক্‌স্থেভ্যো বলি প্রাপ্ত্যুপপত্তেস্তদেতস্মিন্নর্থে এষ শ্লোকো মন্ত্রোঽপ্যস্তি। যানি পঞ্চধা পঞ্চপ্রকারেণ হিঙ্কারাদিবিভাগৈঃ

---

কার্য্যবিধায় তাহাই প্রস্তাব, এই লোকত্রয়ের মধ্যে অগ্নি, বায়ু ও আদিত্য ইহারাই শ্রেষ্ঠ, এই নিমিত্ত তাঁহারা উদ্গীথ। নক্ষত্রসকল, পক্ষিগণ ও মরীচিপ্রভৃতি ইহাঁরা প্রতিহার এবং সর্প, গন্ধর্ব্ব ও পিতৃগণ এই সমুদায় নিধন। এইরূপে ত্রয়ীবিদ্যাপ্রভৃতিতে সাম নিহিত আছে, অতএব উক্তরূপে ত্রয়ীবিদ্যা প্রভৃতিতে সামদৃষ্টিদ্বারা উপাসনা করিতে হইবে ॥ ১ ॥

ইতিপূর্ব্বে যে যেরূপে যে যে দৃষ্টিতে সামোপাসনা উক্ত হইয়াছে, সেই সেই দৃষ্টিতে সেই সেইরূপে সামের উপাসনা করিবে, তাহা হইলে সেই ব্যক্তি পূর্ব্বোক্ত সমুদায় ফললাভ করিয়া সর্ব্বেশ্বর হইতে পারে। শ্রুতিপ্রমাণে জানা যায় যে, দর্শপৌর্ণমাসাদিযাগদ্বারা পত্নীর অবেক্ষিত আজ্যদ্বারা কার্য্য করিবে, এইস্থানে যেমন পত্নীর দৃষ্টিবিশেষদ্বারা আজ্যসংস্কৃত হয়, সেইরূপ বিশেষ বিশেষ সামের দৃষ্টিদ্বারা কর্ম্মাঙ্গ সাম সকলের সংস্কার হইয়া থাকে; এই নিমিত্ত বিশেষ বিশেষ দৃষ্টিতে সামবিশেষের উপাসনার উপদেশ উক্ত হইল ॥ ২ ॥

ইতিপূর্ব্বে যেরূপে হিঙ্কারাদি পঞ্চবিভাগক্রমে এবং ত্রয়ী বিদ্যারূপে সাম উক্ত হইয়াছে, (অর্থাৎ প্রথম ঋক্, যজু, সাম; দ্বিতীয় ভূলোক, অন্তরীক্ষ ও দ্যুলোক; তৃতীয় অগ্নি, বায়ু, আদিত্য; চতুর্থ নক্ষত্র, পক্ষী, মরীচি; পঞ্চম সর্প, গন্ধর্ব্ব ও পিতৃলোক—এই যে পঞ্চবিভাগ, ইহা তিন

যস্তদ্বেদ স বেদ সর্ব্বংং সর্ব্বা দিশো বলিমস্মৈ হরন্তি সর্ব্বমস্মীত্যুপাসীত তদ্‌ব্রতং তদ্‌ব্রতম্ ॥ ৪ ॥

ইতি একবিংশঃ খণ্ডঃ ॥ ২১ ॥

---

প্রোক্তানি ত্রীণি ত্রীণি ত্রয়ীবিদ্যাদীনি তেভ্যঃ পঞ্চত্রিকেভ্যো জ্যায়ো মহত্তরং পরঞ্চ ব্যতিরিক্তমন্যদ্বস্তন্তরং নাস্তি ন বিদ্যত ইত্যর্থঃ। তত্রৈব হি সর্ব্বস্যান্তর্ভাবঃ ॥ ৩ ॥

যস্তদ্যথোক্তং সর্ব্বাত্মকত্বং সাম বেদ সর্ব্ব স সর্ব্বজ্ঞো ভবতীত্যর্থঃ। সর্ব্বা দিশঃ সর্ব্বদিক্‌স্থা অস্মা এবম্বিদে বলিং ভোগং হরন্তি প্রাপয়ন্তী-ত্যর্থঃ। সর্ব্বমস্মি ভবামীত্যেবমেতৎসামোপাসীত তস্যৈতদেব ব্রতম্। দ্বিরুক্তিঃ সামোপাসনসমাপ্ত্যর্থা ॥ ৪ ॥

ইতি একবিংশঃ খণ্ডঃ ॥ ২১ ॥

---

তিন হিঙ্কারাদি সামের পঞ্চপ্রকার বিভক্তিদ্বারা বিভক্ত হইয়াছে) অত-এব ঐ সকল হইতে শ্রেষ্ঠতর আর কিছুই নাই। ঐ পঞ্চবিভাগ ও ত্রয়ী বিদ্যাতেই সমুদায় নিহিত আছে; সুতরাং পূর্ব্বোক্তপ্রকারে উপাসনা করিলেই তাহার যথোক্ত ফললাভ হইতে পারে ॥ ৩ ॥

যিনি পূর্ব্বোক্তপ্রকারে সমুদায় সাম জানিতে পারেন, তিনি সর্ব্বজ্ঞ হইয়া থাকেন। সকল দিক্, অর্থাৎ দিক্‌পালগণ তাঁহাকে সকলপ্রকার ভোগ্যবস্তু প্রদান করেন এবং "আমিই সর্ব্বময়" তাহার এইরূপ জ্ঞান হইয়া থাকে, এই নিমিত্ত সকলেরই সামোপাসনা করা সর্ব্বতোভাবে কর্ত্তব্য বলিয়া জানা যাইতেছে। অতএব ইহাই সামোপাসনা মহাব্রত মহাব্রত ॥ ৪ ॥

ইতি একবিংশ খণ্ড ॥ ২১ ॥

## দ্বাবিংশঃ খণ্ডঃ।

বিনর্দ্দিসাম্নো বৃণে পশব্যমিত্যগ্নেরুদ্গীথোঽনিরুক্তঃ প্রজাপতের্নিরুক্তঃ সোমস্য মৃদু শ্লক্ষ্ণং বায়োঃ শ্লক্ষ্ণং বলবদিন্দ্রস্য ক্রৌঞ্চং বৃহস্পতেরপধ্বান্তং বরুণস্য তান্ সর্ব্বানেবোপসেবেত বারুণন্ত্বেব বর্জ্জয়েৎ ॥ ১ ॥

---

সামোপাসনপ্রসঙ্গেন গানবিশেষাদিসম্পদুদ্গাতুরুপদিশ্যতে। ফলবিশেষসম্বন্ধাদ্বিনর্দ্দি বিশিষ্টো নর্দঃ স্বরবিশেষ ঋষভকূজিতসমোঽস্যাস্তীতি বিনর্দ্দি গানমিতি বাক্যশেষঃ। তচ্চ সাম্নঃ সম্বন্ধি পশুভ্যো হিতং পশব্যমগ্নেরগ্নিদৈবত্যঞ্চোদ্গীথ উদ্গানং। তদহমেনং বিশিষ্টং বৃণে প্রার্থয় ইতি কশ্চিদ্যজমান উদ্গাতা বা মন্যতে। অনিরুক্তোঽমুকসম ইত্যবিশেষিতঃ প্রজাপতেঃ প্রজাপতিদৈবত্যঃ স গানবিশেষঃ। অনিরুক্ত্যাৎপ্রজাপতের্নিরুক্তঃ স্পষ্টঃ। সোমস্য সোমদৈবত্যঃ স উদ্গীথ ইত্যর্থঃ। মৃদু শ্লক্ষ্ণঞ্চ গানং বায়োর্ব্বায়ুদৈবত্যং তৎ শ্লক্ষ্ণং বলবচ্চ প্রযত্নাধিক্যোপেতম্।

---

সামোপাসনাপ্রসঙ্গে সামগাতার গানবিশেষসম্পত্তি উপদেশ করিতেছেন।—যিনি এই সামগান করেন, তাঁহার স্বর, বর্ণপ্রভৃতি গানসম্বন্ধীয় সকল বিষয় পরিজ্ঞাত হইয়া থাকে। কোন সামগানকর্ত্তা যজমান ইহাই জ্ঞান করেন যে, আমি ঋষভশব্দের ন্যায় শব্দবিশিষ্ট এবং পশুদিগের হিতকারী সামের বিনর্দ্দি নামক, অর্থাৎ সামসম্বন্ধি অগ্নিদৈবত গানদ্বারা প্রার্থনা করিতেছি। পশুপ্রভৃতির শব্দ অগ্নিদৈবত, অর্থাৎ অগ্নির গান উদ্গীথ বলিয়া জানিতে হইবে। আর যে সকল শব্দ অনিরুক্ত, অর্থাৎ কোন নির্দ্দিষ্ট শব্দের তুল্য নহে, সেই সকল শব্দ প্রজাপতিদৈবত। সোমদৈবত শব্দসকল মৃদু ও কোমল, ঐরূপ মৃদু ও কোমল গানসকল প্রযত্নাধিক্যবশত বলবান্ হইয়া উচ্চারিত হইলে তাহাকে

অমৃতত্বং দেবেভ্য আগায়ানীত্যাগায়েৎ স্বধাং পিতৃভ্য আশাং মনুষ্যেভ্যস্তৃণোদকং পশুভ্যঃ স্বর্গং লোকং যজমানায়ান্নমাত্মন আগায়ানীত্যেতানি মনসা ধ্যায়ন্নপ্রমত্তঃ স্তুবীত ॥ ২ ॥

সর্ব্বে স্বরা ইন্দ্রস্যাত্মানঃ সর্ব্ব উষ্মাণঃ প্রজাপতে-

---

ইন্দ্রস্যৈন্দ্রং তদ্গানং ক্রৌঞ্চং ক্রৌঞ্চপক্ষিনিনাদসমম্। বৃহস্পতের্ব্বার্হস্পত্যং তদপধ্বান্তং ভিন্নকাংস্যস্বরসমম্। বরুণস্যৈতদ্গানম্। তান্ সর্ব্বানেবোপসেবেত বারুণন্ত্বেবৈকং বর্জ্জয়েৎ ॥ ১ ॥

অমৃতত্বং দেবেভ্য আগায়ানি সাধয়ানি। স্বধাং পিতৃভ্য আগায়ান্যাশাং মনুষ্যেভ্য আশাং প্রার্থনাং প্রার্থিতমিত্যেতৎ। তৃণোদকং পশুভ্যঃ স্বর্গং লোকং যজমানায়ান্নমাত্মনে মহ্যমাগায়ানীত্যেতানি মনসা চিন্তয়ন্ ধ্যায়ন্নপ্রমত্তঃ স্বরোষ্মব্যঞ্জনাদিভ্যঃ স্তুবীত ॥ ২ ॥

সর্ব্বে স্বরা অকারাদয় ইন্দ্রস্য বলকর্ম্মণঃ প্রাণস্যাত্মানো দেহাবয়বস্থা-

---

বায়ুদৈবত বলিয়া জানিবে। আর যে সকল গান পক্ষীর শব্দের ন্যায় শব্দবিশিষ্ট, তাহারা ইন্দ্রদৈবত। যে গানগত ধ্বনি ভগ্নকাংস্যের ধ্বনির ন্যায়, সেই গান বরুণ দৈবত। মরণপরিহারাদি ফলবিশেষলাভার্থ উক্ত সর্ব্বপ্রকার গান করিবে, কিন্তু বরুণদৈবত গান পরিবর্জ্জন করিতে হইবে ॥ ১ ॥

"দেবতাদিগের অমৃতত্ব সাধন করি, পিতৃলোকের তৃপ্তিসম্পাদন করি, মনুষ্যগণের প্রার্থিত প্রদান করি, পশুদিগকে তৃণ ও জল দান করি, যজমানের স্বর্গসাধন করি এবং আত্মাকে অন্নপ্রদান করি" মনে মনে এইরূপ চিন্তা করিতে করিতে স্বর, উষ্ম ও ব্যঞ্জনাদি বর্ণক্রমে স্তব করিবে ॥ ২ ॥

এইক্ষণ স্বরাদিবর্ণের দেবতা পরিজ্ঞানার্থ বলিতেছেন।—অকারাদি স্বরবর্ণসকল বলকর্ম্মসাধক ইন্দ্ররূপী প্রাণের আত্মা। দেহের অবয়ব-

রাত্মানঃ সর্ব্বে স্পর্শা মৃত্যোরাত্মানস্তং যদি স্বরেষূপালভেতেন্দ্রং শরণং প্রপন্নোঽভূবং সত্বা প্রতি বক্ষ্যতীত্যেনং ব্রূয়াৎ ॥ ৩ ॥

অথ যদ্যেনমূষ্মসূপালভেত প্রজাপতিং শরণং প্রপন্নোঽভূবং সত্বা প্রতিপেক্ষ্যতীত্যেনং ব্রূয়াদথ যদ্যেনং

নীযাঃ। সর্ব্ব উষ্মাণঃ শষসহাদয়ঃ প্রজাপতের্ব্বিরাজঃ কশ্যপস্য বাত্মানঃ। সর্ব্বে স্পর্শাঃ কাদয়ো ব্যঞ্জনানি মৃত্যোবাত্মানস্তমেব° বিদমুদ্গাতার° যদি কশ্চিৎস্ববেষূপালভেদস্বরস্ত্বয়া দুষ্টঃ প্রযুক্ত ইত্যেবমুপালব্ধ ইন্দ্রং প্রাণমীশ্ববং শবণমাশ্রয়ং প্রপন্নোঽভূবং স্ববান্ প্রযুঞ্জানোঽহং স ইন্দ্রো যত্তব বক্তব্যং ত্বা ত্বাং প্রতি বক্ষ্যতি স এব দেব উত্তবং দাস্যতীত্যেন° ব্রূযাৎ ॥ ৩ ॥

যদ্যেনমূষ্মসু তথৈবোপালভেত প্রজাপতিং শবণং প্রপন্নোঽভূব° স ত্বা প্রতি পেক্ষ্যতি সঞ্চূর্ণযিষ্যতীত্যেনং ব্রূযাৎ। অথ যদ্যেন° স্পর্শেষূপা-

স্থানীয়, "শষসহ" ইহারা উষ্মবর্ণ, এই উষ্মবর্ণ সকল বিবাট্পুরুষ প্রজাপতি অথবা কশ্যপেব আত্মা। স্পর্শ, অর্থাৎ ককাবাদি ব্যঞ্জনবর্ণসকল মৃত্যুব আত্মা। যিনি এইরূপ জানিয়া উচ্চৈঃস্ববে গান কবেন, তাঁহাকে যদি কেহ এইরূপে নিন্দা কবে যে, তুমি দুষ্টরূপে স্বব প্রযুক্ত কবিয়াছ। তখন তিনি এইরূপে নিন্দিত হইয়া বলিবেন, "আমি স্ববপয়োগ কবিতে যিনি প্রাণ-রূপী ঈশ্বর, সেই ইন্দ্রদেবেব শবণাপন্ন হইলাম।" অনন্তব যিনি নিন্দা করিয়া ছিলেন, তিনি বলিলেন, "এইক্ষণ তোমাব সম্বন্ধে যাহা বক্তব্য, ইন্দ্রই তাহা তোমাকে উপদেশ কবিবেন" ॥ ৩ ॥

অনন্তব যদি উষ্মবর্ণ, অর্থাৎ শষসহ উচ্চাবণবিষয়ে কেহ নিন্দা কবে, অর্থাৎ সম্যক্রূপে উষ্মবর্ণ উচ্চাবণ কবিতে না পাবিয়া নিন্দিত হইলে তখন বলিবে, "আমি প্রজাপতিব শবণাপন্ন হইলাম। অনন্তব যিনি নিন্দা কবিয়াছিলেন, তিনি বলিবেন, প্রকৃতরূপে উষ্মবর্ণ উচ্চাবণ কবিতে না পারিলে প্রজাপতি তোমাকে চূর্ণীকৃত কবিবেন। আব স্পর্শ, অর্থাৎ ককা-বাদি ব্যঞ্জনবর্ণ উচ্চাবণে কেহ নিন্দা কবিলে সেই নিন্দিত ব্যক্তি বলিবে,

স্পর্শেষূপালভেত মৃত্যুং শরণং প্রপন্নোঽভূবং স ত্বা প্রতি ধক্ষ্যতীত্যেনং ব্রূয়াৎ ॥ ৪ ॥

সর্ব্বে স্বরা ঘোষবন্তো বলবন্তো বক্তব্যা ইন্দ্রে বলং দদানীতি সর্ব্ব উষ্মাণোঽগ্রস্তা নিরস্তা বিবৃতা বক্তব্যাঃ

---

লভেত মৃত্যুং শরণং প্রপন্নোঽভূবং স ত্বা প্রতি ধক্ষ্যতি ভস্মীকরিষ্যতী-ত্যেনং ব্রূয়াৎ ॥ ৪ ॥

যত ইন্দ্রাদ্যাত্মানঃ স্বরাদয়োঽতঃ সর্ব্বে স্বরা ঘোষবন্তো বক্তব্যা বল-বন্তস্তথাহমিন্দ্রে বলং দদানি বলমাদদানীতি। তথা সর্ব্ব উষ্মাণোগ্রস্তা অন্তরপ্রবেশিতা অনিরস্তা অবহিরাক্ষিপ্তা বিবৃতা বিবৃতপ্রযত্নোপেতাঃ

---

"আমি মৃত্যুর শরণাপন্ন হইলাম" এবং যিনি নিন্দা করিয়াছিলেন, তিনি সেই নিন্দিত ব্যক্তিকে বলিবেন, "প্রকৃতরূপে ককারাদি বর্ণসকল উচ্চা-রণ করিতে না পারিলে মৃত্যু তোমাকে ভস্মীভূত করিবেন।" এইনিমিত্ত বর্ণসকলের উচ্চারণবিষয়ে অবহিত হইয়া দেবতাদি জ্ঞানপূর্ব্বক উচ্চারণ করিয়া গান করিবে। ৪ ॥

গানকালে স্বরাদিবর্ণের দেবতার জ্ঞান থাকিলে সেই গানকর্ত্তা ব্যক্তি অপ্রমত্ত হইয়া গান করিতে পারে। স্বরাদিবর্ণের অন্যথারূপে উচ্চারণ করিলে দেবতাভেদপ্রসঙ্গ হয়, অতএব স্বরাদিবর্ণের যথার্থ উচ্চারণে যত্নশীল হইয়া গানকরিতে হইবে এবং এইরূপে উদ্গাতাকে উপ-দেশ করিবে। যেহেতু স্বরাদি বর্ণসকল ইন্দ্রাদি দেবগণের আত্মাস্বরূপ, অতএব স্বরবর্ণসকলকে ঘোষবন্ত বলিবে, ঐসকল বর্ণই বলবান্। "আমি প্রাণরূপী ইন্দ্রেতে বলপ্রদান করি" যথোক্তরীতিতে স্বরপ্রয়োগকালে এই-রূপ চিন্তা করিবে। উষ্মবর্ণসকলের প্রয়োগকালে এইরূপ চিন্তা করিবে যে, ঐ উষ্মবর্ণসকল আমার অন্তরে প্রবেশিত হইয়া আছে, উহারা যেন বাহে নিক্ষিপ্ত না হয়। এইরূপে বিবৃত হইয়া প্রযত্নসহকারে উষ্মবর্ণের প্রয়োগ করিতে হইবে এবং ধ্যানকালে ইহাও চিন্তা করিবে যে,

প্রজাপতেরাত্মানং পরিদদানীতি সর্ব্বে স্পর্শা লেশেনাভি-নিহিতা বক্তব্যা মৃত্যোরাত্মানং পরিহরাণীতি ॥ ৫ ॥

ইতি দ্বাবিংশঃ খণ্ডঃ ॥ ২২ ॥

---

প্রজাপতেরাত্মানং পরিদদানি প্রযচ্ছানীতি। সর্ব্বে স্পর্শা লেশেন শনকৈ-রনভিনিহিতা অনভিনিক্ষিপ্তা বক্তব্যা মৃত্যোরাত্মানং বালানিব শনকৈঃ পরিহরদ্ভির্মৃত্যোরাত্মানং পরিহরাণীতি ॥ ৫ ॥

ইতি দ্বাবিংশঃ খণ্ডঃ ॥ ২২ ॥

---

"আমি প্রজাপতিকে আত্মা প্রদান করিতেছি।" স্পর্শবর্ণসকল ক্রমশঃ উচ্চারণ করিবে, অর্থাৎ অতিদ্রুত উচ্চারণকলে যাহাতে বর্ণান্তর নিক্ষিপ্ত না হয়, তাহাই করিবে। যেমন লোকসকল জলাদি হইতে ক্রমশঃ বালক-দিগকে পরিহরণ করিয়া থাকে, সেইরূপ "আমি মৃত্যু হইতে ক্রমশঃ আত্মাকে পরিহরণ করিতেছি" এইরূপ চিন্তা করিয়া মৃদুভাবে স্পর্শবর্ণ সকলের প্রয়োগ করিবে ॥ ৫ ॥

ইতি দ্বাবিংশতি খণ্ড ॥ ২২ ॥

# ত্রয়োবিংশঃ খণ্ডঃ।

ত্রয়ো ধর্ম্মস্কন্ধা যজ্ঞোঽধ্যয়নং দানমিতি। প্রথমস্তপ এব দ্বিতীয়ো ব্রহ্মচার্য্যাচার্য্যকুলবাসী তৃতীয়োঽত্যন্ত-

---

ওঙ্কারস্যোপাসনবিধ্যর্থং ত্রয়ো ধর্ম্মস্কন্ধা ইত্যাদ্যারভ্যতে। নৈবং মন্তব্যং সামাবয়বভূতস্যৈবোদ্গীথাদিলক্ষণস্যোঙ্কারস্যোপাসনাৎ ফলং প্রাপ্যত ইতি। কিং তর্হি যৎ সর্ব্বৈরপি সামোপাসনৈঃ কর্ম্মভিশ্চাপ্রাপ্যং তৎফলমমৃতত্বং কেবলাদোঙ্কারোপাসনাৎ প্রাপ্যত ইতি তৎ স্তুত্যর্থং সামপ্রকরণে তদুপন্যাসঃ। ত্রয়স্ত্রিংশসঙ্খ্যকা ধর্ম্মস্য স্কন্ধাঃ। ধর্ম্মস্কন্ধা ধর্ম্মপ্রবিভাগা ইত্যর্থঃ। কে ত ইত্যাহ। যজ্ঞোঽগ্নিহোত্রাদিঃ। অধ্যয়নং সনিয়মস্য ঋগাদেরভ্যাসঃ। দানং বহির্ব্বেদিযথাশক্তিদ্রব্যসংবিভাগোঽভিক্ষমাণেভ্যঃ। ইত্যেষ প্রথমো ধর্ম্মস্কন্ধঃ। গৃহস্থসমবেতত্বা-

---

এইক্ষণ ওঙ্কারের উপাসনা বিধিপ্রদর্শন করিতেছেন।—ইহা মনে করিবে না যে, কেবল সামাবয়বভূত উদ্গীথাদিলক্ষণ ওঙ্কারের উপাসনাতেই ফললাভ হইতে পারে। পরন্তু সর্ব্বপ্রকার সামোপাসনকর্ম্মদ্বারা যে ফলপ্রাপ্তি হইতে পারে না, সেই অমৃতত্বরূপ ফলপ্রাপ্তিও কেবল ওঙ্কারোপাসনাদ্বারা হইতে পারে, ইহাই শ্রুতির তাৎপর্য্য। ধর্ম্মের তিনটী স্কন্ধ বা বিভাগ আছে, যথা—যজ্ঞ, অধ্যয়ন ও দান ইহারাই ধর্ম্মের প্রথমস্কন্ধ অগ্নিহোত্রপ্রভৃতিকে যজ্ঞ, নিয়ম পূর্ব্বক ঋগাদি বেদের অভ্যাসকে অধ্যয়ন এবং ভিক্ষাভিলাষী ব্যক্তিদিগকে যথাশক্তি দ্রব্যবিভাগকে দান বলা যায়। অতএব ইহাই ধর্ম্মের প্রথম স্কন্ধ। ঐ সকল যজ্ঞাদি গৃহস্থধর্ম্ম; গৃহস্থগণই ঐসকল যজ্ঞাদিসাধন করিয়া থাকে। তপস্যা এবং কৃচ্ছ্রচান্দ্রায়ণাদি ব্রত, ইহাই ধর্ম্মের দ্বিতীয় স্কন্ধ। পরিব্রাজকাদিরা উহা আচরণ করিয়া থাকে, কিন্তু তাহারা ব্রহ্মসংস্থ নহে। আশ্রমধর্ম্মমাত্র আশ্রয়

মাত্মানমাচার্য্যকুলেঽবসাদন্ সর্ব্বএতে পুণ্যলোকো ভবন্তি ব্রহ্মসংস্থোঽমৃতত্বমেতি ॥ ১ ॥

ভূমিবর্ত্তকেন গৃহস্থেন নির্দ্দিশ্যতে প্রথম এক ইত্যর্থো দ্বিতীয়তৃতীয়শ্রবণাৎ। নাদ্যর্থস্তপ এব। দ্বিতীয়স্তপ ইতি কৃচ্ছ্রচান্দ্রায়ণাদি তদ্বাংস্তাপসঃ পরিব্রাড্বা ন ব্রহ্মসংস্থঃ। আশ্রমধর্ম্মমাত্রসংস্থে ব্রহ্মসংস্থস্য ত্বমৃতত্বশ্রবণাৎ। দ্বিতীয়ো ধর্ম্মস্কন্ধঃ। ব্রহ্মচার্য্যাচার্য্যকুলে বস্তুং শীলমস্যেত্যাচার্য্যকুলবাসী। অত্যন্তং যাবজ্জীবমাত্মানং নিয়মৈরাচার্য্যকুলেঽবসাদয়ন্ ক্ষপয়ন্দেহং তৃতীয়ো ধর্ম্মস্কন্ধঃ। অত্যন্তমিত্যাদিবিশেষণান্নৈষ্ঠিক ইতি গম্যতে। উপকুর্ব্বাণস্য স্বাধ্যায়গ্রহণার্থত্বান্ন পুণ্যলোকত্বং ব্রহ্মচর্য্যেণ। সর্ব্ব এতে ত্রয়োঽপ্যাশ্রমিণো যথোক্তৈর্ধর্ম্মৈঃ পুণ্যলোকা ভবন্তি। পুণ্যো লোকো যেষাং ত ইমে পুণ্যলোকা আশ্রমিণো ভবন্তি। অবশিষ্টস্ত্বনুক্তঃ পরিব্রাট্ ব্রহ্মসংস্থো ব্রহ্মণি সম্যগবস্থিতঃ সোঽমৃতত্বং পুণ্যলোকবিলক্ষণ-

করিলেই ব্রহ্মসংস্থের অমৃতত্ব লাভ হয়, ইহার শ্রবণ আছে। ব্রহ্মচারিগণ আচার্য্যকুলে বাস করিয়া নিয়মপূর্ব্বক যাবজ্জীবন বেদাভ্যাসরূপ তপস্যাচরণ করিতে করিতে দেহপাত করে, ইহাই তৃতীয় ধর্ম্মস্কন্ধ। নৈকষ্ঠি অর্থাৎ ব্রহ্মচারীরা যাবজ্জীবন গুরুকুলে বাস করিয়া ধর্ম্মাচরণ করিতে করিতে দেহপাত করে, ইহাই ধর্ম্মের তৃতীয় স্কন্ধ। যাহারা উক্তপ্রকার ত্রিবিধ ধর্ম্মাচরণ করে, তাহারা আশ্রমী। উক্তরূপ ত্রিবিধ আশ্রমীরা যথোক্ত ধর্ম্মাচরণদ্বারা পুণ্যলোকে বাস করে; কিন্তু যাহারা ব্রহ্মনিষ্ঠ, তাহারাই অমৃতত্ব পাইয়া থাকে। ঐ অমৃতত্বলাভ পুণ্যলোক হইতে অতিরিক্ত, যেহেতু পুণ্যলোক ও অমৃতত্ব এই উভয়ের বিভাগ আছে। যদি পুণ্যলোকের আতিশয্যবশত অমৃতত্বলাভ হইত, তাহাহইলে উহাদিগের বিভাগ কথিত হইত না, কিন্তু শ্রুতিতে উহাদিগের বিভাগ উক্ত আছে। যেহেতু পুণ্যলোক ও অমৃতত্ব এই উভয়ের বিভাগ নিরূপিত আছে, অতএব অমৃতত্ব অতিরিক্ত জানিবে। প্রণবোপাসনার স্তুত্যর্থই এইস্থলে আশ্রমধর্ম্মের উপন্যাস হইয়াছে, উহা প্রণবসেবার ফলনিষ্পত্তির নিমিত্ত নহে। প্রণবসেবার স্তুতির নিমিত্ত এবং আশ্রমধর্ম্মের ফলবিধির নিমিত্ত

মমরণভাবমাত্যন্তিকমেতি নাপেক্ষিকং দেবাদ্যমৃতত্ববৎ। পুণ্যলোকাৎ পৃথগমৃতত্বস্য বিভাগকরণাৎ। যদি চ পুণ্যলোকাতিশয়মাত্রমমৃতত্বমভবিষ্যত্ততঃ পুণ্যলোকত্বাদ্বিভক্তং নাবক্ষ্যৎ। বিভক্তোপদেশত্বাদাত্যন্তিকমমৃতত্বমিতি গম্যতে। অত্র চাশ্রমধর্ম্মফলোপন্যাসঃ প্রণবসেবাস্তুত্যর্থং ন তৎফলবিধ্যর্থম্। স্তুতয়ে চ প্রণবসেবায়া আশ্রমধর্ম্মফলবিধয়ে চেতি হি ভিদ্যেত বাক্যম্। তস্মাৎ স্মৃতিপ্রসিদ্ধাশ্রমফলানুবাদে প্রণবসেবাফলমমৃতত্বং ব্রুবন্ প্রণবসেবাং স্তৌতি। যথা পূর্ণবর্ম্মণঃ সেবা ভক্তপরিধানমাত্রফলা রাজবর্ম্মণস্তু সেবা রাজ্যতুল্যফলেতি তদ্বৎ। প্রণবশ্চ তৎসত্যং পরং ব্রহ্ম তৎপ্রতীকত্বাৎ। এতদ্ধ্যেবাক্ষরং পরমিত্যাদ্যাম্নায়াৎ। কাঠকেহপ্যুক্তং তৎসেবাতোঽমৃতত্বম্। অত্রাহুঃ কেচিচ্চতুর্ণামাশ্রমিণামবিশেষেণ স্বকর্ম্মানুষ্ঠানাৎ পুণ্যলোকতেহোক্তা জ্ঞানবর্জ্জিতানাং সর্ব্ব এতে

---

এইরূপ বাক্যভেদ দৃষ্ট হয়, অতএব স্মৃতিপ্রসিদ্ধ আশ্রমধর্ম্ম প্রণবসেবার ফলানুবাদমাত্র। প্রকৃতপক্ষে অমৃতত্বলাভই প্রণবসেবার ফল, এই বলিয়া প্রণবসেবার স্তব করে, যেমন পূর্ণবর্ম্মের সেবায় ভক্তের একান্ত অনুরাগমাত্র ফল হয়, কিন্তু রাজসেবায় রাজতুল্য ফল জানা যায়। সেইরূপ স্মৃতিপ্রসিদ্ধ আশ্রমিক কর্ম্ম পুণ্যলোকাদি ফলপ্রদান করে এবং প্রণবসেবায় অমৃতত্ব ফলপ্রাপ্তি হয়, যেহেতু প্রণবই পরব্রহ্মপ্রতিপাদক, অতএব প্রণবই সত্য পরব্রহ্মস্বরূপ। শ্রুতিতে লিখিত আছে যে, এই প্রণবই অক্ষর পরব্রহ্ম। কাঠকশ্রুতিতে কথিত হইয়াছে যে, প্রণবসেবাতেই অমৃতত্বপ্রাপ্তি হয়। কেহ কেহ বলিয়া থাকেন, চতুর্ব্বিধ আশ্রমিদিগের অবিশেষরূপে স্বস্বকর্ম্মানুষ্ঠানবশতঃ পুণ্যলোকলাভ উক্ত আছে; কিন্তু যাহারা জ্ঞানবর্জ্জিত, তাহাদিগের পক্ষে সর্ব্বপ্রকার পুণ্যলোক হইয়া থাকে। ইহাদ্বারা যে কেবল পরিব্রাজকমাত্রদিগেরই সর্ব্বপ্রকার পুণ্যলোকপ্রাপ্তি হয়, তাহা নহে; যেহেতু পরিব্রাজেরও জ্ঞান ও যমনিয়মাদি তপস্যা আছে। তপস্যাই দ্বিতীয় ধর্ম্মস্কন্ধ, এইস্থলে তপঃশব্দে পরিব্রাজ ও তপস্বী জানা যায়। অতএব চতুর্ব্বিধ আশ্রমিদিগের মধ্যে যিনি ব্রহ্মনিষ্ঠ, তিনিই যথার্থ প্রণবসেবক এবং তাঁহারই অমৃতত্বপ্রাপ্তি হইয়া থাকে।

পুণ্যলোকা ভবন্তীতি। নাত্র পরিব্রাড়বশেষিতঃ। পরিব্রাজকস্যাপি জ্ঞানং যমা নিয়মাশ্চ তপ এবেতি। তপ এব দ্বিতীয় ইত্যত্র তপঃশব্দেন পরিব্রাট্‌তাপসৌ গৃহীতৌ। অতস্তেষামেব চতুর্ণাং যো ব্রহ্মসংস্থঃ প্রণব-সেবকঃ সোঽমৃতত্বমেতীতি। চতুর্ণামধিকৃতত্বাবিশেষাৎ। ব্রহ্মসংস্থত্বে প্রতিষেধাচ্চ। স্বকর্ম্মচ্ছিদ্রে চ ব্রহ্মসংস্থতায়াঃ সামর্থোপপত্তেঃ। ন চ যববরাহাদিশব্দবদ্‌ব্রহ্মসংস্থশব্দঃ পরিব্রাজকে রূঢ়ঃ। ব্রহ্মণি সংস্থিতি-নিমিত্তমুপাদায় প্রবৃত্তত্বাৎ। ন হি রূঢ়িশব্দে নিমিত্তমুপাদদতে। সর্ব্বে-ষাঞ্চ ব্রহ্মণি স্থিতিরুপপদ্যতে। যত্র যত্র নিমিত্তমস্তি ব্রহ্মণি সংস্থিতিস্তস্য তস্য নিমিত্তবতো বাচকং সন্তং ব্রহ্মসংস্থশব্দং পরিব্রাড়েকবিষয়ে সঙ্কোচ-কারণাভাবান্নিরোদ্ধুমযুক্তম্। ন চ পারিব্রাজ্যাশ্রমধর্ম্মমাত্রেণামৃতত্বম্। জ্ঞানানর্থক্যপ্রসঙ্গাৎ পারিব্রাজ্যধর্ম্মযুক্তমেব জ্ঞানমমৃতত্বসাধনমিতি চেন্ন। আশ্রমধর্ম্মত্বাবিশেষাৎ। ধর্ম্মী বা জ্ঞানবিশিষ্টোঽমৃতত্বসাধনমিত্যেতদপি

---

চতুর্ব্বিধ আশ্রমীর কোনরূপ অধিকারবিভেদ নাই, অতএব আশ্রমীরা ব্রহ্মনিষ্ঠ নহে। যাহাদিগের স্বকর্ম্মচ্ছেদ হইয়াছে, তাহারাই ব্রহ্মনিষ্ঠ, কেবল পরিব্রাজমাত্রকে ব্রহ্মনিষ্ঠ বলা যায় না। যেমন যব শব্দে এক-প্রকার শস্যকে বোধ করে এবং বরাহশব্দে একপ্রকার জন্তু জানা যায়, সেইরূপ ব্রহ্মনিষ্ঠ শব্দ নিয়তরূপে পরিব্রাজকমাত্র প্রতিপাদন করে না। যাঁহারা ব্রহ্মেতে অবস্থিতির নিমিত্ত সর্ব্বদা প্রবৃত্ত আছেন, তাঁহারাই ব্রহ্মনিষ্ঠ শব্দের প্রতিপাদ্য। রূঢ়শব্দের কোন নিমিত্ত নাই, ব্রহ্মনিষ্ঠ এই শব্দের নিমিত্ত আছে; সুতরাং সাধারণকে ব্রহ্মনিষ্ঠ বলা যায় না। সকল পদার্থই ব্রহ্মেতে অবস্থিত আছে বটে, কিন্তু যাঁহারা সেই ব্রহ্মপ্রাপ্তির নিমিত্ত প্রবৃত্ত আছেন, ব্রহ্মনিষ্ঠশব্দ তাঁহাদিগেরই বাচক; সুতরাং কেবল পরিব্রাজকগণ ব্রহ্মনিষ্ঠ নহেন। কেবল পরিব্রজ্যামাত্র ধর্ম্মগ্রহণ করিলেই অমৃতত্ব, অর্থাৎ মুক্তিলাভ হয় না, কারণ প্রব্রজ্যামাত্রদ্বারা মুক্তি হইলে জ্ঞান নিষ্প্রয়োজন হইয়া পড়ে। যদি বলি, প্রব্রজ্যাধর্ম্মযুক্ত জ্ঞানই মুক্তির কারণ, তাহাও যুক্তিযুক্ত নহে, তাহাহইলে আশ্রমধর্ম্মের কোন বিশেষ থাকে না, জ্ঞান ও আশ্রমধর্ম্ম উভয়েরই তুল্যত্ব হয়। তবে জ্ঞানবিশিষ্ট

সর্ব্বাশ্রমধর্ম্মাণামবিশিষ্টম্। ন চ বচনমস্তি পরিব্রাজকস্যৈব ব্রহ্মসংস্থস্য মোক্ষো নান্যেষামিতি। জ্ঞানান্মোক্ষ ইতি চ সর্ব্বোপনিষদঃ সিদ্ধান্তঃ। তস্মাদ্য এব ব্রহ্মসংস্থঃ স্বাশ্রমবিহিতকর্ম্মবতাং সোঽমৃতত্বমেতীতি ন কর্ম্মনিমিত্তবিদ্যাপ্রত্যয়য়োঃ বিরোধাৎ। কর্ত্রাদিকারকক্রিয়াফলভেদপ্রত্যয়বত্বং হি নিমিত্তমুপাদায়েদং কুর্ব্বিদং মা কার্ষীরিতি কর্ম্মবিধয়ঃ প্রবৃত্তাঃ। তচ্চ নিমিত্তং ন শাস্ত্রকৃতম্। সর্ব্বপ্রাণিষু দর্শনাৎ। সদেকমেবাদ্বিতীয়মাত্মৈবেদং সর্ব্বং ব্রহ্মৈবেদং সর্ব্বমিতি শাস্ত্রজন্যঃ প্রত্যয়ো বিদ্যারূপঃ স্বাভাবিকং ক্রিয়াকারকফলভেদপ্রত্যয়ং কর্ম্ম বিধিনিমিত্তমনুপমৃদ্য ন জায়তে। ভেদাভেদপ্রত্যয়য়োর্ব্বিরোধাৎ। ন হি তৈমিরিকদ্বিচন্দ্রাদিভেদপ্রত্যয়মনুপমৃদ্য তিমিরাপগমে চন্দ্রাদ্যেকত্বপ্রত্যয় উপজায়তে। বিদ্যাবিদ্যাপ্রত্যয়য়োর্ব্বিরোধাৎ। তত্রৈবং সতি যং ভেদপ্রত্যয়মুপাদায় কর্ম্মবিধয়ঃ প্রবৃত্তাঃ স যস্যোপমর্দ্দিতঃ সদেকমেবাদ্বিতীয়ং তৎ সত্যং বিকার-

---

ধর্ম্মই মুক্তির সাধন হউক, তাহাও হইতে পারে না, কারণ সর্ব্বপ্রকার আশ্রমধর্ম্মই অবিশিষ্ট, অর্থাৎ কোনপ্রকার আশ্রমধর্ম্মেরই বিশেষ নাই; সুতরাং ধর্ম্মবিশিষ্ট জ্ঞান অমৃতত্বলাভের কারণ হইতে পারে না; বিশেষতঃ "ব্রহ্মনিষ্ঠ পরিব্রাজকেরই মুক্তি হয়, অন্যের মুক্তি হয় না" এমন কোন বচনপ্রমাণ নাই এবং "জ্ঞান হইতেই মোক্ষপ্রাপ্তি হয়" ইহাই সকল উপনিষদের সিদ্ধান্ত। অতএব ইহাই প্রতিপন্ন হইতেছে যে, যাঁহারা স্বস্ব আশ্রমবিহিত কর্ম্মে নিরত আছেন, তাঁহাদিগের মধ্যেও যিনি ব্রহ্মনিষ্ঠ, তিনিই মুক্তি পাইয়া থাকেন, যেহেতু কর্ম্মনিমিত্ত জ্ঞান ও শুদ্ধ ব্রহ্মসাক্ষাৎকার এই উভয়ের পরস্পর বিরোধ আছে। অতএব কেবল কর্ম্মমাত্রকে মুক্তির নিমিত্ত বলা যায় না। কর্ত্তা কর্ম্ম প্রভৃতি বিশেষ বিশেষ ক্রিয়াজন্য ফলপ্রত্যয়রূপ নিমিত্তগ্রহণ করিয়াই "এই কর্ম্ম কর এবং ইহা করিও না" ইত্যাদি কর্ম্মবিধি সকল প্রবৃত্ত হয়, কিন্তু ঐ সকল নিমিত্ত শাস্ত্রবিহিত নহে, যেহেতু সর্ব্বপ্রাণীতেই ঐরূপ নিমিত্তদর্শন হইয়া থাকে। "একমাত্র অদ্বিতীয় আত্মাই নিত্য এবং তিনি ব্রহ্ম ও সর্ব্বময়" এইরূপ শাস্ত্রজন্য প্রত্যয়ও বিদ্যাস্বরূপ স্বাভাবিক ক্রিয়াকারক ফলভেদপ্রত্যয়

ভেদোঽনৃতমিত্যেতদ্বাক্যপ্রমাণজনিতেনৈকত্বপ্রত্যয়েন যঃ সর্ব্বকর্ম্মভ্যো নিবৃত্তো নিমিত্তনিবৃত্তে স চ নিবৃত্তকর্ম্মা ব্রহ্মসংস্থ উচ্যতে স চ পরিব্রাড়েবান্যস্যাসম্ভবাৎ। অন্যো হি অনিবৃত্তভেদপ্রত্যয়ঃ সোঽন্যং পশ্যন্ শৃণ্বন্মন্বানো বিজানন্নিদং কৃত্বেদং প্রাপ্নুযামিতি হি মন্যতে। তস্যৈবং কুর্ব্বতো ন ব্রহ্মসংস্থতা বাচারম্ভণমাত্রবিকারানৃতাভিসন্ধিপ্রত্যয়বত্ত্বাৎ। ন চাসত্যমিতি। উপমর্দ্দিতে ভেদপ্রত্যয়ে সত্যমিদমনেন কর্ত্তব্যং ময়েতি প্রমাণপ্রমেয়বুদ্ধিরুৎপদ্যতে। আকাশে ইব তলমলবুদ্ধিবিবেকিন উপমর্দ্দিতেঽপি ভেদপ্রত্যয়ে কর্ম্মভ্যো ন নিবর্ত্ততে চেৎ প্রাগিব ভেদপ্রত্যয়োপমর্দ্দনাদেকত্বপ্রত্যয়বিধায়কং বাক্যমপ্রমাণীকৃতং স্যাদভক্ষ্যভক্ষণাদিপ্রতিষেধবাক্যানাং প্রামাণ্যবদ্যুক্তমেকত্ববাক্যস্যাপি প্রামাণ্যম্। সর্ব্বোপনিষদাং তৎপরত্বাৎ কর্ম্মবিধীনামপ্রামাণ্যপ্রসঙ্গ ইতি চেৎ। ন অনুপমর্দ্দিতভেদপ্রত্যয়বৎপুরুষবিষয়ে প্রামাণ্যোপপত্তেঃ স্বপ্নাদিপ্রত্যয় ইব প্রাক্প্রবোধা-

---

কর্ম্মবিধির নিমিত্ত উপমর্দ্দন না করিয়া জন্মিতে পারে না, যেহেতু ভেদ ও অভেদপ্রত্যয়ের বিরোধ আছে। তিমিরাদিদোষে যে দুইটী চন্দ্রদর্শন হয়, তাহাকে কখনও প্রকৃত প্রত্যয় বলা যায় না, কারণ ঐ তিমিরাদিদোষের অপগম হইলেই আবার সেই চন্দ্রকে এক বলিয়া প্রতীতি হয়। যেহেতু বিদ্যা ও অবিদ্যাজন্য প্রতীতির ভেদ আছে। এইক্ষণ ইহাই প্রতিপন্ন হইতেছে যে, যাবৎ ভেদজ্ঞান থাকে, তাবৎই কর্ম্মবিধি প্রবৃত্ত হয় এবং যে ভেদজ্ঞান গ্রহণ করিয়া কর্ম্মবিধি প্রবৃত্ত হইয়া থাকে, যাহার সেই ভেদজ্ঞান নিবৃত্ত হইয়াছে এবং "সেই ব্রহ্মই অদ্বিতীয় ও তিনিই সত্য, বুদ্ধির বিকারজন্য ভেদজ্ঞান অসত্য" ইত্যাদি বাক্যপ্রমাণজনিত একত্বজ্ঞানদ্বারা যিনি সর্ব্বকর্ম্ম হইতে নিবৃত্ত হইয়াছেন এবং যাহার সর্ব্বপ্রকার নিমিত্ত নিবৃত্ত হইয়াছে, সেই নিবৃত্তকর্ম্মা ব্যক্তিকে ব্রহ্মনিষ্ঠ বলা যায়। যাঁহারা পরিব্রাজকধর্ম্ম আশ্রয় করিয়াছেন, তাঁহাদিগেরই ব্রহ্মনিষ্ঠতা সম্ভবে, অন্যের তাহা সম্ভব হয় না। যেহেতু পরিব্রাজকভিন্নের ভেদজ্ঞানের নিবৃত্তি হয় না। তাহার নানাপ্রকার ভেদ জ্ঞান থাকে, পরিব্রাজকভিন্নেরা এইরূপ মনে করিয়া থাকে যে, এই কর্ম্ম করিলে এইরূপ ফল হইবে এবং ইহা

দ্বিবেকিনামকরণাৎকর্ম্মবিধিপ্রামাণ্যোচ্ছেদ ইতি চেন্ন। কাম্যবিধ্যনু-চ্ছেদদর্শনাৎ। ন হি কামাত্মতা ন প্রশস্তেত্যেবং বিজ্ঞানবদ্ভিঃ কাম্যানি কর্ম্মাণি নানুষ্ঠীয়ন্ত ইতি কাম্যকর্ম্মবিধয় উচ্ছিদ্যন্তেঽনুষ্ঠীয়ন্ত এব কামিভি-রিতি। তথা ব্রহ্মসংস্থৈর্ব্রহ্মবিদ্ভির্নানুষ্ঠীয়ন্তে কর্ম্মাণীতি ন তদ্বিধয় উচ্ছি-দ্যন্তেঽব্রহ্মবিদ্ভিরনুষ্ঠীয়ন্ত এবেতি। পরিব্রাজকানাং ভিক্ষাচরণাদিবদুৎ-পন্নৈকত্বপ্রত্যয়ানামপি গৃহস্থাদীনামগ্নিহোত্রাদিকর্ম্মানিবৃত্তিরিতি চেন্ন। প্রামাণ্যচিন্তায়াং পুরুষপ্রবৃত্তেরদৃষ্টান্তত্বাৎ। ন হি নাভিচরেদিতি প্রতি-ষিদ্ধমপ্যভিচরণং কশ্চিৎ কুর্ব্বন্দৃষ্ট ইতি শত্রৌ দ্বেষরহিতেনাপি বিবেকে-নাভিচরণং ক্রিয়তে। ন চ কর্ম্মবিধিপ্রবৃত্তিনিমিত্তে ভেদপ্রত্যয়ে বাধি-তেঽগ্নিহোত্রাদৌ প্রবর্ত্তকং নিমিত্তমস্তি। পরিব্রাজকস্যেব ভিক্ষাচর-ণাদৌ বুভুক্ষাদি প্রবর্ত্তকম্। ইহাপ্যকরণে প্রত্যবায়ভয়ং প্রবর্ত্তকমিতি

---

শ্রবণ করিলে অমুক ফল পাইব, ইত্যাদিরূপে নানাবিকল্প হইয়া থাকে। এইরূপেই তাহাদিগের ভেদজ্ঞান থাকিয়া যায়, কখন তাহারা ব্রহ্মনিষ্ঠ হইতে পারে না। সর্ব্বদাই তাহাদিগের বাক্যের বিকারজন্য অসত্যজ্ঞান প্রকাশ পায়। উক্তপ্রকার ভেদজ্ঞান নিবৃত্ত হইলে "একমাত্র ব্রহ্মই সত্য, আমি তাহার উপাসনা করিব" এইরূপ যথার্থ জ্ঞান উৎপন্ন হইয়া থাকে। আকাশতলে মলবুদ্ধির ন্যায় বিবেকীর ভেদজ্ঞান নিবৃত্ত হইলেও কেবল কর্ম্ম হইতে উহার নিবৃত্তি হয় না। ভেদজ্ঞাননিবৃত্তির পূর্ব্বে একত্বজ্ঞান-বিধায়ক বাক্যসকলও অপ্রমাণ বলিয়া বোধ হয়। কিন্তু অভক্ষ্য দ্রব্য-ভক্ষণ বিষয়ে যে সকল নিষেধবাক্য আছে, সেই সকল বাক্যের ন্যায় একত্বজ্ঞাপক বাক্যসকলেরও প্রামাণ্যস্বীকার করিতে হয়। যদি বল, সকল উপনিষদেই ভেদজ্ঞান নিবৃত্তিপূর্ব্বক একত্ব জ্ঞানকেই মুক্তির সাধন বলিয়া নিরূপিত আছে, সুতরাং কর্ম্মবিধির অপ্রামাণ্যপ্রসঙ্গ হইতেছে, তাহা নহে, যেহেতু যাহাদিগের ভেদজ্ঞানের নিবৃত্তি হয় নাই, তাহাদিগের পক্ষেই কর্ম্মবিধির প্রামাণ্য আছে। যাবৎ প্রবোধ না হয়, তাবৎ যেমন স্বপ্নাদি দৃষ্টপদার্থের জ্ঞান থাকে, প্রবোধ হইলে ঐ সকল অলীক বলিয়া বোধ হয়, সেইরূপ যাবৎ বিবেকের উৎপত্তি না হয়, তাবৎ কর্ম্মবিধির

চেৎ। ন ভেদপ্রত্যয়বতোঽধিকৃতত্বাৎ। ভেদপ্রত্যয়বাননুপমর্দ্দিতভেদ-বুদ্ধির্বিদ্যয়া যঃ স কর্ম্মণ্যধিকৃত ইত্যবোচাম। যো হ্যধিকৃতঃ কর্ম্মণি তস্য তদকরণে প্রত্যবায়ো ন নিবৃত্তাধিকারস্য গৃহস্থস্যেব ব্রহ্মচারিণো বিশেষ-ধর্ম্মানন্নুষ্ঠানে। এবং তর্হি সর্ব্বঃ স্বাশ্রমস্থ উৎপন্নৈকত্বপ্রত্যয়ঃ পরিব্রাড়িতি চেৎ ন স্বস্বামিত্বভেদবুদ্ধ্যনিবৃত্তেঃ কর্ম্মার্থত্বাচ্চেতরাশ্রমাণাম্। অথ কর্ম্ম কুর্ব্বীয়েতি শ্রুতেঃ। তস্মাচ্চ স্বস্বামিত্বাভাবাদ্ভিক্ষুরেক এব পরিব্রাট্ ন গৃহস্থাদিঃ। একত্বপ্রত্যয়বিধিজনিতেন প্রত্যয়েন বিধিনিমিত্তভেদ-প্রত্যয়স্যোপমর্দ্দিতত্বাদ্যমনিয়মাদ্যানুপপত্তিঃ পরিব্রাজকস্যেতি চেৎ। ন বুভুক্ষাদিনৈকত্বপ্রত্যয়াৎ। প্রস্তাবিতস্যোপপত্তের্নিবৃত্ত্যর্থত্বাৎ। ন চ প্রতিষিদ্ধসেবাপ্রাপ্তিঃ। একত্বপ্রত্যয়োৎপত্তেঃ প্রাগেব প্রতিষিদ্ধত্বাৎ।

---

প্রামাণ্য থাকে, বিবেকোৎপত্তির পর কর্ম্মপ্রামাণ্য থাকে না; সুতরাং কর্ম্মপ্রামাণ্যের উচ্ছেদ হইতেছে, তাহাও নহে, কারণ বিবেকিদিগের কেবল কাম্যবিধির অনুচ্ছেদদর্শন আছে। কোনরূপ কামনাই শ্রেয়স্কর নহে, এইহেতু জ্ঞানিগণ সর্ব্বপ্রকার কর্ম্মানুষ্ঠান পরিত্যাগ করেন, কেবল কামিগণই কাম্যবিধির অনুষ্ঠান করিয়া থাকেন এবং যাঁহারা ব্রহ্মনিষ্ঠ ও ব্রহ্মবিজ্ঞানশালী, তাঁহারাও কোনরূপ কর্ম্মের অনুষ্ঠান করেন না। এইক্ষণ যদি বলি, পরিব্রাজকদিগের ভিক্ষাচরণের ন্যায় যাহাদিগের একত্বজ্ঞান সমুৎপন্ন হইয়াছে, সেই সকল গৃহস্থদিগেরও অগ্নিহোত্রাদিকর্ম্মের নিবৃত্তি না হউক। ইহা যুক্তিযুক্ত নহে, কারণ প্রামাণ্যবিষয়বিচারে পুরুষপ্রবৃত্তির দৃষ্টান্তপ্রদর্শন অবিধেয়। অভিচরণ করিবে না, এইরূপে নিষিদ্ধ অভিচরণ করিতে কাহাকেও দৃষ্ট হয় না, শত্রুর প্রতিও দ্বেষরহিত বিবেকদ্বারা অভি-চরণ করিয়া থাকে। ভেদজ্ঞানই কর্ম্মবিধির প্রবৃত্তির নিমিত্ত সেই ভেদ-প্রতীতির নিবৃত্তি হইলেই অগ্নিহোত্রাদির প্রবর্ত্তক নিমিত্ত সম্ভব হয়। পরিব্রাজকের ন্যায় ভিক্ষাচরণাদিতে বুভুক্ষাই প্রবর্ত্তক। যদি বলি, এই সকল কার্য্যের অকরণে প্রত্যবায়ভয়ই প্রবর্ত্তক, তাহাও নহে। কারণ যাহারা ভেদজ্ঞানশালী, তাহাদিগের কর্ম্মকরণে অধিকার, অর্থাৎ যাহার ভেদবুদ্ধির নিবৃত্তি হয় নাই, তিনিই সর্ব্বকর্ম্মেতে অধিকারী;

ন হি রাত্রৌ কূপে কণ্টকে বা পতিতে উদিতেঽপি সবিতরি পততি তস্মিন্নেব। তস্মাৎ সিদ্ধং নিবৃত্তকর্ম্মা ভিক্ষুক এব ব্রহ্মসংস্থ ইতি। যৎপুনরুক্তং সর্ব্বেষাং জ্ঞানবর্জ্জিতানাং পুণ্যলোকতেতি। সত্যমেতৎ। যচ্চোক্তং তপঃশব্দেন পরিব্রাড়প্যুক্ত ইত্যেতৎ। তদসৎ। কস্মাৎ পরিব্রাজকস্যৈব ব্রহ্মসংস্থতাসম্ভবাৎ। স এব হ্যবশেষিত ইত্যবোচাম। একত্ববিজ্ঞানবতোঽগ্নিহোত্রাদিবত্তপো নিবৃত্তেশ্চ। ভেদবুদ্ধিমত এব হি তপঃকর্ত্তব্যতা স্যাৎ। এতেন কর্ম্মচ্ছিদ্রে ব্রহ্মসংস্থতাসামর্থ্যম্। অপ্রতিষেধশ্চ প্রত্যুক্তঃ তথাজ্ঞানবানেব নিবৃত্তকর্ম্মা পরিব্রাড়িতি জ্ঞানবৈয়র্থ্যং প্রত্যুক্তম্। যৎ পুনরুক্তং যববরাহাদিশব্দবৎপরিব্রাজকে চ রূঢ়ো ব্রহ্মসংস্থশব্দ ইতি তৎপরিহৃতমেতৎ। তস্যৈব ব্রহ্মসংস্থতাসম্ভবান্নান্যস্যেতি। যৎপুনরুক্তং রূঢ়-

---

সুতরাং যাহারা কর্ম্মেতে অধিকারী, তাহাদিগেরই কর্ম্মাকরণে প্রত্যবায় হইতে পারে, নিবৃত্তাধিকার গৃহস্থের ন্যায় ব্রহ্মচারীরও কর্ম্মাধিকার নাই জানিতে হইবে। যদি এইরূপ হইল, তাহাহইলে স্বাশ্রমস্থ অদ্বৈতজ্ঞানী সর্ব্বব্যক্তিই পরিব্রাজক হইতে পারে, তাহা নহে, কারণ আশ্রমিদিগের "আমি ইহার স্বামী" এইরূপ ভেদবুদ্ধির নিবৃত্তি হয় না, সর্ব্বপ্রকার আশ্রমই কর্ম্মের নিমিত্ত। "কর্ম্ম করিতে হইবে" এই শ্রুতিবাক্যে ভিক্ষুকের স্বস্বামিত্বভাবপ্রযুক্ত ভিক্ষুককেই পরিব্রাজক বলা যায়, গৃহস্থ ব্যক্তি পরিব্রাজক নহেন। যদি বলি, পরিব্রাজকেরও একত্বজ্ঞান বিধিজনিত জ্ঞানদ্বারা বিধিনিমিত্ত ভেদজ্ঞানের নিবৃত্তিপ্রযুক্ত যমনিয়মাদির অনুপপত্তি হয়, তাহা নহে, যেহেতু বুভুক্ষাদিদ্বারাই একত্বজ্ঞানের সম্ভব আছে। ইহাতেও প্রতিষিদ্ধ সেবাদির আপত্তি হইতে পারে না, কারণ একত্বজ্ঞানোৎপত্তির পূর্ব্বেই প্রতিষিদ্ধজ্ঞান থাকে। কেবল রাত্রিতেই লোকসকল কূপে কিম্বা কণ্টকে পতিত হইতে পারে, কিন্তু সূর্য্যোদয় হইলে আর কখনও কেহ কূপাদিতে পতিত হয় না, অতএব যাহার কর্ম্ম নিবৃত্ত হইয়াছে, সেই ভিক্ষুকই ব্রহ্মনিষ্ঠ বলিয়া প্রসিদ্ধ আছে। পূর্ব্বে যে সকল জ্ঞানবর্জ্জিত ব্যক্তিদিগের পুণ্যলোকপ্রাপ্তি উক্ত হইয়াছে, তাহাই সত্য, কিন্তু তপঃশব্দে যে পরিব্রাজক উক্ত হইয়াছে, ইহা সৎকল্প নহে। যেহেতু পরিব্রাজকেরই

শব্দানিমিত্তং নোপাদদত ইতি। তত্তদ্গৃহস্থতক্ষপরিব্রাজকাদিশব্দদর্শনাৎ গৃহস্থিতিপারিব্রাজ্যতক্ষণাদিনিমিত্তোপাদানা অপি গৃহস্থপরিব্রাজকা বাশ্রমবিশেষে বিশিষ্টজাতিমতি চ গৃহস্থ ইতি পরিব্রাজক ইতি চ তক্ষেতি রূঢ়া দৃশ্যন্তে শব্দাঃ। ন যত্র যত্র তানি নিমিত্তানি তত্র তত্র বর্ত্তন্তে। সিদ্ধ্যভাবাৎ। তথেহাপি ব্রহ্মসংস্থশব্দো নিবৃত্তসর্ব্বকর্ম্মতৎসাধনপরিব্রাড়েকবিষয়েঽত্যাশ্রমিণি পরমহংসাখ্যে বৃত্ত ইহ ভবিতুমর্হতি। মুখ্যামৃতত্বফলশ্রবণাৎ। অতশ্চেদমেবৈকং বেদোক্তং পারিব্রাজ্যম্। ন যজ্ঞোপবীতত্রিদণ্ডকমণ্ডল্বাদিপরিগ্রহবাম্মুণ্ডোঽপরিগ্রহোঽসঙ্গ ইতি চ। শ্রুতিরত্যাশ্রমিভ্যঃ পরমং পবিত্রমিত্যাদি চ শ্বেতাশ্বতরীয়ে। ন স্তুতির্ন নমস্কার ইত্যাদিস্মৃতিভ্যশ্চ। তস্মাৎকর্ম্ম ন কুর্ব্বন্তি যতয়ঃ পারদর্শিনঃ। তস্মাদলিঙ্গো ধর্ম্মজ্ঞঃ অব্যক্তলিঙ্গ ইত্যাদিস্মৃতিভ্যশ্চ। যত্তু সাংখ্যৈঃ কর্ম্মত্যাগো-

---

ব্রহ্মনিষ্ঠতা সম্ভব আছে। একত্ববিজ্ঞানশালীর অগ্নিহোত্রাদির ন্যায় তপস্যারও নিবৃত্তি হয়। কেবল যাহারা ভেদজ্ঞানী, তাহাদিগেরই তপস্যার অবশ্য কর্ত্তব্যত্ব আছে। ইহাদ্বারা জানা যায় যে, কর্ম্মচ্ছেদ হইলেই ব্রহ্মনিষ্ঠতাসামর্থ্য জন্মে এবং জ্ঞানবান্ ব্যক্তিরই কর্ম্মচ্ছেদ হয়, সেইরূপ জ্ঞানীই পরিব্রাজক। অতএব পূর্ব্বে যে জ্ঞানের নিষ্প্রয়োজনতা উক্ত হইয়াছে, তাহাও নিবারিত হইল। আর পূর্ব্বে যে যব-বরাহাদি শব্দের ন্যায় পরিব্রাজকশব্দে ব্রহ্মনিষ্ঠরূপ রূঢ়ার্থ উক্ত হইয়াছে, তাহাও পরিহৃত হইল; সুতরাং যিনি নিবৃত্তকর্ম্মা জ্ঞানী, তিনিই ব্রহ্মনিষ্ঠ, কিন্তু অন্যের ব্রহ্মনিষ্ঠতা সম্ভব নাই। গৃহস্থ, তক্ষ ও পরিব্রাজকাদিশব্দ দর্শনহেতু গৃহস্থিতি, পরিব্রাজকতা ও তক্ষণাদি নিমিত্ত গৃহস্থ পরিব্রাজকাদি বলা যায়। বিশেষ বিশেষ আশ্রমেই গৃহস্থ, পরিব্রাজক ও তক্ষ এই সকল শব্দ দৃষ্ট হয়। যে যে স্থলে সেই সেই নিমিত্ত বর্ত্তমান আছে, সেই সেই স্থলে ঐ গৃহস্থাদিশব্দ প্রযুক্ত হইয়া থাকে। সেইরূপ এইস্থলেও ব্রহ্মনিষ্ঠ শব্দের অর্থ জানিবে, যাহার সর্ব্বপ্রকার কর্ম্মনিবৃত্তি হইয়াছে, সেইরূপ পরমহংসাখ্য আশ্রমিবিশেষই ব্রহ্মনিষ্ঠ শব্দার্থ জানিবে। যেহেতু তাহাদিগেরই মুখ্য অমৃতত্বশ্রবণ আছে। অতএব উক্তরূপ পরিব্রাজকধর্ম্মই বেদে উক্ত হইয়াছে। কেবল যিনি যজ্ঞো-

ঽভ্যুপগম্যতে। ক্রিয়াকারকফলভেদবুদ্ধেঃ সত্যত্বাভ্যুপগমাৎ। তস্মা্যা যচ্চ বৌদ্ধৈঃ শূন্যতাভ্যুপগমাদকর্ত্তৃত্বমভ্যুপগম্যতে তদপ্যসৎ। তদভ্যুপগন্তুঃ সত্ত্বাভ্যুপগমাৎ। যচ্চাজ্ঞৈরলসতয়া অকর্ত্তৃত্বাভ্যুপগমঃ সোঽপ্যসৎকারকবুদ্ধেরনিবর্ত্তিতত্বাৎ প্রমাণেন তস্মাদ্বেদান্তপ্রমাণজনিতৈকত্বপ্রত্যয়বত এতৎকর্ম্মনিবৃত্তিলক্ষণং পারিব্রাজ্যং ব্রহ্মসংস্থত্বঞ্চেতি সিদ্ধম্। এতেন গৃহস্থস্যৈকত্ববিজ্ঞানে সতি পারিব্রাজ্যমর্থসিদ্ধম্। নন্বগ্ন্যুৎসাদনদোষভাক্ স্যাৎ পরিব্রজন্। বীরহা বা এষ দেবানাং যোঽগ্নিমুদ্বাসয়ত ইতি শ্রুতেঃ। ন দেবৈনৈবোৎসাদিতত্বাদ্ভুৎসন্ন এব হি স একত্বদর্শনে জাতে। অপাগাদগ্নেরগ্নিত্বমিতি শ্রুতেঃ অতো ন দোষভাগ্গৃহস্থঃ পরিব্রজন্নিতি ॥ ১ ॥

---

পবীত, ত্রিদণ্ড ও কমণ্ডলুপ্রভৃতি ধারণ করিয়াছেন, তাঁহাকে পরিব্রাজক বলা যায় না এবং যিনি মস্তকমুণ্ডন করিয়াছেন, পরিগ্রহবিসর্জ্জন দিয়াছেন কিম্বা সর্ব্বসঙ্গ পরিত্যাগ করিয়াছেন, তিনিও পরিব্রাজকশব্দবাচ্য হইতে পারেন না। শ্বেতাশ্বতরীয়শ্রুতিতে লিখিত আছে যে, যিনি আশ্রমপরিত্যাগ করিয়াছেন, তিনি পরমপদ লাভ করেন। স্মৃতিপ্রমাণে জানা যায় যে, কেবল শ্রুতি ও নমস্কার মোক্ষদান করিতে পারে না; অতএব যাঁহারা পরমার্থদর্শী যতি, তাঁহারা কর্ম্ম করিবেন না। সাংখ্যবাদীরা যে কর্ম্মত্যাগ স্বীকার করেন, তাহাও ক্রিয়াকারকফলভেদবুদ্ধির সত্যত্বপ্রযুক্ত মিথ্যা বলিয়া জানিবে। বৌদ্ধধর্ম্মাবলম্বীরা যে জগতের কোন কর্ত্তা স্বীকার করেন না, তাহাও অসৎ পক্ষ, কারণ, যাহারা তাহা স্বীকার করে, তাহাদিগের সত্ত্বাস্বীকার করিতে হয়, আর অজ্ঞেরা অলসতাপ্রযুক্ত জগতের অকর্ত্তৃত্বস্বীকার করে, প্রমাণদ্বারাও তাহাদিগের বুদ্ধির অসৎকার নিবৃত্ত হয় নাই। অতএব বেদান্তপ্রমাণজনিত একত্বজ্ঞানের ন্যায় যাহাদিগের একত্বজ্ঞান সমুৎপন্ন হইয়া কর্ম্মনিবৃত্তি হইয়াছে, তাহারাই পরিব্রাজক এবং যাহারা উক্তরূপ পরিব্রাজক, তাহারাই প্রকৃত ব্রহ্মনিষ্ঠ। এইক্ষণ ইহাই প্রতিপন্ন হইতেছে যে, গৃহস্থ ব্যক্তিরও যদি একত্বজ্ঞান সমুৎপন্ন হয়, তাহাহইলে তাহাকেই পরিব্রাজক বলা যায়। অন্যান্য শ্রুতিতেও গৃহস্থের পরিব্রাজকতার দোষাভাব উক্ত আছে ॥ ১ ॥

প্রজাপতির্লোকানভ্যতপৎ তেভ্যোঽভিতপ্তেভ্যস্ত্রয়ী বিদ্যা সম্প্রাস্রবত্তামভ্যতপত্তস্যা অভিতপ্তায়া এতান্যক্ষরাণি সম্প্রাস্রবন্ত ভূর্ভুবঃ স্বরিতি ॥ ২ ॥

তান্যভ্যতপত্তেভ্যোঽভিতপ্তেভ্য ওঙ্কারঃ সম্প্রাস্রবত্তদ্যথা শঙ্কুনা সর্ব্বাণি পর্ণানি সন্তৃণ্ণান্যেবমোঙ্কারেণ সর্ব্বা

---

যৎসংস্থোঽমৃতমেতি তন্নিরূপণার্থমাহ। প্রজাপতির্ব্বিরাট্ কশ্যপো বা লোকানুদ্দিশ্য তেষু সারজিঘৃক্ষয়াভ্যতপদভিতাপং কৃতবান্ ধ্যানং তপঃ কৃতবানিত্যর্থঃ। তেভ্যোঽভিতপ্তেভ্যঃ সারভূতা ত্রয়ী বিদ্যা সম্প্রাস্রবৎ প্রজাপতের্ম্মনসি প্রত্যভাদিত্যর্থঃ। তামভ্যতপৎ পূর্ব্ববত্তস্যা অভিতপ্তায়া এতান্যক্ষরাণি সম্প্রাস্রবন্ত ভূর্ভুবঃ স্বরিতি ব্যাহৃতয়ঃ ॥ ২ ॥

তান্যক্ষরাণ্যভ্যতপত্তেভ্যোঽভিতপ্তেভ্যঃ সারভূত ওঙ্কারঃ সম্প্রাস্রবত্তদ্ ব্রহ্ম। কীদৃশং কিংরূপমিত্যাহ। তদ্যথা শঙ্কুনা পর্ণনালেন সর্ব্বাণি পর্ণানি পত্রাবয়বজাতানি সন্তৃণ্ণানি নিবদ্ধানি ব্যাপ্তানীত্যর্থঃ। এব-

---

যাহাতে অবস্থিত হইলে অমৃতত্বলাভ হয়, তাহাই নিরূপণ করিতেছেন, অর্থাৎ ব্রহ্মের স্বরূপনিরূপণ করাই এই শ্রুতির মুখ্য উদ্দেশ্য। বিরাট্পুরুষ প্রজাপতি অথবা কশ্যপ লোকদিগকে উদ্দেশ করিয়া তাহাদিগের সারগ্রহণমানসে অভিতপ্ত করিতে করিতে তপস্যা করিয়াছিলেন। অনন্তর সেই সকল অভিতপ্ত লোক হইতে প্রজাপতির মনে সমস্ত লোকের সারভূত ত্রয়ীবিদ্যা প্রাদুর্ভূত হইল। তখন প্রজাপতি সেই ত্রয়ীবিদ্যাকে অভিতপ্ত করিতে লাগিলেন। পূর্ব্ববৎ, অর্থাৎ জগতের সারগ্রহণমানসে যেমন লোকসকল অভিতপ্ত করিয়াছিলেন, সেইরূপ ত্রয়ীবিদ্যাকে অভিতপ্ত করিতে করিতে তাহা হইতে ভূঃ, ভুবঃ ও স্বঃ এই সকল ব্যাহৃতিরূপ অক্ষর প্রসূত হইল ॥ ২ ॥

অনন্তর প্রজাপতি পূর্ব্বপ্রাপ্ত ভূঃ, ভুবঃ ও স্ব এই ব্যাহৃতিত্রয় অভিতপ্ত করিতে করিতে তাহা হইতে সকলের সারভূত ওঙ্কার প্রসূত হইল, এই

বাক্ সন্তৃণ্ণা ওঁকার এবেদꣳ সর্ব্বমোঙ্কার এবেদꣳ সর্ব্বম্ ॥ ৪ ॥

ইতি ত্রয়োবিংশতিঃ খণ্ডঃ ॥ ২৩ ॥

---

মোঙ্কারেণ ব্রহ্মণঃ পরমাত্মনঃ প্রতীকভূতেন সর্ব্বা বাক্ শব্দজাতং সন্তৃণ্ণা অকারো বৈ সর্ব্বা বাগিত্যাদি শ্রুতেঃ। পরমাত্মবিকারশ্চ নামধেয়-মাত্রমিত্যত ওঙ্কার এবেদং সর্ব্বমিতি। দ্বিরভ্যাস আদরার্থঃ। লোকাদি-নিষ্পাদনকথনমপ্যোঙ্কারস্তুত্যর্থমিতি ॥ ৩ ॥

ইতি ত্রয়োবিংশতি খণ্ডঃ ॥ ২৩ ॥

---

ওঙ্কারই ব্রহ্মস্বরূপ। যেমন পত্রমধ্যগত সূক্ষ্ম সূক্ষ্ম সূত্রসকল সেই সমুদায় পত্রাবয়ব পরিব্যাপ্ত করিয়া রহিয়াছে, সেইরূপ ওঙ্কার নিখিল শব্দে ব্যাপ্ত আছে। অতএব ওঙ্কারই ব্রহ্ম এবং ওঙ্কারই সর্ব্বময়, এই ওঙ্কার হইতেই লোকসকল সমুৎপন্ন হইয়াছে; সুতরাং ওঙ্কাররূপী পরব্রহ্মই জগতের সার-ভূত। এই ওঙ্কারের উপাসনাতেই অমৃতত্বলাভ হয় ॥ ৩ ॥

ইতি ত্রয়োবিংশ খণ্ড ॥ ২৩ ॥

# চতুর্বিংশঃ খণ্ডঃ।

ব্রহ্মবাদিনো বদন্তি যদ্বসূনাং প্রাতঃসবনং রুদ্রাণাং মাধ্যন্দিনং সবনমাদিত্যানাঞ্চ বিশ্বেষাঞ্চ দেবানাং তৃতীয়সবনম্॥ ১॥

সামোপাসনপ্রসঙ্গেন কর্ম্মগুণভূতত্বাত্রিধর্ম্মের্ত্ত্যোঙ্কারং পরমাত্মপ্রতীকত্বাত্মামৃতত্বহেতুত্বেন মহীকৃত্য প্রকৃতস্যৈব যজ্ঞস্যাঙ্গভূতানি সামহোমমন্ত্রোত্থানান্যপদিদিক্ষন্নাহ ব্রহ্মবাদিনো বদন্তি যৎ প্রাতঃসবনং প্রসিদ্ধং তদ্বসূনাম। তৈশ্চ প্রাতঃসবনসম্বন্ধোঽয়ং লোকো বশীকৃতঃ সবনেশানৈঃ। তথা রুদ্রৈর্মাধ্যন্দিনেশানৈরন্তরিক্ষলোকঃ। আদিত্যৈশ্চ বিশ্বৈর্দ্দেবৈশ্চ তৃতীয় সবনেশানৈস্তৃতীয়ো লোকো বশীকৃতঃ। ইতি যজমানস্য লোকোঽন্যঃ পরিশিষ্টো ন বিদ্যতে॥ ১॥

সামোপাসনপ্রসঙ্গে যজ্ঞের অঙ্গভূত সামহোমের মন্ত্রোত্থান উপদেশ করিতেছেন,—ওঙ্কারই সর্ব্বকর্ম্মের গুণভূত, ঐ ওঙ্কারই অমৃতত্ব লাভের হেতুভূত পরমাত্মজ্ঞানের কারণ, উহার ত্রিবিধ প্রয়োগই আত্মজ্ঞান সাধন করে। ব্রহ্মবাদীরা বলিয়া থাকেন, প্রাতঃকালীন যজ্ঞ বসুদিগের, অর্থাৎ বসুগণই প্রাতঃকালীন যজ্ঞের অধিপতি, তাঁহারাই এই ভূর্লোকে বশীভূত করিয়াছেন। মধ্যাহ্নকালীন যজ্ঞের অধীশ্বর রুদ্রগণ, মাধ্যন্দিন যজ্ঞাধীশ্বর রুদ্রগণ অন্তরীক্ষলোকের অধিপতি, যেমন বসুগণ পৃথিবীকে বশীভূত করিয়াছেন, সেইরূপ রুদ্রগণ ও অন্তরীক্ষলোক বশে রাখিয়াছেন। সায়ংকালীন যজ্ঞ আদিত্যগণ ও বিশ্বদেবগণের, আদিত্যগণই তৃতীয় সবন, অর্থাৎ সায়ংকালীন যজ্ঞের ঈশ্বর, তাঁহারাই তৃতীয়লোকাখ্য স্বর্গ বশীভূত করিয়াছেন। যজমান যজ্ঞদ্বারা পৃথিবী, অন্তরীক্ষ ও স্বর্গ এই তিন লোকেরই আধিপত্য করিতে পারেন, তাঁহাদিগের আর কোন অবশিষ্ট থাকে না। ১॥

ক তর্হি যজমানস্য লোক ইতি স যস্তং ন বিদ্যাৎকথং কুর্য্যাদথ বিদ্বান্ কুর্য্যাৎ ॥ ২ ॥

পুরা প্রাতরনুবাকস্যোপাকরণাজ্জঘনেন গার্হপত্যস্যোদঙ্মুখ উপবিশ্য স বাসবং সামাভিগায়তি ॥ ৩ ॥

---

অতঃ ক তর্হি যজমানস্য লোকো যদর্থং যজতে। ন কচিল্লোকোঽস্তীত্যভিপ্রায়ঃ। লোকায় বৈ যজতে যো যজত ইতি শ্রুতেঃ। লোকাভাবে চ স যো যজমানস্তং লোকস্বীকরণোপায়ং সামহোমমন্ত্রোত্থানলক্ষণং ন বিজানীয়াৎ সোঽজ্ঞঃ কথং কুর্য্যাদযজ্ঞং ন কথঞ্চন তস্য কর্ত্তৃত্বমুপপদ্যত ইত্যর্থঃ। সামাদিবিজ্ঞানস্তুতিপরত্বান্নাবিদুষঃ কর্ত্তৃত্বং কর্ম্মমাত্রবিদঃ প্রতিবিধ্যতে। স্তুতয়ে চ সামাদিবিজ্ঞানস্যাবিদ্বৎকর্ত্তৃত্বপ্রতিষেধায় চেতি চেচ্ছিদ্যেত বাক্যং। আদ্যে চৌষস্ত্যে কাণ্ডেঽবিদুষোঽপি কর্ম্মাস্তীতি হেতুমবোচাম। অথৈতদ্বক্ষ্যমাণং সামাদ্যুপায়ং বিদ্বান্ কুর্য্যাৎ ॥ ২ ॥

কিন্তদ্বেদ্যমিত্যাহ। পুরা পূর্ব্বং প্রাতরনুবাকস্য শস্ত্রস্য প্রারম্ভাজ্জঘ-

---

পূর্ব্বশ্রুতিতে উক্ত হইয়াছে যে, যজমানের কোন লোকই অবশিষ্ট নাই, তবে যজমান কোন্‌লোকের নিমিত্ত যজ্ঞকার্য্যে প্রবৃত্ত হয়? অন্যান্য শ্রুতিপ্রমাণে জানাযায় যে, বিশেষ বিশেষ লোক প্রাপ্তির নিমিত্তই যজমানগণ যজ্ঞ করিয়া থাকেন। এইক্ষণ অবশিষ্টলোকাভাবে যজ্ঞ নিষ্প্রয়োজন হইতেছে, অতএব যে যজমান লোক স্বীকারের উপায় স্বরূপ সামহোম মন্ত্রোত্থান না জানিয়া যজ্ঞ করে, সেই যাজ্ঞিক অজ্ঞ, সে কখনও যজ্ঞ সাধন করিতে পারে না। সামাদিবিজ্ঞান স্তুতিপর, সুতরাং অজ্ঞানীর পক্ষে তাহা প্রতিবিদ্ধ আছে। কেবল যাঁহারা বিদ্বান্ তাঁহারাই যজ্ঞাদি সাধন করিতে পারেন, আদ্যকাণ্ডীয় কার্য্যসকল অবিদ্বানেরাও করিতে পারে, কিন্তু বক্ষ্যমাণ সামাদি উপাসনা করিতে কেবল বিদ্বানগণেরই অধিকার ॥ ২ ॥

পূর্ব্বশ্রুতিতে উক্ত হইয়াছে যে, বক্ষ্যমাণরূপে সামোপাসনা করিবে, এইক্ষণ সেই সামোপাসনা কথিত হইতেছে।—প্রথমতঃ প্রাতঃকালে যজ-

লোকদ্বারমপাব্বর্ণ্ ২৩৩ পশ্যেম ত্বা বয়ং রা ৩৩৩৩-হুংহুং ৩ আ ২৩৩ জ্বা ৩ যো ৩ আ ১২৪৫ ইতি ॥ ৪ ॥

অথ জুহোতি নমোঽগ্নয়ে পৃথিবীক্ষিতে লোকক্ষিতে লোকং মে যজমানায় বিন্দৈষ বৈ যজমানস্য লোক এতাস্মি ॥ ৫ ॥

---

নেন গার্হপত্যস্য পশ্চাদুদঙ্মুখঃ সন্ উপবিশ্য স বাসবং বসুদৈবত্যসামাভি-গায়তি ॥ ৩ ॥

লোকদ্বারমস্য পৃথিবীলোকস্য প্রাপ্তয়ে দ্বারমপাবৃণু হে অগ্নে তেন দ্বারেণ পশ্যেম ত্বা ত্বাং রাজ্যায়েতি ॥ ৪ ॥

অথানন্তরং জুহোত্যনেন মন্ত্রেণ নমোঽগ্নয়ে প্রহ্বীভূতাস্তভ্যং বয়ং পৃথিবীক্ষিতে পৃথিবীনিবাসায় লোকক্ষিতে লোকনিবাসায় পৃথিবীলোক-নিবাসায়েত্যর্থঃ। লোকং মে মহ্যং যজমানায় বিন্দ লভস্ব। এষ বৈ মম যজমানস্য লোক এতা গন্তাস্মি ॥ ৫ ॥

---

মান অনধীত ঋক্ সকলের প্রাবস্তার্থ উত্তর মুখে গার্হপত্য অগ্নির পশ্চাতে উপবেশনপূর্ব্বক হোমসাধনমানসে বসুদৈবত সামগান করিবে। প্রাতঃ-কালীন যজ্ঞের ঈশ্বর বসুগণ, তাঁহারা পৃথিবী লোকের অধিপতি ॥ ৩ ॥

পূর্ব্বশ্রুতির কথিত প্রাতঃকালীন সামগান এই যে,—অগ্নিদেব! তুমি পৃথিবীলোক প্রাপ্তির দ্বার অপসারিত কর, আমরা সেই দ্বার দিয়া তোমাকে দর্শন করি, তোমাকে দর্শন করিতে পারিলেই আমাদিগের রাজ্যলাভ হইবে। যজমান এইরূপে প্রাতঃকালে সামগান করিবে ॥ ৪ ॥

অনন্তর এইমন্ত্রে হোম করিতে হইবে, পৃথিবীতে এবং লোকেতে যিনি আছেন, সেই অগ্নিদেবকে আমি নমস্কার করি, আমরা তোমার বলে বহু-সংখ্যক হইয়া পৃথিবীলোকে বাস করিতে পারিব। হুতাশন! তুমি এই যজমানকে লোক প্রদান কর, এই পৃথিবী লোকই আমাদিগের গন্তব্য, আমরা যেন সেই পৃথিবীলোকে গমনকরিতে পারি। এইরূপে মন্ত্রপাঠ-পূর্ব্বক হোম করিতে হইবে ॥ ৫ ॥

অত্র যজমানঃ পরস্তদায়ুষঃ স্বাহাপজহি পরিঘমিত্যুক্ত্বোত্তিষ্ঠতি তস্মৈ বসবঃ প্রাতঃসবনꣳ সম্প্রয়চ্ছন্তি ॥ ৬ ॥

পুরা মাধ্যন্দিনস্য সবনস্যোপাকারণাজ্জঘনেনাগ্নীধ্রীয়স্যোদঙ্মুখ উপবিশ্য স রৌদ্রꣳ সামাভিগায়তি ॥ ৭ ॥

লোকদ্বারমপাবার্ণূ ২৩৩পশ্যেম ত্বা বয়ং বি রা ৩৩৩৩ হুং আ ৩৩ জা যো আ ৩৩৩৪৫ ইতি ॥ ৮ ॥

---

অত্রাস্মিন্ লোকে যজমানোঽহমায়ুষঃ পরস্তাদূর্দ্ধং মৃতঃ সন্নিত্যর্থঃ। স্বাহেতি জুহোতি। অপজহ্যপনয় পরিঘং লোকদ্বারার্গলমিত্যেতং মন্ত্রমুক্ত্বোত্তিষ্ঠতি। এবমেতৈর্ব্বসুভ্যঃ প্রাতঃসবনসম্বন্ধো লোকো নিষ্ক্রীতঃ স্যাত্ততস্তে প্রাতঃসবনং বসবো যজমানায় সম্প্রয়চ্ছন্তি ॥ ৬ ॥

তথাগ্নীধ্রীয়স্য দক্ষিণাগ্নের্জ্জঘনেনোদঙ্মুখ উপবিশ্য স রৌদ্রং সামাধি-

---

এইক্ষণ আমি যজ্ঞ করিতেছি, আয়ুষ্কাল পর্য্যন্ত আমি এই লোকেরই গন্তা, অর্থাৎ এই লোকে বর্ত্তমান থাকিব। আয়ুষ্কালের পর অবশ্য মৃত্যু হইবে, অতএব মৃত্যুর পরেও আমি অপর লোকে যাইব। এইক্ষণ "স্বাহা" এই বলিয়া হোম করিতেছি। অগ্নিদেব! তুমি আমাদিগের লোক প্রবেশের দ্বারের অর্গল অপনয়ন কর, এই মন্ত্রপাঠ করিয়া যজমান সমুত্থিত হইবে, এইরূপে প্রাতঃকালীন যজ্ঞাদি সাধন করিবে, তাহাতে বসুগণ যজমানকে প্রাতঃকালীন যজ্ঞাদি জন্য পৃথিবীলোক প্রদান করেন। এই প্রকারে প্রাতঃসবন কার্য্য সাধন করিবে ॥ ৬ ॥

যেমন পূর্ব্ব পূর্ব্বশ্রুতিতে পৃথিবীলোকজয়ের উপায় দর্শিত হইয়াছে, সেইরূপ অন্তরীক্ষ লোকজয়ের উপায় দর্শিত হইতেছে। যজমান মাধ্যন্দিন যজ্ঞাদি সাধনার্থ দক্ষিণাগ্নির পশ্চাৎদিকে উত্তরমুখে উপবেশনপূর্ব্বক হোমসাধনমানসে রুদ্রদৈবত গান করিবে। রুদ্রগণ মাধ্যন্দিন যজ্ঞাদির ঈশ্বর, তাঁহারা অন্তরীক্ষলোকের অধিপতি, তাঁহারা যজমানকে অন্তরিক্ষলোক প্রদান করেন ॥ ৭ ॥

পূর্ব্বশ্রুতির কথিত মধ্যাহ্নকালীন রুদ্রদৈবত সামগান এই,—রুদ্রদেব!

অথ জুহোতি নমো বায়বেঽন্তরীক্ষক্ষিতে লোকক্ষিতে লোকং মে যজমানায় বিন্দৈষ বৈ যজমানস্য লোকঃ এতাস্মি ॥ ৯ ॥

অত্র যজমানঃ পরস্তাদায়ুষঃ স্বাহাঽপজহি পরিঘমিত্যুক্ত্বোত্তিষ্ঠতি তস্মৈ রুদ্রা মাধ্যন্দিনꣳ সবনꣳ সম্প্রযচ্ছন্তি ॥ ১০ ॥

---

গায়তি যজমানো রুদ্রদেবত্যং বৈরাজ্যায়। অন্তরীক্ষক্ষিতে ইত্যাদি সমানং ॥ ৭ ১০ ॥

---

তুমি অন্তরীক্ষ লোকপ্রাপ্তির দ্বার অপসারিত কর, আমরা সেই দ্বারদিয়া তোমাকে দর্শন করি, তাহাহইলেই আমাদিগের বৈরাজলোকপ্রাপ্তি হইবে। যজমান এইরূপে মধ্যাহ্নকালে সামগান করিবে, এইরূপ সাম গানদ্বারা অন্তরীক্ষলোক প্রাপ্তি হয় ॥ ৮ ॥

অনন্তর এইমন্ত্রে হোমকরিতে হইবে। আমি বায়ুদেবকে নমস্কার করি, আমরা তোমার বলে বহুসংখ্যক হইয়া অন্তরীক্ষলোকে বাসকরিতে পারিব। বায়ুদেব! তুমি যজমানকে অন্তরীক্ষ লোক প্রদান কর, ঐ অন্তরীক্ষলোকই আমাদিগের গন্তব্য, আমরা যেন সেই অন্তরীক্ষলোকে গমন করিতে পারি, এইরূপ মন্ত্রপাঠপূর্ব্বক মধ্যাহ্নকালীন হোম করিতে হইবে ॥ ৯ ॥

এইক্ষণ আমি যজ্ঞ করিতেছি। আয়ুষ্কাল পর্য্যন্ত এই অন্তরীক্ষলোকে বাস করিতে পারিব, আয়ুষ্কালের অবসান হইলে অবশ্য মৃত্যু হইবে, অতএব এইক্ষণ "স্বাহা" এই বলিয়া হোম করিতেছি, বায়ুদেব! তুমি আমাদিগের অন্তরীক্ষলোক প্রবেশের দ্বারের অর্গল অপনয়ন কর। এই মন্ত্রপাঠ করিয়া যজমান সমুত্থিত হইবে, এইরূপে মধ্যাহ্নকালীন যজ্ঞাদিসাধন করিতে হইবে, তাহাতে রুদ্রগণ যজমানকে মাধ্যন্দিন যজ্ঞাদিজন্য অন্তরীক্ষলোক প্রদান করেন, এই প্রকারে যজমান মাধ্যন্দিন সবনকার্য্য সাধনকরিবে ॥ ১০ ॥

পুরা তৃতীয়সবনস্যোপাকরণাজ্জঘনেনাহবনীয়স্যোদঙ্মুখ উপবিশ্য স আদিত্যꣳ স বৈশ্বদেবꣳ সামাভিগায়তি ॥ ১১ ॥

লোকদ্বারমপাবার্ণু ২৩৩ পশ্যেম ত্বা বয়ꣳ স্বরা ৩৩৩৩ হুং আ ২৩৩ জা ৩ যো ৩ আ ৩৪৪ ইতি ॥ ১২ ॥

আদিত্যমথ বৈশ্বদেবং লোকদ্বারমপাবার্ণু ২৩৩ পশ্যেম ত্বা বয়ং সাম্রা ৩৩৩৩ হুং ৩ আ ২৩৩ জায়ো ৩ আ ৩১১১ ইতি ॥ ১৩ ॥

---

তথাহবনীয়স্যোদঙ্মুখ উপবিশ্য স আদিত্যদৈবত্যং বৈশ্বদেবঞ্চ সামাভিগায়তি ক্রমেণ স্বারাজ্যায় সাম্রাজ্যায় দিবিক্ষিদ্ভ্য ইত্যেবমাদিস

---

যেমন পূর্ব্ব পূর্ব্বশ্রুতিতে পৃথিবী ও অন্তরীক্ষ লোক জয়োপায় প্রদর্শিত হইয়াছে, সেইরূপ স্বর্গলোক জয়োপায় প্রদর্শিত হইতেছে।—যজমান তৃতীয় সবন, অর্থাৎ সায়ংকালীন যজ্ঞাদি সাধনার্থ আহবনীয় অগ্নির পশ্চাদ্ভাগে উত্তরাভিমুখে উপবেশনপূর্ব্বক হোমসাধনমানসে আদিত্য ও বৈশ্বদেব দৈবত্য সামগান করিবে। আদিত্য ও বিশ্বদেবগণ সায়ংকালীন যজ্ঞের ঈশ্বর, তাঁহারা স্বর্গলোকের অধিপতি ; সুতরাং ঐ আদিত্য ও বিশ্বেদেবগণই যজমানকে স্বর্গলোক প্রদান করেন ॥ ১১ ॥

পূর্ব্বশ্রুতির কথিত সায়ংকালীন আদিত্যদৈবত সামগান এই যে,—আদিত্যদেব। তুমি স্বর্গলোক প্রাপ্তির দ্বার অপসারিত কর, আমরা সেই দ্বার দিয়া তোমাকে দর্শন করি, তাহাহইলেই আমাদিগের স্বর্গরাজ্য লাভ হইবে। যজমান এইরূপে সায়ংকালীন আদিত্যদৈবত সামগান করিবে, এইপ্রকার সামগানদ্বারা যজমানের স্বর্গলোক প্রাপ্তি হইয়া থাকে ॥ ১২ ॥

পূর্ব্বশ্রুতির কথিত সায়ংকালীন বিশ্বেদেবদৈবত সামগান এই যে,—বৈশ্বেদেবগণ ! তোমরা স্বর্গলোক প্রাপ্তির দ্বার অপসারিত কর, আমরা

অথ জুহোতি নম আদিত্যেভ্যশ্চ বিশ্বেভ্যশ্চ দেবেভ্যো দিবিক্ষিদ্ভ্যো লোকক্ষিদ্ভ্যো লোকং মে যজমানায় বিন্দত এষ বৈ যজমানস্য লোক এতাস্মি ॥ ১৪ ॥

অত্র যজমানঃ পরস্তাদায়ুষঃ স্বাহাঽপহতপরিঘমিত্যুক্ত্বোত্তিষ্ঠতি। তস্মা আদিত্যাশ্চ বিশ্বে চ দেবাস্তৃতীয়-

---

মানমন্ত্রং। বিন্দতাপহতেতি বহুবচনমাত্রং বিশেষঃ। যাজমানন্তু তৎ। এতাস্ম্যত্র যজমান ইত্যাদি লিঙ্গাৎ। এষ হ বৈ যজমান এবম্বিৎ।

---

সেই দ্বার দিয়া তোমাদিগকে দর্শন করি, তাহাহইলেই আমাদিগের স্বর্গরাজ্য লাভ হইবে। যজমান এইরূপে সায়ংকালীন বিশ্বেদেবদৈবত সামগান করিবে। এইপ্রকার সামগানদ্বারা যজমানের স্বর্গলোক প্রাপ্তি হইয়া থাকে ॥ ১৩ ॥

অনন্তর এইমন্ত্রে হোম করিতে হইবে। আমি আদিত্য ও বিশ্বেদেবগণকে নমস্কার করি, আমরা তোমাদিগের বলে বহুসংখ্যক হইয়া স্বর্গলোকে বাস করিতে পারিব, আদিত্যদেব! ও বিশ্বেদেবগণ! তোমরা এই যজমানকে স্বর্গলোক প্রদান কর, স্বর্গলোকই আমাদিগের গন্তব্য, আমরা যেন সেই স্বর্গলোকে গমন করিতে পারি, এইরূপ মন্ত্রপাঠপূর্ব্বক যজমান সায়ংকালীন হোমাদি ক্রিয়াসাধন করিবে ॥ ১৪ ॥

এইক্ষণ আমি যজ্ঞ করিতেছি, যাবৎ আয়ুঃশেষ না হয়, তাবৎ এই স্বর্গলোকে বাস করিতে পারিব, আয়ুঃশেষ হইলে অবশ্য মৃত্যু হইবে, অতএব এইক্ষণ "স্বাহা" এই বলিয়া হোম করিতেছি, আদিত্যদেব ও বিশ্বদেবগণ! তোমরা আমাদিগের স্বর্গলোকে প্রবেশের দ্বারের অর্গল অপনয়ন কর, এই মন্ত্রপাঠ করিয়া যজমান সমুত্থিত হইবে। এইরূপে তৃতীয় সবন অর্থাৎ সায়ংকালীন যজ্ঞাদি সাধন করিতে হইবে, তাহাতে আদিত্য ও বিশ্বেদেবগণ যজমানকে সায়ংকালীন যজ্ঞাদি জন্য স্বর্গলোক প্রদান করেন, এইরূপে যজমান সায়ংকালীন যজ্ঞাদি ক্রিয়াসাধন করিবে। যিনি

সবনগুং সম্প্রয়চ্ছন্ত্যেষ হ বৈ যজ্ঞস্য মাত্রাং বেদ য এবং বেদ য এবং বেদ ॥ ১৫ ॥

ইতি চতুর্ব্বিংশঃ খণ্ডঃ ॥ ২৪ ॥

ইতি ছান্দোগ্যোপনিষদ্ব্রাহ্মণে দ্বিতীয়ঃ প্রপাঠকঃ সমাপ্তঃ ॥ ২ ॥

---

যথোক্তস্য সামাদের্ব্বিদ্বান্ যজ্ঞস্য মাত্রাং যজ্ঞযাথাত্ম্যং বেদ যথোক্তম্। য এবং বেদ য এবং বেদেতি দ্বিরুক্তিরধ্যায়সমাপ্ত্যর্থা ॥ ১১-১৫ ॥

ইতি চতুর্ব্বিংশঃ খণ্ডঃ ॥ ২৪ ॥

ইতি শ্রীগোবিন্দভগবৎপূজ্যপাদশিষ্যস্য পরমহংসপরিব্রাজকাচার্য্য-শ্রীমচ্ছঙ্করভগবতঃ কৃতৌ ছান্দোগ্যবিবরণে দ্বিতীয়ঃ প্রপাঠকঃ ॥ ২ ॥

---

এইপ্রকার ত্রিসবনকার্য্য করেন, তিনিই প্রকৃত সামের মাহাত্ম্য জানিতে পারেন ॥ ১৪ ॥

ইতি চতুবিংশ খণ্ড ॥ ২৪ ॥

দ্বিতীয় প্রপাঠক সমাপ্ত ॥ ২ ॥

# তৃতীয়ঃ প্রপাঠকঃ

## প্রথমঃ খণ্ডঃ।

ওঁ অসৌ বা আদিত্যো দেবমধু তস্য দ্যৌরেব তিরশ্চীনবংশোঽন্তরীক্ষমপূপো মরীচয়ঃ পুত্রাঃ ॥ ১ ॥

---

অসৌ বা আদিত্য ইত্যাদ্যধ্যায়ারম্ভে সম্বন্ধোঽতীতানন্তরাধ্যায়ান্তে উক্তঃ। যজ্ঞস্য মাত্রাং বেদেতি যজ্ঞবিষয়াণি চ সামহোমমন্ত্রোত্থানানি বিশিষ্টফলপ্রাপ্তয়ে যজ্ঞাঙ্গভূতানি উপদিষ্টানি। সর্ব্বযজ্ঞানাঞ্চ কার্য্যনির্ব্বৃতিরূপঃ সবিতা মহত্যা শ্রিয়া দীপ্যতে। স এব সর্ব্বপ্রাণিকর্ম্মফলভূতপ্রত্যক্ষং সর্ব্বৈরুপজীব্যতে। অতো যজ্ঞস্য ব্যপদেশানন্তরং তৎকার্য্যভূতসবিতৃবিষয়মুপাসনং সর্ব্বপুরুষার্থেভ্যঃ শ্রেষ্ঠতমং ফলং বিধাস্যামীত্যেবমারভতে শ্রুতিরসৌ বা আদিত্যো দেবমধ্বিত্যাদি। দেবানাং মোদনান্মধ্বিব মধ্বসাবাদিত্যো বস্বাদীনাঞ্চ মোদনহেতুত্বং বক্ষ্যতি সর্ব্বযজ্ঞফলরূপত্বাদাদিত্যস্য। কথং মধুত্বমিত্যাহ তস্য মধুনোদ্যৌরেব ভ্রমরস্যেব মধুনস্তিরশ্চীনশ্চাসৌ বংশশ্চেতি তিরশ্চীনবংশঃ। তির্য্যগ্‌গতেব

---

ইতিপূর্ব্বে কর্ম্মাঙ্গ সম্বন্ধ বিজ্ঞান উক্ত হইয়াছে, এইক্ষণ কর্ম্মফলভূত আদিত্যের স্বতন্ত্র উপাসনাবিধি নিরূপণকরিতেছেন।—বিশিষ্ট ফলপ্রাপ্তির নিমিত্ত যজ্ঞবিষয়ক সামমন্ত্রোপদেশ উপদিষ্ট হইয়াছে, সর্ব্বযজ্ঞের কার্য্য নিষ্পাদন রূপ যে সবিতৃদেব মহতী প্রভায় দীপ্তি পাইতেছেন, তিনিই প্রত্যক্ষরূপ সর্ব্বপ্রাণীর কর্ম্মফল, তাঁহাতেই প্রাণীগণ জীবিত আছে। অতএব যজ্ঞোপদেশানন্তর কার্য্যভূত সবিতৃদেবের উপাসনা বিধান করিতেছেন, যত প্রকার পুরুষসাধ্যক্রিয়া আছে, তন্মধ্যে এই সবিতৃদেবের উপাসনাই শ্রুতিতে শ্রেষ্ঠ বলিয়া নির্দ্দিষ্ট হইয়াছে। এই আদিত্যই জগতের মধুচক্র স্বরূপ, ইনি মধুবন্যায় দেবগণের প্রীতিসাধন করেন।

তস্য যে প্রাঞ্চো রশ্ময়স্তা এবাস্য প্রাচ্যো মধুনাড্যঃ। ঋচ এব মধুকৃতঃ ঋগ্‌বেদ এব পুষ্পং তা অমৃতা আপঃ স্তা বা এতা ঋচঃ ॥ ২ ॥

হি দ্যৌর্লক্ষ্যতেঽন্তরীক্ষশ্চ মধ্বপূপো দ্যুবংশে লগ্নঃ সন্ লম্বত ইবাতো মধ্বপূপসামান্যাদন্তরীক্ষং মধ্বপূপো মধুনঃ সবিতুরাশ্রয়ত্বাৎ। মরীচয়ো রশ্ময়ো রশ্মিস্থা আপো ভৌমাঃ সবিত্রাকৃষ্টাঃ। এতা বা আপঃ স্বরাজো যন্মরীচয় ইতি হি বিজ্ঞায়ন্তে। তা অন্তরীক্ষমধ্বপূপস্থরশ্ম্যন্তর্গতত্বাদ্‌ভ্রমর-বীজভূতাঃ পুত্রা ইব হিতা লক্ষ্যন্ত ইতি। পুত্রা ইব পুত্রা মধ্বপূপনাড্যন্ত-র্গতা হি ভ্রমরপুত্রাস্তস্য সবিতুর্মধ্বাশ্রয়স্য মধুনো যে প্রাঞ্চঃ প্রাচ্যাং দিশি গতা রশ্ময়স্তা এবাস্য প্রাঞ্চঃ প্রাগঞ্চনান্মধুনো নাড্যো মধুনাড্য ইব মধ্বা ধারচ্ছিদ্রাণীত্যর্থঃ। তত্রর্চ্চ এব মধুকৃতো লোহিতরূপং সবিত্রাশ্রয়ং মধু কুর্ব্বন্তীতি মধুকৃতো ভ্রমরা যতো রসানাদায় মধু কুর্ব্বন্তি তৎপুষ্পমিব পুষ্প মৃগ্‌বেদ এব। তত্র ঋগ্‌ব্রাহ্মণসমুদায়স্যর্গ্বেদাখ্যত্বাচ্ছব্দমাত্রাচ্চ ভোগ্য রূপরসনিস্রাবাসম্ভবাৎ। ঋগ্‌বেদশব্দেনাত্র ঋগ্বেদবিহিতং কর্ম্ম। ততো হি কর্ম্মফলভূতমধুরসনিস্রাবসম্ভবাৎ। মধুকরৈরিব পুষ্পস্থানীয়াদৃগ্‌বেদ বিহিতাৎকর্ম্মণ আপ আদায় ঋগ্‌ভির্ম্মধু নির্ব্বর্ত্ত্যতে। কাস্তা আপ ইত্যাহ

যেহেতু এই আদিত্য সর্ব্বযজ্ঞের ফলস্বরূপ, অতএব তিনি বসুগণের প্রীতিসাধনের হেতু। ভ্রমর যেমন তির্য্যক্ বংশখণ্ডে লগ্ন থাকে, সেইরূপ আদিত্যরূপ মধুচক্র অন্তরীক্ষে লগ্ন হইয়া লম্বমান আছেন, সেই অন্তরীক্ষই আদিত্যরূপ মধুচক্রের আশ্রয়। এই আদিত্যের রশ্মি সকল তাহার পুত্র, ইঁহারা ভূমিগত জল আকর্ষণ করে, অথবা এই জল সকলই স্বপ্রকাশ মান আদিত্য দেবের রশ্মি বলিয়া জানিবে। ১ ॥

মধুচক্রস্বরূপ আদিত্যের যে পূর্ব্বদিগ্‌গত রশ্মি সকল তাহারাই পূর্ব্ব-দিক্‌স্থিত মধুনাড়ী, অর্থাৎ মধ্বাধারের ছিদ্র। ঐসকল ছিদ্রদ্বারা মধু নির্গ-মন হয়। ঋক্, অর্থাৎ বেদোক্ত মন্ত্র সকল ভ্রমর, উহারাই লোহিতরূপ সবিত্রাশ্রয় মধু আহরণ করে। ঋগ্বেদ তাহাদিগের পুষ্পস্থানীয়। উক্তরূপ

এতম্নৃগ্বেদমভ্যতপংস্তস্যাভিতপ্তস্য যশস্তেজ ইন্দ্রিয়ং বীর্য্যমন্নাদ্যং রসোঽজায়ত ॥ ৩ ॥

---

তাঃ কর্ম্মণি প্রযুক্তাঃ সোমাজ্যপয়োরূপাঃ অগ্নৌ প্রক্ষিপ্তাস্তৎপাকাভি নির্বৃতাঃ। অমৃতার্থত্বাদত্যন্তরসবত্য আপো ভবন্তি। তদ্রসানাদায় তা বা এতা ঋচঃ পুষ্পেভ্যো রসমাদদানা ইব ভ্রমরা ঋচ এতমৃগ্বেদবিহিতং কর্ম্ম পুষ্পস্থানীয়মভ্যতপন্নাভিতাপঞ্চ কৃতবত্য ইব এতা ঋচঃ কর্ম্মণি প্রযুক্তাঃ। ঋগ্‌ভির্ম্মন্ত্রৈঃ শাস্ত্রাদ্যঙ্গভাবমুপাগতৈঃ ক্রিয়মাণং কর্ম্ম মধু নির্ব্বর্ত্তকং রসংমুঞ্চতীত্যুপপদ্যতে পুষ্পাণীব ভ্রমরৈরাচোষ্যমাণানি ॥ ১.২ ॥

তদেতদাহ তস্যর্গ্বেদস্যাভিতপ্তস্য কোঽসৌ রসো ঋঙ্মধুকরাভিতাপ-নিঃসৃত ইত্যুচ্যতে। যশো বিশ্রুতত্বং তেজো দেহগতা দীপ্তিরিন্দ্রিয়ং সাম-র্থ্যোপেতৈরিন্দ্রিয়ৈরবৈকল্যং বীর্য্যং সামর্থ্যং বলমিতার্থঃ। অন্নাদ্যমন্নঞ্চ তদাদ্যঞ্চ যেনোপযুজ্যমানেনাঽন্যহনি দেবানাং স্থিতিঃ স্যাত্তদন্নাদ্যমেষ রসোঽজায়ত যাগাদিলক্ষণাৎকর্ম্মণঃ ॥ ৩ ॥

---

ভ্রমরগণ সেই ঋগ্বেদ, অর্থাৎ ঋগ্বেদবিহিত কর্ম্মরূপ পুষ্পহইতে মধু সঞ্চয় করে। ঐ ঋগ্বেদবিহিত কর্ম্ম হইতেই কর্ম্মফলরূপ রসস্রাব হইয়া থাকে। যেমন মধুকরসকল পুষ্পহইতে মধুগ্রহণ করে, সেইরূপ ঋক্ সকল ঋগ্বেদবি-হিত কর্ম্ম হইতে কর্ম্মফল রূপ রস সঞ্চয় করে। বেদহিহিত যাগাদিতে যে সোমলতাদি নিক্ষেপ করা যায়, তাহাই অগ্নিপাকদ্বারা সম্পন্ন হইয়া জল-রূপে পরিণত হয়, ঐ জল অমৃতের ন্যায় অত্যন্ত রসশালী প্রযুক্ত অমৃত বলিয়া অভিহিত হয়। ঐ রস গ্রহণ করে বলিয়াই ঋক্ সকল ঋগ্বেদ-বিহিত কর্ম্ম হইতে রসরূপ ফল গ্রহণ করে, এই নিমিত্ত ঋগ্বেদ বিহিত কর্ম্ম পুষ্প বলিয়া শ্রুতিতে উক্ত হইয়াছে। ঋক্ অর্থাৎ মন্ত্র সকলই কর্ম্মফলের নিবর্ত্তক, এইনিমিত্ত কর্ম্মেতে মন্ত্র প্রযুক্ত হয় ॥ ২ ॥

ঐ ঋগ্বেদ অভিতপ্ত, অর্থাৎ ঋগ্বেদ বিহিত কর্ম্মানুষ্ঠান করিলে মন্ত্ররূপ মধুকরগণ রসস্রাবকরিতে থাকে, তাহারা যশঃ, তেজঃ, ইন্দ্রিয়সামর্থ্য, বীর্য্য, অন্ন এবং রসাদিরূপে পরিণত হয়। এই সকলের উপভোগেই দেবগণের

তদ্ব্যক্ষরত্তদাদিত্যমভিতোঽশ্রয়ন্তদ্বা এতদ্যদেতদাদিত্যস্য রোহিতণ্ড্ রূপম্ ॥ ৪ ॥

ইতি প্রথমঃ খণ্ডঃ ॥ ১ ॥

---

যশ আদ্যন্নাদ্যপর্য্যন্তঃ তদ্ব্যক্ষরদ্বিশেষেণাক্ষরদগমৎ। গত্বা চ তদাদিত্যমভিতঃ পার্শ্বতঃ পূর্ব্বভাগং সবিতুরশ্রয়দাশ্রিতবদিত্যর্থঃ। অমুষ্মিন্নাদিত্যে সঞ্চিতং কর্ম্মফলাখ্যং মধু ভোক্ষ্যামহে ইত্যেবং হি যশ আদিলক্ষণপ্রাপ্তয়ে কর্ম্মাণি ক্রিয়ন্তে মনুষ্যৈঃ কেদারনিষ্পাদনমিব কর্ষকৈঃ। তৎপ্রত্যক্ষং প্রদর্শ্যতে শ্রদ্ধাহেতোঃ। কিন্তদ্যদেতদাদিত্যস্যোদ্যতো দৃশ্যতে রোহিতং রূপম্ ॥ ৪ ॥

ইতি প্রথমঃ খণ্ডঃ ॥ ১ ॥

---

অবস্থিতি হইতেছে। এইরূপে যাগাদি কর্ম্ম হইতে রস উৎপন্ন হয়। ঋগ্বেদ বিহিত যাগাদি করিলে আহুত সোমলতাদি অগ্নিদ্বারা রসরূপে পরিণত হইয়া রশ্মিদ্বারা আকৃষ্ট হইয়া সূর্য্যলোকে গমন করে, অনন্তর তাহারা যশঃ, দীপ্তি, ইন্দ্রিয়সামর্থ্য, বল, অন্ন এবং রসাদিরূপে পরিণত হইয়া থাকে। তাহাতে জগৎ উৎপন্ন হয় ॥ ৩ ॥

যশঃ হইতে অন্নপর্য্যন্ত সমুদায়ই বিশিষ্টরূপে উৎপন্ন হইয়া আদিত্য মণ্ডলে গমন করিয়া থাকে, অনন্তর সেই সকল আদিত্যের ভাব আশ্রয় করে। এইরূপে কর্ম্মফল রূপ মধু সেই আদিত্যে সঞ্চিত হয়। যেমন কৃষকগণ শস্য লাভের প্রত্যাশায় ক্ষেত্রকর্ষণ করে, সেইরূপ মনুষ্যগণ যশঃপ্রভৃতি ফল প্রাপ্তির নিমিত্ত যাগাদি কর্ম্ম করিয়া থাকে। আদিত্যেতে যে সকল ফল সঞ্চিত হয়, তাহা প্রত্যক্ষসিদ্ধ। কর্ম্মফল সকল আদিত্যে

তৃতীয়প্রপাঠকে-

## দ্বিতীয়ঃ খণ্ডঃ।

অথ যেঽস্য দক্ষিণা রশ্ময়স্তা এবাস্য দক্ষিণা মধুনাড্যো যজূংষ্যেব মধুকৃতো যজুর্ব্বেদ এব পুষ্পং তা অমৃতা আপঃ॥ ১॥

---

অথ যেঽস্য দক্ষিণা রশ্ময় ইত্যাদি সমানম্। যজূংষ্যেব মধুকৃতো যজুর্ব্বেদবিহিতে কর্ম্মণি প্রযুক্তানি পূর্ব্ববন্মধুকৃত ইব। যজুর্ব্বেদবিহিতং

---

সঞ্চিত হয় বলিয়াই আদিত্যদেব উদয়কালে লোহিতবর্ণ হইয়া থাকেন, ইহা দর্শন করিয়াই কর্ম্মিদিগের কর্ম্মসম্পাদনে শ্রদ্ধা জন্মে॥ ৪॥

ইতি প্রথম খণ্ড॥ ১॥

---

মধুচক্রস্বরূপ আদিত্যদেবের যে দক্ষিণদিগ্‌গত রশ্মিসকল তাহারাই দক্ষিণদিগ্‌গত মধুনাড়ী, অর্থাৎ মধ্বাধারের ছিদ্র, ঐ সকল ছিদ্রদ্বারা মধুসঞ্চরণ হইয়া থাকে। যজুঃ, অর্থাৎ যজুর্ব্বেদোক্ত মন্ত্রসকল ভ্রমরস্বরূপ, উহারাই শুক্ররূপ সবিত্রাশ্রিত মধু আহরণ করিয়া থাকে। যজুর্ব্বেদ পুষ্পস্থানীয়, উক্তরূপ ভ্রমর সকল যজুর্ব্বেদ, অর্থাৎ যজুর্ব্বেদবিহিত কর্ম্মরূপ পুষ্প হইতে মধু সঞ্চয় করে। ঐ যজুর্ব্বেদবিহিত কর্ম্ম হইতে কর্ম্মফলরূপ রসস্রাব হইয়া থাকে। যেমন মধুকরগণ পুষ্প হইতে মধুগ্রহণ করে, সেইরূপ যজুঃ, অর্থাৎ যজুর্ব্বেদোক্ত মন্ত্রসকল যজুর্ব্বেদবিহিত কর্ম্মরূপ পুষ্প হইতে কর্ম্মফলরূপ রস সঞ্চয় করে। যজুর্ব্বেদবিহিত যাগাদিতে যে অগ্নিমধ্যে সোমলতাদি নিক্ষেপ করিতে হয়, তাহা অগ্নিপাকদ্বারা সম্পন্ন হইয়া জলরূপে পরিণত হইয়া থাকে। ঐ জল অমৃতের ন্যায় অতিশয় রসশালী-

তানি বা এতানি যজূꣳষ্যেতং যজুর্ব্বেদমভ্যতপꣳস্তস্যাভিতপ্তস্য যশস্তেজ ইন্দ্রিয়ং বীর্য্যমন্নাদ্যꣳ রসোঽজায়ত ॥ ২ ॥

তদ্ব্যক্ষরত্তদাদিত্যমভিতোঽশ্রয়ত্তদ্বা এতদ্যদেতদাদিত্যস্য শুক্লꣳরূপম্ ॥ ৩ ॥

ইতি দ্বিতীয়ঃ খণ্ডঃ ॥ ২ ॥

---

কর্ম্ম পুষ্পস্থানীয়ং পুষ্পমিত্যুচ্যতে। তা এব সোমাদ্যা অমৃতা আপস্তানি

---

প্রযুক্ত অমৃত বলিয়া অভিহিত হয়। (যজুর্ব্বেদবিহিত মন্ত্রসকল রসগ্রহণ করে বলিয়াই ঐ মন্ত্রসকল ভ্রমরস্থানীয় হইয়াছে, অর্থাৎ মন্ত্রসকলই যজুর্ব্বেদবিহিত কর্ম্ম হইতে রসরূপ ফলগ্রহণ করে, এই নিমিত্ত যজুর্ব্বেদবিহিত কর্ম্ম সকল পুষ্পরূপে শ্রুতিতে উক্ত হইয়াছে। যজুঃ, অর্থাৎ মন্ত্র সকলই বেদোক্ত কর্ম্ম সকলের নিবর্ত্তক, এই নিমিত্ত কর্ম্মেতে মন্ত্রসকল প্রযুক্ত হয়) ॥ ১ ॥

ঐ যজুর্ব্বেদ অভিতপ্ত, অর্থাৎ যজুর্ব্বেদবিহিত কর্ম্মানুষ্ঠান করিলে মন্ত্ররূপ মধুকরগণ রসস্রাব করিতে থাকে, সেই রস যশঃ, তেজঃ, ইন্দ্রিয়সামর্থ্য, বীর্য্য, অন্ন এবং রসাদিরূপে পরিণত হয়। এই সকলের উপভোগেই দেবগণের অবস্থিতি হইতেছে। এইরূপে যাগাদি কর্ম্ম হইতে রস উৎপন্ন হয়। (যজুর্ব্বেদবিহিত যাগাদি করিলে আহুত সোমলতাদি অগ্নিদ্বারা রসরূপে পরিণত হইয়া রশ্মিদ্বারা আকৃষ্ট হইয়া সূর্য্যলোকে গমন করে, অনন্তর তাহারা যশঃ, দীপ্তি, ইন্দ্রিয়সামর্থ্য, বল, অন্ন এবং রসাদিরূপে পরিণত হইয়া থাকে, তাহাতে জগৎ উৎপন্ন হয়) ॥ ২ ॥

যশঃ হইতে অন্নপর্য্যন্ত সমুদায়ই বিশিষ্টরূপে উৎপন্ন হইয়া আদিত্যমণ্ডলে গমন করিয়া থাকে, অনন্তর সেই সকল আদিত্যের ভাব আশ্রয়

তৃতীয়প্রপাঠকে-

## তৃতীয়ঃ খণ্ডঃ।

অথ যেঽস্য প্রত্যঞ্চো রশ্ময়স্তা এবাস্য প্রতীচ্যো মধুনাড্যঃ সামান্যেব মধুকৃতঃ সামবেদ এব পুষ্পং তা অমৃতা আপঃ ॥ ১ ॥

---

বা এতানি যজুংষ্যেতং যজুর্ব্বেদমভ্যতপন্নিত্যেবমাদি সর্ব্বং সমানং মধু। এতদাদিত্যস্য দৃশ্যতে শুক্লং রূপম্ ॥ ১-৩ ॥

ইতি দ্বিতীয়ঃ খণ্ডঃ ॥ ২ ॥

---

করে। এইরূপে যজুর্ব্বেদবিহিত কর্ম্মফলরূপ মধু সেই আদিত্যে সঞ্চিত হয়। যেমন কৃষকগণ শস্যলাভের প্রত্যাশায় ক্ষেত্রকর্ষণ করে, সেইরূপ মনুষ্যগণ যশঃপ্রভৃতি ফলপ্রাপ্তির নিমিত্ত যজুর্ব্বেদবিহিত যাগাদি কর্ম্ম করিয়া থাকে। আদিত্যেতে যে সকল ফল সঞ্চিত হয়, তাহা প্রত্যক্ষসিদ্ধ। যজুর্ব্বেদবিহিত কর্ম্মফলসকল আদিত্যে সঞ্চিত হয় বলিয়াই আদিত্যদেব মধ্যাহ্নকালে শুক্লবর্ণ হইয়া থাকেন, সুতরাং ইহা দর্শন করিয়াই কর্ম্মিদিগের কর্ম্মসম্পাদনে শ্রদ্ধা জন্মে ॥ ৩ ॥

ইতি দ্বিতীয় খণ্ড ॥ ২ ॥

---

মধুচক্রস্বরূপ আদিত্যদেবের যে পশ্চিমদিগ্গত রশ্মিসকল তাহারাই পশ্চিমদিগ্গত মধুনাড়ী, অর্থাৎ মধ্বাধারের ছিদ্র, ঐ সকল ছিদ্রদ্বারা মধুসঞ্চরণ হইয়া থাকে। সাম, অর্থাৎ সামবেদোক্ত মন্ত্রসকল ভ্রমরস্বরূপ,

তানি হ বা এতানি সামান্যেতগুঁ সামবেদমভ্যতপগুঁস্তস্যাভিতপ্তস্য যশস্তেজ ইন্দ্রিয়ং বীর্য্যমন্নাদ্যগুঁ রসোঽজায়ত ॥ ২ ॥

---

অথ যেঽস্য প্রত্যঞ্চো রশ্ময় ইত্যাদি সমানম্। তথা সাম্নাং মধু। এতদাদিত্যস্য কৃষ্ণং রূপম্ ॥ ১-৩ ॥

ইতি তৃতীয়ঃ খণ্ডঃ ॥ ৩ ॥

---

উহারাই কৃষ্ণরূপ সবিত্রাশ্রয় মধু আহরণ করিয়া থাকে। সামবেদ পুষ্পস্থানীয়, উক্তরূপ ভ্রমর সকল সামবেদ, অর্থাৎ সামবেদবিহিত কর্ম্মরূপ পুষ্প হইতে মধু সঞ্চয় করে। ঐ সামবেদবিহিত কর্ম্ম হইতে কর্ম্মফলরূপ রসস্রাব হইয়া থাকে। যেমন মধুকরগণ পুষ্প হইতে মধুগ্রহণ করে, সেইরূপ সাম, অর্থাৎ সামবেদোক্ত মন্ত্রসকল সামবেদবিহিত কর্ম্মরূপ পুষ্প হইতে কর্ম্মফলরূপ রস সঞ্চয় করে। সামবেদবিহিত যাগাদিতে যে অগ্নিমধ্যে সোমলতাদি নিক্ষেপ করিতে হয়, তাহা অগ্নিপাকদ্বারা সম্পন্ন হইয়া জলরূপে পরিণত হইয়া থাকে। ঐ জল অমৃতের ন্যায় অতিশয় রসশালীপ্রযুক্ত অমৃত বলিয়া অভিহিত হয়। (সামবেদবিহিত মন্ত্রসকল রসগ্রহণ করে বলিয়াই ঐ মন্ত্রসকল ভ্রমরস্থানীয় হইয়াছে, অর্থাৎ মন্ত্রসকলই সামবেদবিহিত কর্ম্ম হইতে রসরূপ ফলগ্রহণ করে, এই নিমিত্ত সামবেদবিহিত কর্ম্ম সকল পুষ্পরূপে শ্রুতিতে উক্ত হইয়াছে। সাম, অর্থাৎ মন্ত্র সকলই বেদোক্ত কর্ম্ম সকলের নিবর্ত্তক, এই নিমিত্ত কর্ম্মেতে মন্ত্রপ্রযুক্ত হয়) ॥ ১ ॥

ঐ সামবেদ অভিতপ্ত, অর্থাৎ সামবেদবিহিত কর্ম্মানুষ্ঠান করিলে মন্ত্ররূপ মধুকরগণ রসস্রাব করিতে থাকে, সেই রস যশঃ, তেজঃ, ইন্দ্রিয়সামর্থ্য, বীর্য্য, অন্ন এবং রসাদিরূপে পরিণত হয়। এই সকলের উপভোগেই দেবগণের অবস্থিতি হইতেছে। এইরূপে যাগাদি কর্ম্ম হইতে

তদ্ব্যক্ষরত্তদাদিত্যমভিতোঽশ্রয়ত্তদ্বা এতদযদেতদাদিত্যস্য কৃষ্ণং রূপম্ ॥ ৩ ॥

ইতি তৃতীয়ঃ খণ্ডঃ ॥ ৩ ॥

---

রস উৎপন্ন হয়। (সামবেদবিহিত যাগাদি করিলে আহুত সোমলতাদি অগ্নিদ্বারা রসরূপে পরিণত হইয়া রশ্মিদ্বারা আকৃষ্ট হইয়া সূর্য্যালোকে গমন করে, অনন্তর তাহারা যশঃ, দীপ্তি, ইন্দ্রিয়সামর্থ্য, বল, অন্ন এবং রসাদিরূপে পরিণত হইয়া থাকে, তাহাতে জগৎ উৎপন্ন হয়) ॥ ২ ॥

যশঃ হইতে অন্নপর্য্যন্ত সমুদায়ই বিশিষ্টরূপে উৎপন্ন হইয়া আদিত্যমণ্ডলে গমন করিয়া থাকে, অনন্তর সেই সকল আদিত্যের ভাব আশ্রয় করে। এইরূপে সামবেদবিহিত কর্ম্মফলরূপ মধু সেই আদিত্যে সঞ্চিত হয়। যেমন কৃষকগণ শস্যলাভের প্রত্যাশায় ক্ষেত্রকর্ষণ করে, সেইরূপ মনুষ্যগণ যশঃপ্রভৃতি ফলপ্রাপ্তির নিমিত্ত সামবেদবিহিত যাগাদি কর্ম্ম করিয়া থাকে। আদিত্যেতে যে সকল ফলসঞ্চিত হয়, তাহা প্রত্যক্ষসিদ্ধ। সামবেদবিহিত কর্ম্মফল সকল আদিত্যে সঞ্চিত হয় বলিয়াই আদিত্যদেব সায়ংকালে কৃষ্ণবর্ণ হইয়াথাকেন, ইহা দর্শন করিয়াই কর্ম্মিদিগের কর্ম্মসম্পাদনে শ্রদ্ধা জন্মে ॥ ৩ ॥

ইতি তৃতীয় খণ্ড ॥ ৩ ॥

# চতুর্থঃ খণ্ডঃ।

অথ যেঽস্যোদঞ্চো রশ্ময়স্তা এবাস্যোদীচ্যো মধু-নাড্যোঽথর্ব্বাঙ্গিরস এব মধুকৃত ইতিহাসপুরাণং পুষ্পং তা অমৃতা আপঃ ॥ ১ ॥

---

অথ যেঽস্যোদঞ্চো রশ্ময় ইত্যাদি সমানম্। অথর্ব্বাঙ্গিরসোঽথর্ব্বাঙ্গিরসাঞ্চ দৃষ্টা মন্ত্রা অথর্ব্বাঙ্গিরসঃ কর্ম্মণি প্রযুক্তা মধুকৃতঃ। ইতিহাস-

---

মধুচক্রস্বরূপ আদিত্যদেবের যে উত্তরদিগ্‌গত রশ্মিসকল তাহারাই উত্তরদিগ্‌গত মধুনাড়ী, অর্থাৎ মধ্বাধারের ছিদ্র, ঐ সকল ছিদ্রদ্বারা মধু-সঞ্চরণ হইয়া থাকে। অথর্ব্ব, অর্থাৎ অথর্ব্ববেদোক্ত মন্ত্রসকল ভ্রমরস্বরূপ, উহারাই সবিত্রাশ্রিত মধু আহরণ করিয়া থাকে। ইতিহাসপুরাণাদি পুষ্পস্থানীয়। উক্তরূপ ভ্রমর সকল ইতিহাসপুরাণবিহিত কর্ম্মরূপ পুষ্প হইতে মধু সঞ্চয় করে। উক্ত কর্ম্মস্বরূপ পুষ্প হইতে কর্ম্মফলরূপ রসস্রাব হইয়া থাকে। যেমন মধুকরগণ পুষ্প হইতে মধুগ্রহণ করে, সেইরূপ অথর্ব্ব, অর্থাৎ অথর্ব্ববেদোক্ত মন্ত্রসকল ইতিহাস পুরাণবিহিত কর্ম্মরূপ পুষ্প হইতে কর্ম্মফলরূপ রস সঞ্চয় করে। অথর্ব্ববেদবিহিত যাগাদিতে যে অগ্নিমধ্যে সোমলতাদি নিক্ষেপ করিতে হয়, তাহা অগ্নিপাকদ্বারা সম্পন্ন হইয়া জলরূপে পরিণত হইয়া থাকে। ঐ জল অমৃতের ন্যায় অতিশয় রস-শালীপ্রযুক্ত অমৃত বলিয়া অভিহিত হয়। (অথর্ব্ববেদবিহিত মন্ত্রসকল রসগ্রহণ করে বলিয়াই ঐ মন্ত্রসকল ভ্রমরস্থানীয় হইয়াছে, অর্থাৎ মন্ত্র সকলই অথর্ব্ববেদবিহিত কর্ম্ম হইতে রসরূপ ফলগ্রহণ করে, এই নিমিত্ত অথর্ব্ববেদবিহিত কর্ম্ম সকল পুষ্পরূপে শ্রুতিতে উক্ত হইয়াছে। অথর্ব্ব, অর্থাৎ মন্ত্র সকলই বেদোক্ত কর্ম্ম সকলের নিবর্ত্তক, এই নিমিত্ত কর্ম্মেতে মন্ত্রপ্রযুক্ত হয়) ॥ ১ ॥

তে বা এতেঽথর্ব্বাঙ্গিরস এতদিতিহাসপুরাণমভ্যতপꣳস্তস্যাভিতপ্তস্য যশস্তেজ ইন্দ্রিয়ং বীর্য্যমন্নাদ্যꣳ রসোঽজায়ত ॥ ২ ॥

তদ্ব্যক্ষরত্তদাদিত্যমভিতোঽশ্রয়ত্তদ্বা এতদ্যদেতদাদিত্যস্য পরঃ কৃষ্ণꣳ রূপম্ ॥ ৩ ॥

ইতি চতুর্থঃ খণ্ডঃ ॥ ৪ ॥

---

পুরাণং পুষ্পম্। তযোশ্চেতিহাসপুরাণয়োরশ্বমেধে পারিপ্লবাসু রাত্রিষু কর্ম্মাঙ্গত্বেন বিনিযোগঃ সিদ্ধো মধ্বেতদাদিত্যস্য পরঃ কৃষ্ণং রূপমতিশয়েন কৃষ্ণমিত্যর্থঃ ॥ ১৩ ॥

ইতি চতুর্দ্দশঃ খণ্ডঃ ॥ ৪ ॥

---

ঐ অথর্ব্ববেদ অভিতপ্ত, অর্থাৎ অথর্ব্ববেদবিহিত কর্ম্মানুষ্ঠান করিলে মন্ত্ররূপ মধুকরগণ ইতিহাস পুরাণ হইতে রসস্রাব করিতে থাকে, তাহারা যশঃ, তেজঃ, ইন্দ্রিয়সামর্থ্য, বীর্য্য, অন্ন এবং রসাদিরূপে পরিণত হয়। এই সকলের উপভোগেই দেবগণের অবস্থিতি হইতেছে। এইরূপে যাগাদি কর্ম্ম হইতে রস উৎপন্ন হয়। (অথর্ব্ববেদবিহিত যাগাদি করিলে আহুত সোমলতাদি অগ্নিদ্বারা রসরূপে পরিণত হইয়া রশ্মিদ্বারা আকৃষ্ট হইয়া সূর্য্যলোকে গমন করে, অনন্তর তাহারা যশঃ, দীপ্তি, ইন্দ্রিয়সামর্থ্য, বল, অন্ন এবং রসাদিরূপে পরিণত হইয়া থাকে, তাহাতেই জগৎ উৎপন্ন হয়) ॥ ২ ॥

যশঃ হইতে অন্নপর্য্যন্ত সমুদায়ই বিশিষ্টরূপে উৎপন্ন হইয়া আদিত্যমণ্ডলে গমন করিয়া থাকে, অনন্তর সেই সকল আদিত্যের ভাব আশ্রয় করে। এইরূপে অথর্ব্ববেদবিহিত কর্ম্মফলরূপ মধু সেই আদিত্যে সঞ্চিত হয়। যেমন কৃষকগণ শস্যলাভের প্রত্যাশায় ক্ষেত্রকর্ষণ করে, সেইরূপ মনুষ্যগণ যশঃপ্রভৃতি ফলপ্রাপ্তির নিমিত্ত অথর্ব্ববেদবিহিত যাগাদি কর্ম্ম

# পঞ্চমঃ খণ্ডঃ।

অথ যেঽস্যোর্দ্ধা রশ্ময়স্তা এবাস্যোর্দ্ধা মধুনাড্যো গুহ্যা এবাদেশা মধুকৃতো ব্রহ্মৈব পুষ্পং তা অমৃতা আপঃ ॥ ১॥

---

অথ যেঽস্যোর্দ্ধা ইত্যাদি পূর্ব্ববৎ। গুহ্যা গোপ্যা রহস্যা এবাদেশা লোকদ্বারীয়াদিবিষয়ঃ। উপাসনানি চ কর্ম্মাঙ্গবিষয়াণি মধুকৃতো ব্রহ্মৈব।

---

করিয়া থাকে। আদিত্যেতে যে সকল ফলসঞ্চিত হয়, তাহা প্রত্যক্ষসিদ্ধ। অথর্ব্ববেদবিহিত কর্ম্মফল সকল আদিত্যে সঞ্চিত হয় বলিয়াই আদিত্যদেব রাত্রিতে কৃষ্ণবর্ণ হইয়া থাকেন, ইহা দর্শন করিয়াই কর্ম্মিদিগের কর্ম্মসম্পাদনে শ্রদ্ধা জন্মে ॥ ৩ ॥

ইতি চতুর্থ খণ্ড ॥ ৪ ॥

---

মধুচক্রস্বরূপ আদিত্যদেবের যে উর্দ্ধদিক্স্থিত রশ্মিসকল তাহারাই উর্দ্ধদিগ্গত গুহ্য মধুনাড়ী, অর্থাৎ মধ্বাধারের ছিদ্র, ঐ সকল ছিদ্রদ্বারা মধুসঞ্চরণ হইয়া থাকে। গুহ্য আদেশসকল, অর্থাৎ পূর্ব্বোক্ত ত্রিসবন যাগাদি উপাসনাঙ্গ মন্ত্রসকল ভ্রমর স্বরূপ উহারাই, সবিত্রাশ্রিত মধু আহরণ করিয়া থাকে। ওঙ্কাররূপী ব্রহ্ম পুষ্পস্থানীয় উক্তরূপ ভ্রমর সকল উক্তরূপ পুষ্প হইতে মধু সঞ্চয় করে। ঐ উপাসনাঙ্গ কর্ম্ম হইতে কর্ম্মফলরূপ রসস্রাব হইয়া থাকে। যেমন মধুকরগণ পুষ্প হইতে মধুগ্রহণ করে, সেইরূপ উপাসনাঙ্গ মন্ত্রসকল উপাসনাঙ্গ কর্ম্মরূপ পুষ্প হইতে কর্ম্মফলরূপ রস সঞ্চয় করে। উপাসনাঙ্গ যাগাদিতে যে অগ্নিমধ্যে সোমলতাদি নিক্ষেপ করিতে হয়, তাহা অগ্নিপাকদ্বারা সম্পন্ন হইয়া জলরূপে পরিণত হইয়া থাকে। ঐ জল অমৃতের ন্যায় অতিশয় রসশালীপ্রযুক্ত অমৃত বলিয়া অভিহিত হয়। উপাসনাঙ্গ মন্ত্রসকল রসগ্রহণ

তে বা এতে গুহ্যা আদেশা এতদ্‌ব্রহ্মাভ্যতপংস্ত-স্যাভিতপ্তস্য যশ ইন্দ্রিয়ং বীর্য্যমন্নাদ্যংরসোঽজায়ত ॥২॥

তদ্ব্যক্ষরত্তদাদিত্যমভিতোঽশ্রয়ত্তদ্বা এতদ্যদেতদা-দিত্যস্য মধ্যেক্ষোভত ইব ॥ ৩ ॥

---

শব্দাধিকারাৎ প্রণবাখ্যং পুষ্পম্। সমানমন্যৎ। মধ্যেবতদাদিত্যস্য মধ্যে ক্ষোভত ইব সমাহিতদৃষ্টের্দৃশ্যতে সঞ্চলন্তীব ॥ ১ ২ ॥

তে বা এতে যথোক্তা রোহিতাদিরূপবিশেষা রসানাং রসাঃ। কেষাং রসানামিত্যাহ। বেদা হি যস্মাল্লোকনিষ্যন্দিত্বাৎসারা ইতি রসাস্তেষাং

---

করে বলিয়াই ঐ মন্ত্রসকল ভ্রমরস্থানীয় হইয়াছে, অর্থাৎ মন্ত্রসকলই উপা-সনাঙ্গ কর্ম্মহইতে রসরূপ ফলগ্রহণ করে, এই নিমিত্ত উপাসনাঙ্গ কর্ম্মসকল পুষ্পরূপে শ্রুতিতে উক্ত হইয়াছে। উপাসনাঙ্গ মন্ত্রসকলই বেদোক্ত কর্ম্ম সকলের নিবর্ত্তক, এই নিমিত্ত কর্ম্মেতে মন্ত্রপ্রযুক্ত হয় ) ॥ ১ ॥

সেইগুহ্য আদেশ সকল ব্রহ্মকে আশ্রয় করিলে সেই আশ্রিত ব্রহ্ম-হইতে যশঃ, তেজঃ, ইন্দ্রিয়সামর্থ্য, বীর্য্য এবং অন্ন রসাদিরূপে পরিণত হয়। (এই সকলের উপভোগেই দেবগণের অবস্থিতি হইতেছে। এই-রূপে যাগাদি কর্ম্ম হইতে রস উৎপন্ন হয়। উপাসনাঙ্গ যাগাদিকর্ম্ম করিলে আহুত সোমলতাদি অগ্নিদ্বারা রসরূপে পরিণত হইয়া রশ্মিদ্বারা আকৃষ্ট হইয়া সূর্য্যলোকে গমন করে, অনন্তর তাহারা যশঃ, দীপ্তি, ইন্দ্রিয়সামর্থ্য, বল, অন্ন এবং রসাদিরূপে পরিণত হইয়া থাকে, তাহাতেই জগৎ উৎপন্ন হয় ) ॥ ২ ॥

যশঃ হইতে অন্নপর্য্যন্ত সমুদায়ই বিশিষ্টরূপে উৎপন্ন হইয়া আদিত্যমণ্ডলে গমন করিয়া থাকে, অনন্তর সেই সকল আদিত্যের ভাব আশ্রয়করে। এইরূপে পূর্ব্বোক্ত ত্রিষবণাদি উপাসনাঙ্গ কর্ম্মফলরূপ মধু সেই আদিত্যে সঞ্চিত হয়। যেমন কৃষকগণ শস্যলাভের প্রত্যাশায় ক্ষেত্রকর্ষণ করে, সেইরূপ মনুষ্যগণ যশঃপ্রভৃতি ফলপ্রাপ্তির নিমিত্ত পূর্ব্বোক্ত ত্রিষবণাদি উপাসনাঙ্গ কর্ম্ম করিয়া থাকে। আদিত্যেতে যে এই সকল কর্ম্মফলসঞ্চিত

তে বা এতে রসানাঙ্ রসা বেদা হি রসাস্তেষামেতে রসাস্তানি বা এতান্যমৃতানামমৃতানি বেদা হ্যমৃতাস্তেষা-মেতান্যমৃতানি ॥ ৪ ॥

ইতি পঞ্চমঃ খণ্ডঃ ॥ ৫ ॥

---

রসানাং কর্ম্মভাবাপন্নানামপ্যেতে রোহিতাদিবিশেষা রসা অত্যন্তসারভূতা ইত্যর্থঃ। তথা অমৃতানামমৃতানি। বেদা হ্যমৃতা নিত্যত্বাত্তেষামেতানি রোহিতাদীনি রূপাণ্যমৃতানি। রসানাং রসা ইত্যাদিকর্ম্মস্তুতিরেষা। যস্মৈবং বিশিষ্টানি অমৃতানি ফলমিতি ॥ ৩৪ ॥

ইতি পঞ্চমঃ খণ্ডঃ ॥ ৫ ॥

---

হয়, তাহা প্রত্যক্ষসিদ্ধ। উপাসনাঙ্গ কর্ম্মফল সকল আদিত্যে সঞ্চিত হয় বলিয়াই আদিত্যদেব চাঞ্চল্যজ্যোতি ধারণ করিয়া থাকেন, ইহা দর্শন করিয়াই কর্ম্মিদিগের কর্ম্মসম্পাদনে শ্রদ্ধা জন্মে ॥ ৩ ॥

ইতিপূর্ব্বে পূর্ব্ব, দক্ষিণ, পশ্চিম, উত্তর ও ঊর্দ্ধ এই পঞ্চ মধু ব্যাখ্যা করিয়া এইক্ষণ সেই মধুপঞ্চকের উৎকর্ষ নিরূপণ করিতেছেন।—পূর্ব্বোক্ত লোহিতরূপ পূর্ব্বমধু সর্ব্বপ্রকার রস হইতে শ্রেষ্ঠ, অর্থাৎ সর্ব্বপ্রকার কর্ম্ম হইতে ঋগ্‌বেদোক্ত কর্ম্মই প্রধান। কারণ বেদসকল রস এবং ইহারা সেই বেদের রস, ইহা হইতেই লোকসকল নিষ্পন্ন হইয়া থাকে, অতএব উহাই সারভূত এবং অমৃত হইতেও অমৃত, এইরূপ কীর্ত্তিত আছে। কারণ বেদসকল অমৃত এবং ইহারা সেই বেদরূপ অমৃতের অমৃতস্বরূপ। যিনি এইরূপে বিশিষ্ট ফলবান্, অর্থাৎ বেদোক্ত ক্রিয়া করিয়া অমৃতত্ব লাভ করেন, তাঁহার মাহাত্ম্য বর্ণনাতীত। অতএব সকলেই পূর্ব্বোক্ত মধু পঞ্চকের ধ্যান করিবে ॥ ৪ ॥

ইতি পঞ্চম খণ্ড। ৫ ॥

# ষষ্ঠঃ খণ্ডঃ।

তদ্যৎপ্রথমমমৃতং তদ্বসব উপজীবন্ত্যগ্নিনা মুখেন ন বৈ দেবা অশ্নন্তি ন পিবন্ত্যেতদেবামৃতং দৃষ্ট্বা তৃপ্যন্তি॥১॥

---

তত্তত্র যৎ প্রথমমমৃতং রোহিতরূপলক্ষণং তদ্বসবঃ প্রাতঃসবনেশানা উপজীবন্ত্যগ্নিনা মুখেনাগ্নিনা প্রধানভূতেনাগ্নিপ্রধানাঃ সন্ত উপজীবন্তীত্যর্থঃ। অন্নাদ্যং রসোঽজায়ত ইতি বচনাৎ কবলগ্রাহমশ্নন্তীতি প্রাপ্তং তৎপ্রতিষিধ্যতে। ন বৈ দেবা অশ্নন্তি ন পিবন্তীতি কথং তর্হ্যুপজীবন্তীত্যুচ্যতে। এতদেব হি যথোক্তমমৃতং রোহিতরূপং দৃষ্ট্বোপলভ্য সর্ব্বকরণৈ রনুভূয় তৃপ্যন্তি। দৃশেঃ সর্ব্বকরণদ্বারোপলব্ধ্যর্থত্বাৎ। ননু রোহিতং রূপং দৃষ্টেত্যুক্তম্। কথমন্যেন্দ্রিয়বিষয়ত্বং রূপস্যেতি। ন যশ আদীনাং শ্রোত্রাদিগম্যত্বাৎ। শ্রোত্রগ্রাহ্যং যশঃ। তেজোরূপঞ্চাক্ষুষমিন্দ্রিয়ং বিষয়গ্রহণকার্য্যানুমেয়ং করণসামর্থ্যম্। বীর্য্যং বলং দেহগতম্। উৎসাহঃ প্রাণবত্তা। অন্নাদ্যং প্রত্যহমুপজীব্যমানং শরীরস্থিতিকরং যন্তরতি রসো হ্যেবমাত্মকঃ সর্ব্বঃ। যং দৃষ্ট্বা তৃপ্যন্তি সর্ব্বে॥ ১॥

---

পূর্ব্বখণ্ডে অমৃতনিরূপণ ও অমৃতধ্যান উক্ত হইয়াছে, এইক্ষণ কেবল অমৃতোপজীবী দেবগণের ধ্যানোপদেশ কথিত হইতেছে।—পূর্ব্বদিগ্‌গত যে রোহিতরূপ প্রথম মধু উক্ত হইয়াছে, প্রাতঃসবনের অধীশ্বর বসুগণ তাহাতে জীবিত আছেন। তাঁহারা অগ্নিমুখদ্বারা সেই মধুগ্রহণ করেন। বসুগণ সাধারণরূপে গ্রাস ভোজন করেন না, কিম্বা পানও করেন না, তথাপি তাঁহারাই সেই অমৃত দর্শন করিয়াই তৃপ্ত হইয়া থাকেন, অর্থাৎ অন্তর্চক্ষু সর্ব্বপ্রকার ইন্দ্রিয়ের দ্বারভূত; সুতরাং সর্ব্বপ্রকার ইন্দ্রিয়দ্বারা অমৃতলাভ করেন। এইরূপে বসুগণের ধ্যান করিবে॥ ১॥

ত এতদেব রূপমভিসংবিশন্ত্যেতস্মাদ্রূপাদুদযন্তি ॥২॥

স য এতদেবমমৃতং বেদ বসূনামেবৈকো ভূত্বাগ্নিনৈব মুখেনৈতদেবামৃতং দৃষ্ট্বা তৃপ্যতি স য এতদেব রূপমভিসংবিশত্যেতস্মাদ্রূপাদুদেতি ॥ ৩ ॥

---

দেবা দৃষ্ট্বা তৃপ্যন্তীত্যেতৎসর্ব্বং স্বকরণৈরনুভূয় তৃপ্যন্তীত্যর্থঃ। আদিত্যসংশ্রয়াঃ সন্তো বৈগন্ধ্যাদিদেহকরণদোষরহিতাশ্চ। কিন্তে নিরুদ্যমা অমৃতমুপজীবন্তি ন কথম্ তর্হ্যেতদেব রূপমভিলক্ষ্যাধুনা ভোগাবসরো নাস্মাকমিতি বুদ্ধাভিসংবিশন্ত্যুদাসতে। যদা বৈ তস্যামৃতস্য ভোগাবসরো ভবেত্তদৈতস্মাদমৃতভোগনিমিত্তমিত্যর্থঃ। এতস্মাদ্রূপাদুদ্যান্ত্যুৎসাহবন্তো ভবন্তীত্যর্থঃ। ন হ্যনুৎসাহবতামননুতিষ্ঠতামলসানাং ভোগপ্রাপ্তির্লোকে দৃষ্টা ॥ ২ ॥

স যঃ কশ্চিদেতদেবং যথোদিতমৃঙ্মধুকরতাপরসসঙ্ক্ষরণমৃগবেদবিহিতং কর্ম্ম পুষ্পাত্তস্য চাদিত্যসংশ্রয়ণং রোহিতরূপত্বঞ্চামৃতস্য প্রাচীদিগ্‌গতরশ্মি-

---

পূর্ব্বশ্রুতিতে ধ্যেয়স্বরূপ নিরূপণ করিয়া এই শ্রুতিতে ধ্যানবিধি নিরূপণ করিতেছেন।—দেবগণ দৃষ্টিমাত্রই তৃপ্তিলাভ করেন, ইহাতেই জানা যায় যে, তাঁহারা স্ব স্ব করণদ্বারা অনুভব করিয়া তৃপ্ত হইয়া থাকেন। তাঁহারা আদিত্যকে আশ্রয় করিয়া দুর্গন্ধাদি দেহদোষ অপহরণ করেন। তাঁহারাও নিরুদ্যম হইয়া অমৃতদ্বারা জীবিত থাকিতে পারেন না, তাহা হইলেই এইরূপ লক্ষ্য করিয়া এইক্ষণ আমাদিগের ভোগাবসর হইতে পারে না, এইরূপ জ্ঞান করিয়াই তাঁহারাও উপাসনা করিয়া থাকেন। যখন সেই অমৃত ভোগের অবসর হয়, তখনই অমৃত হইতে ভোগের নিমিত্ত অমৃত উৎপন্ন হয়; সুতরাং দেবগণ এই রোহিতরূপেতে প্রবেশ করেন এবং এই নিমিত্ত দেবগণও উৎসাহশালী হইয়া তাহাতে যত্ন করেন। লোকে উৎসাহবিহীন অলসব্যক্তিদিগের কখনও ভোগপ্রাপ্তি দৃষ্ট হয় না ॥ ২ ॥

যে কোনব্যক্তি পূর্ব্বোক্তরূপে মন্ত্ররূপ মধুকর, ঋগ্বেদস্বরূপ পুষ্প, সেই পুষ্পহইতে মধুস্রাব, আদিত্যেতে সেই মধুসঞ্চয়, রোহিতরূপে সেই মধুর

স যাবদাদিত্যঃ পুরস্তাদুদেতা পশ্চাদস্তমেতা বসূনামেব তাবদাধিপত্যং স্বারাজ্যং পর্য্যেতা ॥ ৪ ॥

ইতি ষষ্ঠঃ খণ্ডঃ ॥ ৬ ॥

---

নাড়ীসংস্থতাং বসুদেবভোগ্যতাম্। তদ্বিদশ্চ বসুভিঃ সহৈকতাং গত্বা অগ্নিনা মুখেনোপজীবনং দর্শনমাত্রেণ তৃপ্তিশ্চ স্বভোগাবসরমুদ্যমনং তৎকালাপায়ে চ সংবেশনং বেদ সোঽপি বসুবৎ সর্ব্বং তথৈবানুভবতি ॥ ৩ ॥

কিয়ন্তং কালং বিদ্বাংস্তদমৃতমুপজীবতীত্যুচ্যতে স বিদ্বান্ যাবদাদিত্যঃ পুরস্তাৎ প্রাচ্যাং দিশ্যুদেতা পশ্চাৎ প্রতীচ্যামস্তমেতা তাবদ্বসূনাং ভোগকালস্তাবন্তমেব কালং বসুনামাধিপত্যং পর্য্যেতা পরিতো গন্তা ভবতীত্যর্থঃ। ন যথা চন্দ্রমণ্ডলস্থঃ কেবলকর্ম্মপরতন্ত্রো দেবানামন্নভূতঃ। কিন্তর্হ্যয়মাধিপত্যং স্বারাজ্যং স্বরাড়্ভাবঞ্চাধিগচ্ছতি ॥ ৪ ॥

ইতি ষষ্ঠঃ খণ্ডঃ ॥ ৬ ॥

---

অমৃতীভাব, পূর্ব্বদিগ্গত রশ্মিরূপ মধুনাড়ী, বসুগণের সেই অমৃতের উপভোগ, বসুদিগের সহিত একীভাব প্রাপ্ত হইয়া অগ্নিমুখদ্বারা সেই অমৃতোপজীবন দর্শনমাত্রে তৃপ্তিও স্বভোগাবসরার্থ উদ্যম্ এই সকল জানেন, তিনি বসুগণের ন্যায় পূর্ব্বোক্ত সকলবিষয় অনুভব করিতে পারেন এবং উৎসাহশীল হইয়া উদিত হয়েন ॥ ৩ ॥

পূর্ব্বপূর্ব্ব শ্রুতিতে উক্ত হইয়াছে যে, দেবগণ অমৃত উপভোগ করেন, এই অমৃত উপভোগের কালের ইয়ত্তা নাই, তাঁহারা অনন্তকাল অমৃতভোগ করিয়া থাকেন। যাবৎ আদিত্য পূর্ব্বদিকে উদিত হয়েন এবং পশ্চিমদিকে অস্ত যান, তাবৎকালই বসুগণ অমৃত ভোগ করিতে থাকেন এবং তাবৎকাল তাহাদিগের আধিপত্য থাকে, যতকাল সূর্য্যের পূর্ব্বদিকে উদয় ও পশ্চিমদিকে অস্ত হয়, ততকাল বসুগণ স্বর্গরাজ্যের অধীশ্বর হইয়া

## সপ্তমঃ খণ্ডঃ।

অথ যদ্দ্বিতীয়মমৃতং তদ্রুদ্রা উপজীবন্তীন্দ্রেণ মুখেন ন বৈ দেবা অশ্নন্তি ন পিবন্ত্যেতদেবামৃতং দৃষ্ট্বা তৃপ্যন্তি ॥ ১ ॥

ত এতদেব রূপমভিসংবিশন্ত্যেতস্মাদ্রূপাদুদযান্তি ॥২॥

---

অথ যদ্দ্বিতীয়মমৃতং তদ্রুদ্রা উপজীবন্তীত্যাদি সমানম্। স যাবদা-

---

থাকেন। যাঁহারা এই প্রথম অমৃত ধ্যান করেন, তাঁহারা বসুগণের তুল্য-কাল অমৃত ভোগ করিতে পারেন ॥ ৪ ॥

ইতি ষষ্ঠ খণ্ড ॥ ৬ ॥

---

দক্ষিণদিগ্গত যে রোহিতরূপ দ্বিতীয় শুক্ররূপ মধু উক্ত হইয়াছে, মধ্যাহ্ন সবনের অধীশ্বর রুদ্রগণ তাহাতে জীবিত আছেন। তাঁহারা ইন্দ্র-রূপ মুখদ্বারা সেই মধুগ্রহণ করেন, রুদ্রগণ সাধারণরূপে গ্রাসভোজন করেন না, কিম্বা পান করেন না, তথাপি তাহাঁরা সেই অমৃত দর্শন করিয়াই তৃপ্ত থাকেন, অর্থাৎ অন্তশ্চক্ষু সর্ব্বপ্রকার ইন্দ্রিয়ের দ্বারভূত ; সুতরাং সর্ব্বপ্রকার ইন্দ্রিয়দ্বারা অমৃতলাভ করেন, ইহাই জানিতে হইবে, এইরূপে রুদ্রগণের ধ্যান করিবে ॥ ১ ॥

পূর্ব্বশ্রুতিতে রুদ্রগণকে ধ্যেয়স্বরূপে নিরূপণ করিয়া এই শ্রুতিতে ধ্যানবিধি নিরূপণ করিতেছেন।—রুদ্রগণ দৃষ্টিমাত্রই তৃপ্তিলাভ করেন, ইহাতেই জানা যায় যে, তাঁহারা স্বস্ব করণদ্বারা অনুভব করিয়া তৃপ্ত হইয়া থাকেন। রুদ্রগণ আদিত্যকে আশ্রয় করিয়া দেহতগর্গন্ধাদি দোষ অপহরণ করেন। তাঁহারাও নিরুদ্যম হইয়া অমৃতদ্বারা জীবিত থাকিতে পারেন না, তাহাহইলে এইরূপে লক্ষ্য করিয়া এইক্ষণ আমাদিগের ভোগাবসর হইতে

স য এতদেবমমৃতং বেদ রুদ্রাণামেৰৈকো ভূত্বেন্দ্রেণৈব মুখেনৈতদেবামৃতং দৃষ্ট্বা তৃপ্যতি স এতদেব রূপমভিসংবিশত্যেতস্মাদ্রূপাদুদেতি ॥ ৩ ॥

স যাবদাদিত্যঃ পুরস্তাদুদেতা পশ্চাদস্তমেতা দ্বিস্তাবদ্দক্ষিণত উদেতোত্তরতোঽস্তমেতা রুদ্রাণামেব তাবদাধিপত্যং স্বারাজ্যং পর্য্যেতা ॥ ৪ ॥

ইতি সপ্তমঃ খণ্ডঃ ॥ ৭ ॥

---

দিত্যঃ পুরস্তাদুদেতা পশ্চাদস্তমেতা দ্বিস্তাবত্ততো দ্বিগুণং কালং দক্ষিণত উদেতোত্তরতোঽস্তমেতা রুদ্রাণাং তাবদ্ভোগকালঃ ॥ ১৪ ॥

ইতি সপ্তমঃ খণ্ডঃ ॥ ৭ ॥

---

পারে না, এইরূপ জ্ঞান করিয়াই রুদ্রগণও উপাসনা করিয়া থাকেন। যখন সেই অমৃতভোগের অবসর হয়, তখনই ভোগের নিমিত্ত অমৃত হইতে অমৃত উৎপন্ন হয়; সুতরাং দেবগণ এই শুক্লরূপ মধুতে প্রবেশ করেন এবং এই নিমিত্ত দেবগণও উৎসাহশালী হইয়া তাহাতে যত্ন করেন। লোকে উৎসাহবিহীন অলসব্যক্তিদিগের কখনও ভোগপ্রাপ্তি দৃষ্ট হয় না ॥ ২ ॥

যে কোন ব্যক্তি পূর্ব্বোক্তরূপে মন্ত্ররূপ মধুকর, যজুর্ব্বেদস্বরূপ পুষ্প, সেই পুষ্প হইতে মধুস্রাব, আদিত্যেতে সেই মধুসঞ্চয়, রোহিতরূপে সেই মধুর অমৃতীভাব, দক্ষিণদিগ্গত রশ্মিরূপ মধুনাড়ী, রুদ্রগণের সেই অমৃতের উপভোগ, রুদ্রদিগের সহিত একীভাব প্রাপ্ত হইয়া ইন্দ্ররূপ মুখদ্বারা সেই অমৃতোপজীবন, দর্শনমাত্রে তৃপ্তি ও স্বভোগাবসরার্থ উদ্যম এই সকল জানেন, তিনি রুদ্রগণের ন্যায় সকল অনুভব করিতে পারেন এবং উৎসাহশালী হইয়া উদিত হয়েন ॥ ৩ ॥

পূর্ব্ব পূর্ব্ব শ্রুতিতে উক্ত হইয়াছে যে, রুদ্রগণ অমৃত উপভোগ করেন, এই অমৃত উপভোগের কালের ইয়ত্তা নাই, তাঁহারা বহুকাল অমৃত-

তৃতীয়প্রপাঠকে-

## অষ্টমঃ খণ্ডঃ।

**অথ যত্তৃতীয়মমৃতং তদাদিত্যা উপজীবন্তি বরুণেন মুখেন ন বৈ দেবা অশ্নন্তি ন পিবন্ত্যেতদেবামৃতং দৃষ্ট্বা তৃপ্যন্তি ॥ ১ ॥**

---

তথা পশ্চাদুত্তরত ঊর্দ্ধমুদেতা বিপর্য্যয়েণাস্তমেতা। পূর্ব্বস্মাৎপূর্ব্বস্মাদ্ দ্বিগুণোত্তরোত্তরেণ কালেনেত্যপৌরাণং দর্শনম্। সবিতুশ্চতুর্দ্দিশমিন্দ্রয

---

ভোগ করিয়া থাকেন। যাবৎ আদিত্য পূর্ব্বদিকে উদিত হয়েন এবং পশ্চিমদিগে অস্ত যান, তাবৎকালই বসুগণ অমৃতভোগ করিতে থাকেন, কিন্তু রুদ্রগণ ইহার দ্বিগুণকাল, অর্থাৎ যাবৎ পূর্ব্বদিক হইতে উদিত, অর্থাৎ পশ্চিমদিকে অস্ত যান এবং যাবৎ উত্তরদিক হইতে উদিত হইয়া দক্ষিণদিকে অস্তমিত হয়েন, তাবৎকাল রুদ্রগণ অমৃতভোগ করিয়া জীবিত থাকেন, তাবৎকাল তাহাদিগের আধিপত্য থাকে, বসুগণ যাবৎ স্বর্গরাজ্যের আধিপত্য করেন, রুদ্রগণ তাহার দ্বিগুণকাল স্বর্গরাজ্যের অধীশ্বর হইয়া থাকেন। যাঁহারা এইরূপে দ্বিতীয় অমৃত ধ্যান করেন, তাঁহারাও রুদ্রগণের তুল্যকাল অমৃতভোগ ও স্বর্গাধিপত্য করিতে পারেন। ৪।

ইতি সপ্তম খণ্ড ॥ ৭ ॥

---

পশ্চিমদিগ্‌গত যে কৃষ্ণরূপ তৃতীয় মধু উক্ত হইয়াছে, সায়াহ্ন সবনের অধীশ্বর আদিত্যগণ তাহাতে জীবিত আছেন। তাঁহারা বরুণরূপ মুখদ্বারা সেই মধুগ্রহণ করেন, আদিত্যগণ সাধারণরূপে গ্রাসভোজন করেন না, কিম্বা পান করেন না, তথাপি তাঁহারা সেই অমৃত দর্শন করিয়াই তৃপ্ত হইয়া থাকেন, অর্থাৎ অন্তশ্চক্ষু সর্ব্বপ্রকার ইন্দ্রিয়ের দ্বারভূত;

ত এতদেব রূপমভিসংবিশন্ত্যেতস্মাদ্রূপাদুদযন্তি ॥২॥

স য এতদেবমমৃতং বেদাদিত্যানামেবৈকো ভূত্বা বরুণেনৈব মুখেনৈতদেবামৃতং দৃষ্ট্বা তৃপ্যতি স এতদেব রূপমভিসংবিশত্যেতস্মাদ্রূপাদুদেতি ॥ ৩ ॥

---

মবরুণসোমপুরীষূদয়াস্তময়কালস্য তুল্যত্বং হি পৌরাণিকৈরুক্তম্। মানসোত্তরস্য মূর্দ্ধনি মেরোঃ প্রদক্ষিণাবৃতেস্তুল্যত্বাদিতি। অত্রোক্তঃ পরিহার

---

সুতরাং সর্ব্বপ্রকার ইন্দ্রিয়দ্বারা অমৃতলাভ করেন, এইরূপে আদিত্যগণের ধ্যান করিবে। ১।

পূর্ব্বশ্রুতিতে আদিত্যগণকে ধ্যেয়স্বরূপে নিরূপণ করিয়া এই শ্রুতিতে ধ্যানবিধি নিরূপণ করিতেছেন।—সেই আদিত্যগণ দৃষ্টিমাত্রই তৃপ্তিলাভ করেন, ইহাতে জানাযায় যে, তাঁহারা স্বস্ব করণদ্বারা অনুভব করিয়া তৃপ্ত হইয়া থাকেন, আদিত্যগণ সূর্য্যকে আশ্রয় করিয়া দুর্গন্ধাদিদোষ অপহরণ করেন, তাঁহারাও নিরুদ্যম হইয়া কেবল অমৃতদ্বারা জীবিত থাকিতে পারেন না, তাহা হইলে এইরূপে লক্ষ্য করিয়া আমাদিগেরও ভোগাবসর হইতে পারে না। এইরূপ ধ্যান করিয়াই আদিত্যগণ উপাসনা করিয়া থাকেন। যখন সেই অমৃতভোগের অবসর হয়, তখনই ভোগের নিমিত্ত অমৃত হইতে অমৃত উৎপন্ন হয়; সুতরাং আদিত্য দেবগণ এই কৃষ্ণরূপ মধুতে প্রবেশ করেন এবং এই নিমিত্ত দেবগণও উৎসাহশালী হইয়া উদিত হয়েন এবং তাহাতে যত্ন করেন। লোকে উৎসাহবিহীন অলসব্যক্তিদিগের কখনও ভোগপ্রাপ্তি দৃষ্ট হয় না। ২।

যে কোন ব্যক্তি পূর্ব্বোক্তরূপে মন্ত্ররূপ মধুকর, সামবেদস্বরূপ পুষ্প, সেইপুষ্প হইতে মধুস্রাব, আদিত্যেতে সেই মধুসঞ্চয়, কৃষ্ণরূপ সেইমধুর অমৃতীভাব, পশ্চিমদিগ্‌গত রশ্মিরূপ মধুনাড়ী, আদিত্যগণের সেই অমৃতের উপভোগ, আদিত্যগণের সহিত একীভাব প্রাপ্ত হইয়া বরুণরূপ মুখদ্বারা সেই অমৃতোপজীবন, দর্শনমাত্রে তৃপ্তি ও স্বভোগাবসরার্থ উদ্যম,

স যাবদাদিত্যো দক্ষিণত উদেতোত্তরতোঽস্তমেতা দ্বিস্তাবৎ পশ্চাদুদেতা পুরস্তাদস্তমেতাদিত্যানামেব তাবদাধিপত্যঌ্স্বারাজ্যং পর্য্যেতা ॥ ৪ ॥

ইতি অষ্টমঃ খণ্ডঃ ॥ ৮ ॥

---

আচার্য্যেরমরাবত্যাদীনাং পুরীণাং দ্বিগুণোত্তরোত্তরেণ কালেনোদ্বাসঃ স্যাৎ। উদয়শ্চ নাম সবিতুস্তন্নিবাসিনাং প্রাণিনাং চক্ষুর্গোচরাপত্তিস্তদ

এই সকল জানেন, তিনি উক্তরূপের মধ্যে প্রবেশ করিয়া আদিত্যগণের ন্যায় সকল অনুভব করিতে পারেন এবং উৎসাহশীল হইয়া উদিত হয়েন। ৩ ॥

পূর্ব্বপূর্ব্ব শ্রুতিতে উক্ত হইয়াছে যে, আদিত্যগণ অমৃত উপভোগ করেন, এই অমৃতভোগের কালের ইয়ত্তা নাই, তাঁহারা বহুকাল অমৃতভোগ করিয়া থাকেন। আদিত্যগণ রুদ্রগণের দ্বিগুণ কাল অমৃত ভোগ করেন, অর্থাৎ যাবৎ আদিত্য দক্ষিণদিক্ হইতে উদিত হইয়া উত্তরদিকে অস্ত যান এবং যাবৎ পশ্চিমদিক হইতে উদিত হইয়া পূর্ব্বদিকে অস্তগমন করেন, তাবৎকালই আদিত্যগণ অমৃত ভোগ করিয়া জীবিত থাকেন, এবং এতাবৎকাল আদিত্যগণের আধিপত্য থাকে। রুদ্রগণ যাবৎকাল স্বর্গরাজ্যের আধিপত্য করেন, আদিত্যগণ তাহার দ্বিগুণকাল স্বর্গরাজ্যের অধীশ্বর হইয়া থাকেন। যাঁহারা এইরূপে তৃতীয় অমৃত ধ্যান করেন, তাঁহারাও আদিত্যগণের তুল্যকাল অমৃতভোগ ও স্বর্গরাজ্যের আধিপত্য করিতে পারেন। ৪।

ইতি অষ্টম খণ্ড। ৮।

## নবমঃ খণ্ডঃ।

অথ যচ্চতুর্থমমৃতং তন্মরুত উপজীবন্তি সোমেন মুখেন ন বৈ দেবা অশ্নন্তি ন পিবন্ত্যেতদেবামৃতং দৃষ্ট্বা তৃপ্যন্তি ॥ ১ ॥

ত এতদেব রূপমভিসংবিশন্ত্যেতস্মাদ্রূপাদুদযন্তি ॥২॥

---

ত্যয়শ্চান্তময়ং ন পরমার্থত উদয়াস্তময়ে স্তঃ। তন্নিবাসিনাঞ্চ প্রাণিনামভাবে তান্ প্রতি তেনৈব মার্গেণ গচ্ছন্নপি নৈবোদেতা নাস্তমেতেতি চক্ষুর্গোচরাপত্তেস্তদত্যয়স্ত চাভাবাৎ। তথামরাবত্যাঃ সকাশাদ্দ্বিগুণ-

---

উত্তরদিগ্‌গত যে কৃষ্ণরূপ চতুর্থ মধু উক্ত হইয়াছে, তাহাতেই মরুতগণ জীবিত আছেন, তাহারা সোমরূপ মুখদ্বারা সেই মধুগ্রহণ করেন। মরুতগণ সাধারণরূপগ্রাস ভোজন অথবা পান করেন না, তথাপি তাঁহারা সেই অমৃত দর্শন করিয়াই পরিতৃপ্ত থাকেন, অর্থাৎ অন্তশ্চক্ষুই সর্ব্বপ্রকার ইন্দ্রিয়ের দ্বারভূত; সুতরাং মরুতগণও সর্ব্বপ্রকার ইন্দ্রিয়দ্বারা অমৃতলাভ করেন, ইহাই জানিতে হইবে। এইরূপে মরুতগণের ধ্যান করিতে হইবে ॥ ১ ॥

পূর্ব্বশ্রুতিতে মরুতগণকে ধ্যেয় স্বরূপে নিরূপণ করিয়া এইশ্রুতি সেই মরুতগণের ধ্যানবিধি নিরূপণ করিতেছেন।—মরুতগণ দৃষ্টিমাত্রই তৃপ্তিলাভ করেন, ইহাতে জানাযায় যে, মরুতগণও স্বস্ব করণদ্বারা অনুভব করিয়া তৃপ্ত হইয়া থাকেন। মরুতগণ দুর্গাকে আশ্রয় করিয়া দুর্গন্ধাদিদোষ হরণ করেন, তাঁহারাও নিরুদ্যম হইয়া কেবল অমৃতদ্বারা জীবিত থাকিতে পারেন না। তাহাহইলে এইরূপে লক্ষ্য করিয়া আমাদিগেরও ভোগাবসর হইতে পারে না। এইরূপ করিয়াই মরুতগণ উপাসনা করিয়া থাকেন। যখন সেই অমৃতভোগের অবসর হয়, তখনই ভোগের নিমিত্ত

স য এতদেবমমৃতং বেদ মরুতামেবৈকো ভূত্বা সোমেনৈব মুখেনৈতদেবামৃতং দৃষ্ট্বা তৃপ্যতি স এতদেব রূপমভিসংবিশত্যেতস্মাদ্রূপাদুদেতি ॥ ৩ ॥

স যাবদাদিত্যঃ পশ্চাদুদেতা পুরস্তাদস্তমেতা দ্বিস্তাবদুত্তরত উদেতা দক্ষিণতোঽস্তমেতা মরুতামেব তাবদাধিপত্যꣳ স্বারাজ্যং পর্য্যেতা ॥ ৪ ॥

ইতি নবমঃ খণ্ডঃ ॥ ৯ ॥

---

কালং সাংযমিনী পুরী বসত্যাতস্তন্নিবাসিনঃ প্রাণিনঃ প্রেতি দক্ষিণত ইবোদেত্যুত্তরতোঽস্তমেতীত্যুচ্যতেঽস্মদ্‌বুদ্ধিকাপেক্ষ্য তথোত্তরাস্বপি পুরীষু

---

অমৃত হইতে অমৃত উৎপন্ন হইয়া থাকে; সুতরাং দেবগণও এই কৃষ্ণরূপ মধুতে প্রবেশ করেন এবং এই নিমিত্ত দেবগণও উৎসাহশালী হইয়া উদিত হয়েন এবং তাহাতে যত্ন করেন। লোকে উৎসাহবিহীন অলস ব্যক্তিদিগের কখনও ভোগ প্রাপ্তি দৃষ্ট হয় না। ২ ॥

যেকোন ব্যক্তি পূর্ব্বোক্তরূপে মন্ত্ররূপ মধুকর, অথর্ব্ববেদস্বরূপ পুষ্প, সেই পুষ্পহইতে মধুস্রাব, আদিত্যে সেই মধুর সঞ্চয়, কৃষ্ণরূপ সেই মধুর অমৃতীভাব, উত্তর দিগ্‌গত রশ্মিরূপ মধুনাড়ী, মরুতগণের সেই অমৃতের উপভোগ, মরুতগণের সহিত একীভাব প্রাপ্ত হইয়া সোমরূপ মুখদ্বারা সেই অমৃতোপজীবন, দর্শনমাত্র তৃপ্তি ও স্বল্প ভোগাবসারার্থ উদ্যম, এইসকল জানেন, তিনি উক্তরূপের মধ্যে প্রবেশ করিয়া মরুতগণের ন্যায় সকল অনুভব করিতে পারেন এবং উৎসাহশালী হইয়া উপস্থিত হয়েন ॥ ৩ ॥

পূর্ব্বপূর্ব্ব শ্রুতিতে উক্ত হইয়াছে যে, মরুতগণ অমৃত উপভোগ করেন, সেই অমৃতভোগের কালের ইয়ত্তানাই, তাঁহারা বহুকাল অমৃতভোগ করিয়া থাকেন। মরুতগণ আদিত্যগণের দ্বিগুণকাল অমৃতভোগ করেন, অর্থাৎ

## দশমঃ খণ্ডঃ ।

অথ যৎপঞ্চমমমৃতং তৎসাধ্যা উপজীবন্তি ব্রহ্মণা মুখেন ন বৈ দেবা অশ্নন্তি ন পিবন্ত্যেতদেবামৃতং দৃষ্ট্বা তৃপ্যন্তি ॥ ১ ॥

---

যোজনা। সর্ব্বেষাঞ্চ মেরুরুত্তরো ভবতি। যদামরাবত্যাং মধ্যাহ্নগতঃ সবিতা তদা সাংযমিন্যামুদ্যন্দৃশ্যতে তত্র মধ্যাহ্নগোচরো বারুণ্যামুদ্যন্দৃ-

---

আদিত্যগণ যাবৎ পশ্চিমদিক হইতে উদিত হইয়া পূর্ব্বদিকে অস্ত গমন করেন, তাবৎ আদিত্যগণ অমৃতভোগ করিতে পারেন, কিন্তু মরুতগণতাহার দ্বিগুণ অর্থাৎ যাবৎ আদিত্য পশ্চিমদিক হইতে উদিত হইয়া পূর্ব্বদিকে অস্তমিত হয়েন এবং যাবৎ কাল উত্তরদিক্ হইতে উদিত হইয়া দক্ষিণদিকে অস্তযান, তাবৎ পরিমিত কাল মরুতগণ অমৃতভোগ করিয়া জীবিত থাকেন এবং এতাবৎকাল মরুতগণের স্বর্গরাজ্যের আধিপত্য থাকে, আদিত্যগণ যাবৎকাল স্বর্গের অধীশ্বর থাকেন, মরুতগণ তাহার দ্বিগুণকাল স্বর্গের অধিপতি হইয়া থাকেন, যাঁহারা এইরূপে মরুতগণের ধ্যান করেন, তাঁহারাও মরুতগণের তুল্যকাল স্বর্গরাজ্যের আধিপত্য করিতে পারেন ॥ ৪ ॥

ইতি নবম খণ্ড ॥ ৯ ॥

---

ঊর্দ্ধদিগ্‌গত যে পঞ্চম মধু উক্ত হইয়াছে, তাহাতে সাধ্যগণ জীবিত আছেন, তাঁহারা ব্রহ্মরূপ মুখদ্বারা সেই মধুগ্রহণ করিয়া থাকেন। সাধ্যগণ সাধারণ রূপে গ্রাস ভোজন অথবা পান করেন না, তথাপি তাঁহারা সেই অমৃত দর্শন করিয়াই পরিতৃপ্ত থাকেন, অর্থাৎ অন্তশ্চক্ষু সর্ব্বপ্রকার ইন্দ্রিয়ের দ্বারভূত; সুতরাং সাধ্যগণও সর্ব্বপ্রকার ইন্দ্রিয়দ্বারা অমৃতলাভ

ত এতদেব রূপমভিসংবিশন্ত্যেতস্মাদ্রূপাদুদযন্তি ॥ ২ ॥

স য এতদেবমমৃতং বেদ সাধ্যানামেবৈকো ভূত্বা ব্রহ্মণৈব মুখেনৈতদেবামৃতং দৃষ্ট্বা তৃপ্যতি স এতদেব রূপমভিসংবিশত্যেতস্মাদ্রূপাদুদেতি ॥ ৩ ॥

---

শ্যতে। তপোত্তরস্যাং প্রদক্ষিণাবৃত্তেস্তুল্যত্বাৎ। ইলাবৃতবাসিনাং সর্ব্বতঃ পর্ব্বতপ্রাকারনিবারিতাদিত্যরশ্মীনাং সবিত্রোর্দ্ধ ইবোদেতার্ব্বাগস্তমেতা দৃশ্যতে। পর্ব্বতোর্দ্ধচ্ছিদ্রপ্রবেশাৎসবিতৃপ্রকাশস্য। অথর্গাদ্যমৃতোপজীবি-

---

করেন, ইহাই জানিতে হইবে। এইরূপে সাধ্যগণের ধ্যান করিতে হইবে ॥ ১ ॥

পূর্ব্বশ্রুতিতে সাধ্যগণকে ধ্যেয় স্বরূপে নিরূপণ করিয়া এইশ্রুতিতে সেই সাধ্যগণের ধ্যান বিধি নিরূপণ করিতেছেন।—সাধ্যগণ দৃষ্টিমাত্রই তৃপ্তিলাভ করেন, ইহাতে জানাযায় যে, সাধ্যগণ ও স্বস্ব করণদ্বারা অনু-ভব করিয়া তৃপ্তহইয়া থাকেন। সাধ্যগণ সূর্য্যকে আশ্রয় করিয়া দুর্গ-ন্ধাদি দোষ হরণ করেন, তাহারাও নিরূদ্যম হইয়া কেবল অমৃতদ্বারা জীবিত থাকিতে পারেন না। তাহাহইলে এইরূপে লক্ষ্য করিয়া আমা-দিগের ও ভোগাবসর হইতে পারে না, এইরূপ ধ্যান করিয়াই সাধ্যগণ উপাসনা করিয়া থাকেন। যখন সেই অমৃতভোগের অবসর হয়, তখনই ভোগের নিমিত্ত অমৃত হইতে অমৃত উৎপন্ন হইয়া থাকে। সুতরাং দেবগণও এই কৃষ্ণরূপ মধুতে প্রবেশ করেন এবং এই নিমিত্ত তাহারা উৎসাহশালী হইয়া উদিত হয়েন এবং তাহাতে যত্ন করেন। লোকে উৎসাহবিহীন অলস ব্যক্তিদিগের কখনও ভোগপ্রাপ্তি দৃষ্ট হয় না ॥ ২ ॥

যেব্যক্তি পূর্ব্বোক্ত রূপে মন্ত্ররূপ মধুকর, বেদরূপ পুষ্প, সেই পুষ্প হইতে মধুস্রাব, আদিত্যেতে সেই মধুসঞ্চয়, কৃষ্ণরূপ সেই মধুর অমৃতীভাব, উর্দ্ধদিগ্‌গত রশ্মিরূপ মধুনাড়ী, সাধ্যগণের সেই অমৃতের উপভোগাদি, সাধ্যগণের সহিত একীভাব প্রাপ্তহইয়া ব্রহ্মরূপ মুখদ্বারা সেই অমৃতোপ-জীবন, দর্শনমাত্রে তৃপ্তি, ও স্বস্ব ভোগাবসরার্থ উদ্যম, এই সকল জানেন,

স যাবদাদিত্য উত্তরত উদেতা দক্ষিণতোঽস্তমেতা দ্বিস্তাবদূর্দ্ধং উদেতার্ব্বাগস্তমেতা সাধ্যানামেব তাবদাধিপত্যংস্বারাজ্যং পর্য্যেতা ॥ ৪ ॥

ইতি দশমঃ খণ্ডঃ ॥ ১০ ॥

---

নামমৃতানাঞ্চ দ্বিগুণোত্তরোত্তরবীর্য্যবত্ত্বমনুমীয়তে ভোগকালদ্বৈগুণ্যালিঙ্গেন। উদ্যমনসংবেশনাদিদেবানাং রুদ্রাদীনাং বিভুষশ্চ সমানম্ ॥ ১-৪ ॥

ইতি অষ্টমঃ নবমঃ দশমঃ খণ্ডঃ ॥ ৮-৯-১০ ॥

---

তিনি উক্তরূপের মধ্যে প্রবেশ করিয়া সাধ্যগণের ন্যায় সকল অনুভব করিতে পারেন এবং উৎসাহশালী হইয়া উদিত হয়েন ॥ ৩ ॥

পূর্ব্বপূর্ব্ব শ্রুতিতে উক্ত হইয়াছে যে, সাধ্যগণ অমৃত উপভোগ করেন, সেই অমৃত ভোগের কালের ইয়ত্তা নাই, তাঁহারা বহুকাল অমৃত ভোগ করিয়া থাকেন। সাধ্যগণ মরুতগণের দ্বিগুণকাল অমৃতভোগ করেন, অর্থাৎ মরুতগণ যাবৎ আদিত্য উত্তরদিক হইতে উদিত হইয়া দক্ষিণ দিকে অস্তগমন করেন, তাবৎকাল অমৃতভোগ করেন, কিন্তু সাধ্যগণ যাবৎ উত্তরদিক হইতে উদিত হইয়া দক্ষিণ দিকে অস্তমিত হয়েন এবং যাবৎ কাল আদিত্য ঊর্দ্ধদিক্ হইতে উদিত হইয়া অধোদিকে অস্তগমন করেন, তাবৎ পরিমিত কাল সাধ্যগণ অমৃতভোগ করিয়া জীবিত থাকেন এবং এতাবৎকাল সাধ্যগণের স্বর্গরাজ্যের আধিপত্য থাকে। মরুতগণ যাবৎকাল স্বর্গরাজ্যের আধিপত্য করেন, সাধ্যগণ তাহার দ্বিগুণকাল স্বর্গের অধীশ্বর হইয়া থাকেন। যাঁহারা এইরূপে সাধ্যগণের ধ্যান করেন, তাহারাও সাধ্যগণের তুল্যকাল স্বর্গরাজ্যের আধিপত্য করিতে পারেন। (উপসংহারকালে বক্তব্য এই যে, সূর্য্যদেব দেশ বিশেষে পূর্ব্বদিক হইতে উদিত হইয়া পশ্চিমদিকে, কোন দেশে পশ্চিমদিক হইতে উদিত হইয়া

পূর্ব্বদিকে, অপর কোনদেশে উত্তরদিক হইতে উদিত হইয়া দক্ষিণদিকে, অন্তলোকে দক্ষিণদিক হইতে উদিত হইয়া উত্তরদিকে এবং লোকান্তরে উর্দ্ধদিক হইতে উদিত হইয়া অধোদিকে অস্তগমন করেন। বসুগণ, রুদ্রগণ, আদিত্যগণ, মরুতগণ ও সাধ্যগণ ইহারা উত্তরোত্তর দ্বিগুণতর কাল ভোগকরেন, অর্থাৎ যাবৎ পূর্ব্বদিক হইতে উদিত হইয়া পশ্চিমদিকে অস্তমিত হয়েন, তাবৎ প্রথমামৃতধ্যায়ী বসুগণের ভোগকাল, ইহার দ্বিগুণকাল, অর্থাৎ যাবৎ আদিত্যগণ দক্ষিণদিক হইতে উদিত হইয়া উত্তরদিকে অস্তগমন করেন, এতাবৎকালই দ্বিতীয়ামৃতধ্যায়ী রুদ্রগণের ভোগ সময়। ইহার দ্বিগুণকাল, অর্থাৎ যাবৎ সবিতা পশ্চিমদিক হইতে উদিত হইয়া পূর্ব্বদিকে অস্তযান, এই কালই তৃতীয়ামৃতধ্যায়ী আদিত্যগণের ভোগকাল, ইহার দ্বিগুণকাল, অর্থাৎ যাবৎ আদিত্য উত্তরদিক হইতে উদিত হইয়া দক্ষিণদিকে অস্তগমন করেন, এই সময়ই চতুর্থামৃতধ্যায়ী মরুতগণের ভোগকাল। ইহার দ্বিগুণকাল, অর্থাৎ যাবৎ সূর্য্য উর্দ্ধদিক হইতে উদিত হইয়া অধোদিকে অস্ত যান, এতাবৎকালই পঞ্চমামৃতধ্যায়ী সাধ্যগণের ভোগ সময়। ইহা পৌরাণিক মত নহে। পৌরাণির মতে সূর্য্যের চতুর্দ্দিকবর্ত্তী ইন্দ্র, যম, বরুণ ও সোমপুরীতে উদয় ও অস্তকালের তুল্যতা আছে। সূর্য্যদেব মানসের উত্তরদিকে মহাগিরি সুমেরুর মূর্দ্ধভাগে প্রাকারবৎ চতুর্দ্দিকে চক্রাকারে প্রদক্ষিণ করেন। অমরাবতী প্রভৃতি পুরীতে উত্তরোত্তর দ্বিগুণ কালে সূর্য্যের উদয় ও অস্ত হইয়া থাকে। যখন যে দেশের লোকে সূর্য্যকে দেখিতে পায়, তাহাই সূর্য্যের উদয় এবং সেই সূর্য্যের যে অদর্শন, তাহাই অস্ত। দেশবিশেষে লোক সকল কোন সময় সূর্য্যকে দেখিতে পায়, কখন বা দেখিতে পায় না, তাহাকে সেই সেই দেশবাসী লোকেরা সূর্য্যের উদয়াস্ত বলিয়া থাকে, বাস্তবিক্ সূর্য্যদেবের উদয় বা অস্ত কিছুই নাই। যে দেশে লোক নাই, তথাতে সূর্য্যদেব একমার্গেই ভ্রমণ করেন, তথাপি সেই দেশে সূর্য্যদেব চক্ষুর গোচর বা অদৃশ্য হয়েন না, অমরাবতীপুরী হইতে দ্বিগুণকাল সাংযমিনী পুরীর বসতি এই পুরনিবাসী প্রাণীদিগের নিকট আমাদিগের বুদ্ধি অপেক্ষা দক্ষিণদিক হইতে উদিত হইয়া উত্তরদিকে অস্তগমন

# একাদশঃ খণ্ডঃ।

**অথ তত ঊৰ্দ্ধ উদেত্য নৈবোদেতা নাস্তমেতৈকলএব মধ্যেস্থাতা তদেষ শ্লোকঃ ॥ ১ ॥**

---

কৃত্বৈবমুদয়াস্তমনেন প্রাণিনাং স্বকর্ম্মফলভোগনিমিত্তমনুগ্রহং তৎকর্ম্মফলোপভোগক্ষয়ে তানি প্রাণিজাতান্যাত্মনি সংহৃত্যাথ ততস্তস্মাদনন্তরং প্রাণ্যনুগ্রহকালাদূৰ্দ্ধঃ সন্নাত্মন্যদেত্যোদ্‌গম্য যান্ প্রত্যুদেতি তেষাং প্রাণিনামভাবাৎ স্বাত্মস্থো নৈবোদেতা নাস্তমেতৈকলোঽদ্বিতীয়োঽনবয়বো মধ্যে স্বাত্মন্যেব স্থাতা। তত্র কশ্চিদ্বিদ্বান্ বস্বাদিসমাচরণো রোহিতাদ্যমৃতভোগভাগী যথোক্তক্রমেণাত্মানং সবিতারমাত্মত্বেনোপেত্য সমাহিতঃ

---

করেন। অমরাবতীতে যখন সূৰ্য্য মধ্যাহ্নগত হয়েন, তখন সাংযমিনী পুরীতে সূৰ্য্য উদয়গামী দৃষ্ট হয়েন, যখন সেই সাংযমিনী পুরীতে মধ্যাহ্নগামী দৃষ্ট হয়েন, তখন বারুণীতে উদয়শালী দেখা যায়। উক্ত স্থানত্রয়েই তুল্যরূপে দক্ষিণাবৰ্ত্তে ভ্রমণ করেন, ইলাবৃত বাসিদিগের সর্ব্বত্র পর্ব্বতপ্রাকারে আদিত্য রশ্মি আবৃত থাকে। অতএব তাহারা সূৰ্য্যকে ঊৰ্দ্ধ হইতে উদিত এবং অধোদিকে অস্তমিত দর্শন করে, এই দেশে পর্ব্বতের ঊর্দ্ধছিদ্র দিয়া সূৰ্য্য প্রকাশ পাইয়া থাকেন। এইরূপে সূর্য্যের উদয়াস্ত ব্যতিক্রমেই বসুগণ প্রভৃতির ভোগকালের ন্যূনাধিক্য হইয়া থাকে) ॥ ৪ ॥

ইতি দশম খণ্ড ॥ ১০ ॥

---

পূর্ব্বখণ্ডে উদয়াস্তমযদ্বারা প্রাণিবর্গের স্বকর্ম্ম ফলভোগের কালনিরূপণ রূপ অনুগ্রহ প্রদর্শন করিয়া কর্ম্মফলভোগ ক্ষয়ের নিমিত্ত উপদেশ করিতেছেন।—প্রাণিসকল আত্মাতে সংহৃত করিয়া অনন্তর যে সকল

ন বৈ তত্র ন নিম্লোচ নোদিয়ায় কদাচন দেবাস্তে-নাহং সত্যেন মা বিরাধিষি ব্রহ্মণেতি ॥ ২ ॥

---

সমেতং মন্ত্রং দৃষ্ট্বোত্থিতোঽন্যস্মৈ পৃষ্টবতে জগাদ যতস্ত্বমাগতো ব্রহ্মলোকাৎ-কিন্তত্রাপ্যহোরাত্রাভ্যাং পরিবর্ত্তমানঃ সবিতা প্রাণিনামায়ুঃ ক্ষপয়তি যথে-হাস্মাকমিত্যেবং পৃষ্টঃ প্রত্যাহ। তত্তত্র যথা পৃষ্টে যথোক্তে চার্থে এষ শ্লোকোভবতি। তেনোক্তো যোগিনেতি শ্রুতের্ব্বচনমিদম্ ॥ ১ ॥

ন বৈ তত্র যতোঽহং ব্রহ্মলোকাদাগতস্তস্মিন্ ন বৈ তত্রৈতদস্তি যৎ-পৃচ্ছসি। ন হি তত্র নিম্লোচাস্তমগমৎ সবিতা ন চোদীয়ায়োদ্গতঃ কুত-শ্চিৎকদাচন কস্মিংশ্চিদপি কালে ইতি। উদয়াস্তময়বর্জ্জিতো ব্রহ্মলোক ইত্যুপপন্নমিত্যুক্তঃ শপথমিবপ্রতিপেদে। হে দেবাঃ সাক্ষিণো যূয়ং শৃণুত যথা ময়োক্তং সত্যং বচস্তেন সত্যেনাহং ব্রহ্মণা ব্রহ্মস্বরূপেণ মা বিরাধিষি মা বিরুদ্ধেয়মপ্রাপ্তির্ব্রহ্মণো মাভূদিত্যর্থঃ ॥ ২ ॥

---

প্রাণীর প্রতি উদিত হয়, সেই সকল প্রাণীর অভাবহেতু উদিত বা অস্ত-মিত হয়েন না, তখন কেবল অদ্বিতীয় নিরবয়ব আত্মামাত্রই বিদ্যমান থাকেন। কোন বিদ্বান ব্যক্তি বসুপ্রভৃতির ন্যায় আচরণ করিয়া রোহি-তাদি অমৃতভাগী হয়েন, তিনি উক্তক্রমে আত্মস্বরূপ সবিতাকে পাইয়া সমাধি অবলম্বন করেন, অনন্তর এই মন্ত্রদর্শন করিয়া উত্থিত হয়েন এবং অন্য কেহ জিজ্ঞাসা করিলে তাহাকে বলিবেন, যেহেতু তুমি আত্মগত, অতএব ব্রহ্মলোকে তোমার কি হইবে? সবিতা দিবারাত্রিদ্বারা পরি-বর্ত্তমান হইয়া প্রাণিগণের আয়ুঃক্ষয় করেন। ব্রহ্মবিজ্ঞানবিদ্ এইরূপ বলিলে কোন শিষ্ট বলিলেন, কিরূপে আপনাদিগের ন্যায় আমাদিগের আয়ুঃক্ষয় না হয়, তাহার উপদেশ করুন। ব্রহ্মবিদ্ এইরূপে শিষ্টকর্ত্তৃক জিজ্ঞাসিত হইয়া বলিতেছেন ॥ ১ ॥

আমি যে ব্রহ্মলোক হইতে আগমন করিয়াছি, সেখানে কোন-কালেও সবিতা উদিত বা অস্তমিত হয়েন না। সেই ব্রহ্মলোক উদয়াস্ত বিহীন। হে দেবগণ! তোমরা সাক্ষীভূত হইয়া শ্রবণ কর, আমি যে

ন হ বা অস্মা উদেতি ন নিম্লোচতি সকৃদ্দিবা হৈবাস্মৈ ভবতি য এতামেবং ব্রহ্মোপনিষদং বেদ ॥ ৩ ॥

তদ্ধৈতদ্ব্রহ্মা প্রজাপতয় উবাচ প্রজাপতির্ম্মনবে মনুঃ প্রজাভ্যস্তদ্ধৈতদুদ্দালকায়ারুণয়ে জ্যেষ্ঠায় পুত্রায় পিতা ব্রহ্ম প্রোবাচ ॥ ৪ ॥

---

সত্যং তেনোক্তমিত্যাহ শ্রুতির্ন হ বা অস্মৈ। যথোক্তব্রহ্মবিদে নোদেতি ন নিম্লোচতি নাস্তমেতি কিন্তু ব্রহ্মবিদেহস্মৈ সকৃদ্দিবা হৈব সদৈবাহর্ভবতি স্বয়ং জ্যোতিষ্ট্বাদ্ব এতাং যথোক্তাং ব্রহ্মোপনিষদং বেদ গুহ্যং বেদ। এবং তন্ত্রেণ বংশাদিত্যং প্রত্যমৃতসম্বন্ধঞ্চ যচ্চান্যদবোচাম এবং জানাতীত্যর্থঃ। বিদ্বানুদয়াস্তময়কালাপরিচ্ছেদ্যং নিত্যমজং ব্রহ্ম ভবতীত্যর্থঃ ॥ ৩ ॥

তদ্ধৈতন্মধুজ্ঞানং ব্রহ্মা হিরণ্যগর্ভো বিরাজে প্রজাপতয়ে উবাচ। সোহপি মনবে মনুরিক্ষ্বাকাদিভ্যঃ প্রজাভ্যঃ প্রোবাচেতি বিদ্যাংস্তৌতি

---

তোমাদিগের নিকট সত্য বচন বলিলাম, এই সত্যদ্বারা ব্রহ্মের অপ্রাপ্তি হইবে না, অর্থাৎ আমার উপদেশানুসারে কার্য্য করিলেই ব্রহ্মপ্রাপ্তি হইতে পারিবে ॥ ২ ॥

যিনি সম্যক্‌রূপে ব্রহ্মবিজ্ঞান লাভ করিয়াছেন, তাঁহার সম্বন্ধে কখন আদিত্য দেব উদিত বা অস্তমিত হয়েন না, সর্ব্বদাই তাঁহার দিবা থাকে, যিনি এই বেদগুহ্য ব্রহ্মোপনিষদ্ সম্যক্‌প্রকারে জানিতে পারেন, তিনি স্বয়ং জ্যোতিঃস্বরূপ হইয়া প্রকাশ পাইতে থাকেন, সুতরাং তাঁহার নিকট উদয়াস্তের সম্ভব নাই। সেই জ্ঞানী ব্যক্তিও উদয়াস্ত বিহীন ব্রহ্মস্বরূপ হইতে পারেন ॥ ৩ ॥

পূর্ব্বোক্ত মধুবিজ্ঞান হিরণ্যগর্ভ ব্রহ্মা বিরাটপুরুষ প্রজাপতিকে বলিয়াছিলেন, সেই প্রজাপতি মনুকে উপদেশ করেন। অনন্তর মনু ইক্ষ্বাকু

ইদং বাব তজ্জ্যেষ্ঠায় পুত্ত্রায় পিতা ব্রহ্ম প্রব্রূয়াৎ প্রাণায্যায় বান্তেবাসিনে ॥ ৫ ॥

নান্যস্মৈ কস্মৈচন যদ্যপ্যস্মা ইমামদ্ভিঃ পরিগৃহীতাং ধনস্য পূর্ণাং দদ্যাদেতদেব ততোভূয় ইত্যেতদেব ততো ভূয় ইতি ॥ ৬ ॥

ইতি একাদশঃ খণ্ডঃ ॥ ১১ ॥

---

ব্রহ্মাদিবিশিষ্টক্রমাগতেতি। কিঞ্চ তদ্ধৈতন্মধুজ্ঞানমুদ্দালকায়ারুণয়ে পিতা ব্রহ্মবিজ্ঞানং জ্যেষ্ঠায় পুত্ত্রায় প্রোবাচ ॥ ৪ ॥

ইদং বাব তদ্যথোক্তম্। অন্যোঽপি জ্যেষ্ঠায় পুত্ত্রায় সর্ব্বপ্রিয়ার্হায় ব্রহ্ম প্রব্রূয়াৎ। প্রাণায্যায় যোগ্যায়ান্তেবাসিনে শিষ্যায় ॥ ৫ ॥

নান্যস্মৈ কস্মৈচন প্রব্রূয়াত্তীর্থদ্বয়মনুজ্ঞাতমনেকেষাং প্রাপ্তানাং তীর্থানামাচার্য্যাদীনাম্। কস্মাৎ পুনস্তীর্থসঙ্কোচনং বিদ্যায়াঃ কৃতমিত্যাহ। যদ্যপ্যস্মৈ আচার্য্যায় ইমাং কশ্চিৎ পৃথিবীমদ্ভিঃ পরিগৃহীতাং সমুদ্রপরিবেষ্টিতাং সমস্তামপি দদ্যাদ্ অস্যা বিদ্যায়া নিষ্ক্রয়ার্থমাচার্য্যায় ধনস্য

---

প্রভৃতি প্রজ্ঞাবর্গের নিকট প্রচার করেন, পরে উদ্দালকের পিতা স্বীয় জ্যেষ্ঠপুত্ত্র উদ্দালক আরুণিকে ঐ ব্রহ্মবিজ্ঞান বলিয়াছেন ॥ ৪ ॥

অন্য ব্যক্তিও সর্ব্বপ্রিয় জ্যেষ্ঠপুত্ত্রকে উক্ত ব্রহ্মবিজ্ঞান বলিতে পারেন এবং সুযোগ্যশিষ্যকে গুরু এই ব্রহ্মবিজ্ঞান উপদেশ করিবেন, পূর্ব্ব পূর্ব্ব আচার্য্যগণ এই নিয়মে ব্রহ্মবিজ্ঞান উপদেশ করিয়াছেন ॥ ৫ ॥

অন্য কাহাকেও এই ব্রহ্মবিজ্ঞান উপদেশ করিবে না। ইহাদ্বারা জানা যাইতেছে যে, পিতা ও আচার্য্য ইহাদিগের নিকটেই ব্রহ্মবিদ্যার উপদেশ গ্রহণ করিবে। যদি আচার্য্যকে এই ব্রহ্মবিজ্ঞান প্রদানের নিষ্ক্রয়রূপে সসাগরাধরা প্রদান করা যায়, তথাপি ব্রহ্মবিজ্ঞান প্রদানের উপযুক্ত নিষ্ক্রয় হয় না। আচার্য্য ব্রহ্মবিজ্ঞান উপদেশদ্বারা শিষ্যের

## দ্বাদশঃ খণ্ডঃ।

গায়ত্রী বা ইদꣳ সর্ব্বং ভূতং যদিদং কিঞ্চ বাগ্বৈ গায়ত্রী বাগ্বা ইদꣳ সর্ব্বং ভূতং গায়তি চ ত্রায়তে চ ॥১॥

---

পূর্ণাং সম্পন্নাং ভোগোপকরণৈর্নাপরস্য নিষ্ক্রয়ো যস্মাত্ততোঽপি দানাদেতদেব যন্মধুবিদ্যাদানং ভূয়ো বহুতরফলমিত্যর্থঃ দ্বিরভ্যাস আদরার্থঃ ॥ ৬ ॥

ইতি একাদশঃ খণ্ডঃ ॥ ১১ ॥

---

যত এবমতিশয়ফলৈষা ব্রহ্মবিদ্যা অতঃ সা প্রকারান্তরেণাপি বক্তব্যেতি গায়ত্রী বা ইত্যাদ্যারভ্যতে। গায়ত্রীদ্বারেণ চোচ্যতে ব্রহ্ম। সর্ব্ববিশেষরহিতস্য নেতি নেতীত্যাদি বিশেষপ্রতিষেধগম্যস্য দুর্ব্বোধত্বাৎ। সংস্বনেকেষু ছন্দঃসু গায়ত্র্যা এব ব্রহ্মজ্ঞানদ্বারতয়োপাদানং প্রাধান্যাৎ।

---

যেরূপ উপকারসাধন করেন, সমস্ত উপকরণের সহিত সাগর বেষ্টিতা পৃথিবী তাহার সমতুল নহে, কারণ এই ব্রহ্মবিদ্যার ফল পৃথিবী লাভ হইতেও অধিক ॥ ৬ ॥

ইতি একাদশ খণ্ড ॥ ১১ ॥

---

যেহেতু পূর্ব্বখণ্ডে অতিশয়রূপে ব্রহ্মবিদ্যার ফলোৎকর্ষ বর্ণিত হইয়াছে অতএব প্রকারান্তরে সেই সেই ব্রহ্মবিদ্যার উপদেশ বলিতেছেন।— গায়ত্রীদ্বারাও ব্রহ্মবিদ্যার উপদেশ হইতে পারে। তন্ন তন্নরূপে সর্ব্ববিষয় পরিত্যাগ করিয়া নিষেধমুখে ব্রহ্মবিদ্যার উপদেশ সাধারণ বুদ্ধির অগম্য, অতএব গায়ত্রীর উপাসনাদ্বারা ব্রহ্মবিদ্যাসাধনই প্রশস্ত উপায়। অনেকপ্রকার ছন্দ আছে, তাহাদিগের মধ্যে গায়ত্রীছন্দই ব্রহ্মবিজ্ঞান

সোমাহরণাদিতরচ্ছন্দোঽক্ষরাহরণেন ইতরচ্ছন্দো ব্যাপ্ত্যা চ সর্ব্বসবনব্যাপকত্বাচ্চ যজ্ঞে প্রাধান্যং গায়ত্র্যাঃ। গায়ত্রীসারত্বাচ্চ ব্রাহ্মণস্য। মাতরমিব হিত্বা গুরুতরাং গায়ত্রীং ততোঽন্যদ্‌গুরুতরং ন প্রতিপদ্যতে ইদং যথোক্তং ব্রহ্মাপোতি তস্যামত্যন্তগৌরবস্য প্রসিদ্ধত্বাৎ। অতো গায়ত্রীমুখেনৈব ব্রহ্মোচ্যতে গায়ত্রী বৈ ইত্যবধারণার্থো বৈশব্দঃ। সর্ব্বং ভূতং প্রাণিজাতং যৎকিঞ্চ স্থাবরং জঙ্গমং বা তৎসর্ব্বং গায়ত্র্যেব। তস্যাশ্ছন্দোমাত্রায়াঃ সর্ব্বভূতত্বমনুপপন্নমিতি গায়ত্রীকারণং বাচং শব্দরূপামাপাদয়তি গায়ত্রীম্। বাগ্‌বৈ গায়ত্রীতি। বাগ্বা ইদং সর্ব্বং ভূতম্। তস্মাৎ বাক্ শব্দরূপা সতী সর্ব্বং ভূতং গায়তি চ শব্দয়তি অসৌ গৌরসাবশ্ব ইতি ত্রায়তে চ রক্ষত্যমুষ্মান্নৈভৈষীঃ কিং তে ভয়মুত্থিমিত্যাদি। সর্ব্বতো ময়ান্নিবর্ত্ত্যমানো বাচা ত্রাতঃ স্যাৎ। যদ্বাগ্‌ভূতং গায়তি ত্রায়তে

---

বিষয়ে প্রধান কারণ বলিয়া সকলেই স্বীকার করিয়া থাকেন। ত্রিষ্টুভ, জগতীপ্রভৃতি অনেকপ্রকার ছন্দ আছে, তাহাদিগের সর্ব্বব্যাপকত্ব নাই, কিন্তু গায়ত্রীছন্দ সর্ব্বব্যাপক, অর্থাৎ ত্রিসবন যাগাদিতে গায়ত্রীছন্দের প্রয়োজন আছে, অতএব গায়ত্রীই সর্ব্বপ্রকার ছন্দের মধ্যে প্রধান ত্রিষ্টুভ জগতী প্রভৃতিছন্দ গায়ত্রীছন্দ হইতে হীন। বিশেষতঃ গায়ত্রীই ব্রাহ্মণগণের সারভূত। অতএব ব্রাহ্মণমাত্রেরই গায়ত্রীর আশ্রয় গ্রহণ কর্ত্তব্য। যেমন অবোধ বালকগণ মাতাকে পরিত্যাগ করিয়া অপরের শরণাগত হয়, সেইরূপ অজ্ঞব্রাহ্মণেরা গায়ত্রী পরিত্যাগকরিয়া অপরছন্দের অনুসরণ করে। যাহারা এইরূপ বালকের মাতৃ পরিত্যাগের ন্যায় গায়ত্রী পরিত্যাগ করিয়া উপাসনা করে, তাহারা প্রকৃত সুপ্রশস্ত পন্থা বর্জ্জন করিয়া অতি গুরুতর ও বহুদূরবর্ত্তী পন্থার আশ্রয় লয়। গায়ত্রী সর্ব্বময় ও সর্ব্বভূতাত্মক। স্থাবরজঙ্গমাদি যে কিছু প্রাণিজাত বিদ্যমান আছে, সেই সমুদায়ই গায়ত্রীস্বরূপ, অর্থাৎ বাক্যমাত্রেরই কারণ; সুতরাং গায়ত্রীই বাক্যস্বরূপ। অতএব শব্দরূপা সরস্বতী সর্ব্বপ্রকার শব্দ করিয়া থাকেন। এইটি গো, এইটি অশ্ব, তোমার ভয় নাই ইত্যাদিরূপে শব্দই সকলকে রক্ষা করিয়া থাকে, এই নিমিত্তই "গায়ত্রী"নাম হইয়াছে, অর্থাৎ

যা বৈ সা গায়ত্রী যং বাব সা যেয়ং পৃথিব্যস্যাং হীদং সর্ব্বং ভূতং প্রতিষ্ঠিতমেতামেব নাতিশীয়তে ॥ ২ ॥

যা বৈ সা পৃথিবীয়ং বাব সা যদিদমস্মিন্ পুরুষে শরীর-মস্মিন্ হীমে প্রাণাঃ প্রতিষ্ঠিতা এতদেব নাতিশীয়ন্তে ॥৩॥

---

গায়ত্র্যেব তদ্গায়তি চ বাচোঽনন্যত্বাৎ গায়ত্র্যা গানাত্রাণাচ্চ গায়ত্র্যা গায়ত্রীত্বম্ ॥ ১ ॥

যা বৈ সৈবংলক্ষণা সর্ব্বভূতরূপা গায়ত্রী ইয়ং বাব সা যেয়ং পৃথিবী। কথং পুনরিয়ং পৃথিবী গায়ত্রীত্যুচ্যতে। সর্ব্বভূতসম্বন্ধোঽস্যাং পৃথিব্যাং হি। যস্মাৎ সর্ব্বং স্থাবরজঙ্গমঞ্চ ভূতং প্রতিষ্ঠিতমেতামেব পৃথিবীং নাতিশীয়তে নাতিবর্ত্তত ইত্যেতৎ ॥ ২ ॥

যথা গানত্রাণাভ্যাং ভূতসম্বন্ধো গায়ত্র্যা এবং ভূতপ্রতিষ্ঠানাদ্ভূতসম্বন্ধাদ্বা পৃথিবী অতো গায়ত্রী পৃথিবী। যা বৈ সা পৃথিবী গায়ত্রীয়ং বাব সা ইদমেব। তৎকিং যদিদমস্মিন্ পুরুষে কার্য্যকারণসঙ্ঘাতে জীবতি

---

যিনি গান কর্ত্তাকে ত্রাণ করেন, তিনিই গায়ত্রী। এই গায়ত্রীই ব্রহ্মজ্ঞানলাভের প্রশস্ত উপায়, অতএব ব্রাহ্মণমাত্রেরই গায়ত্রীর আরাধনা কর্ত্তব্য ॥ ১ ॥

পূর্ব্বশ্রুতি যে গায়ত্রী সর্ব্বভূতাত্মিকা বলিয়া উক্ত হইয়াছে, তাহাই বিবৃত হইয়াছে।—পূর্ব্বোক্ত লক্ষণা গায়ত্রীই পৃথিবী, যেহেতু গায়ত্রীতে সর্ব্বভূত সম্বন্ধ আছে, অতএব গায়ত্রীই পৃথিবীস্বরূপা। এই গায়ত্রীরূপা পৃথিবীতেই স্থাবরজঙ্গমাত্মক ভূতসকল, প্রতিষ্ঠিত আছে, কোন ভূতই এই গায়ত্রীরূপা পৃথিবীকে অতিক্রমকরিয়া বিদ্যমান থাকিতে পারে না। যেমন গানত্রাণদ্বারা গায়ত্রী সর্ব্বভূতে আশ্রয়, সেইরূপ সর্ব্বভূত প্রতিষ্ঠিত আছে বলিয়াই গায়ত্রীকে পৃথিবীস্বরূপ বলিয়া জানা যায় ॥ ২ ॥

সেই পূর্ব্বোক্ত পৃথিবীরূপা গায়ত্রীই কার্য্যকারণ সংঘাতরূপ প্রাণীর শরীর, যেহেতু শরীর পার্থিব পদার্থ; এই নিমিত্তই শরীরকেও গায়ত্রীস্বরূপ

যদ্বৈতৎপুরুষে শরীরমিদং বাব তদ্যদিদমস্মিন্নন্তঃ-পুরুষে হৃদয়মস্মিন্ হীমে প্রাণাঃ প্রতিষ্ঠিতা এতদেব নাতি-শীয়ন্তে ॥ ৪ ॥

সৈষা চতুষ্পদা ষড়্বিধা গায়ত্রী তদেতদৃচাভ্যনুক্তম্ ॥৫॥

---

শরীরং পার্থিবত্বাচ্ছরীরস্থ। কথং শরীরস্থ গায়ত্রীত্বমিত্যুচ্যতে। অস্মিন্-হীমে প্রাণা ভূতশব্দবাচ্যাঃ প্রতিষ্ঠিতাঃ। অস্তঃ পৃথিবীবৎ ভূতশব্দবাচ্যপ্রাণ-প্রতিষ্ঠানাচ্ছরীরং গায়ত্রী। এতদেব যস্মাচ্ছরীরং নাতিশীয়ন্তে প্রাণাঃ ॥৩॥

যদ্বৈতৎপুরুষে শরীরং গায়ত্রীদং বাব তৎ। যদিদমস্মিন্নন্তর্মধ্যে পুরুষে হৃদয়ং পুণ্ডরীকাক্ষমেতদ্গায়ত্রী। কথমিত্যাহ অস্মিন্ হীমে প্রাণাঃ প্রতিষ্ঠিতা অতঃ শরীরবদ্গায়ত্রী হৃদয়ম্। এতদেব চ নাতিশীয়ন্তে প্রাণাঃ। প্রাণো হি পিতা। প্রাণো মাতা। অহিংসন্ সর্ব্বভূতানীতি শ্রুতেঃ। ভূতশব্দবাচ্যাঃ প্রাণাঃ ॥ ৪ ॥

সৈষা চতুষ্পদা ষড়ক্ষরপাদা ছন্দোরূপা সতী ভবতি গায়ত্রী ষড়্বিধা। বাগ্‌ভূতপৃথিবীশরীরহৃদয়প্রাণরূপা সতী ষড়বিধা ভবতি। বাক্‌প্রাণয়ো-

---

বলা যায়। এই প্রাণ সকল শরীরকে আশ্রয় করিয়া বিদ্যমান রহিয়াছে, যেহেতু প্রাণ সকল শরীরে প্রতিষ্ঠিত আছে, অতএব প্রাণিগণের শরীর ও গায়ত্রী, কখন প্রাণ সকল শরীররূপ গায়ত্রীকে অতিক্রম করিয়া থাকিতে পারে না ॥ ৩ ॥

পূর্ব্বোক্ত গায়ত্রীরূপ প্রাণির শরীর মধ্যে যে হৃদয় পুণ্ডরীক আছে, তাহাও গায়ত্রী। যেহেতু এই হৃদয়কে অশ্রায় করিয়া প্রাণসকল প্রতি-ষ্ঠিত আছে, অতএব প্রাণিগণের শরীরের ন্যায় হৃদয়ও গায়ত্রী স্বরূপ। কখনও প্রাণসকল হৃদয়কে অতিক্রম করিয়া প্রতিষ্ঠিত হইতে পারেন, শ্রুতিতে লিখিত আছে যে, প্রাণ সকল কখনও কোন প্রাণীকে হিংসা করে না, অতএব প্রাণই পিতা ও প্রাণই মাতা ॥ ৪ ॥

সেই গায়ত্রী চতুষ্পদা, তাহার এক এক পদ ষড়ক্ষর বিশিষ্ট। এই গায়ত্রীছন্দ স্বরূপা হইয়া ষড়বিধ হইয়াছেন বাক্য, ভূত, পৃথিবী, শরীর,

তাবানস্য মহিমা ততো জ্যায়াংশ্চ পুরুষঃ পাদোঽস্য সর্ব্বা ভূতানি ত্রিপাদস্যামৃতং দিবীতি ॥ ৬ ॥

---

রন্যার্থনির্দ্দিষ্টয়োরপি গায়ত্রীপ্রকারত্বম্। অন্যথা ষড়্বিধসঙ্খ্যাপূরণানুপপত্তেঃ। তদেতস্মিন্নথে এতদ্গায়ত্র্যাখ্যং ব্রহ্ম গায়ত্র্যনুগতং গায়ত্রীমুখেনোক্তম্। ঋচাপি মন্ত্রেণাভ্যনুক্তং প্রকাশিতম্ ॥ ৫ ॥

তাবানস্য গায়ত্র্যাখ্যস্য ব্রহ্মণঃ সমস্তস্য মহিমা বিভূতিবিস্তারঃ যাবাংশ্চতুষ্পাৎ ষড়্বিধশ্চ ব্রহ্মণো বিকারঃ পাদো গায়ত্রীতি ব্যাখ্যাতঃ। অতস্তস্মাদ্বিকারলক্ষণাৎ গায়ত্র্যাখ্যাদ্বাচারম্ভণমাত্রাত্ততো জ্যায়ান্মহত্তরশ্চ পরমার্থসত্যরূপোঽবিকারঃ পুরুষঃ সর্ব্বপূরণাৎপুরীশয়নাচ্চ। তস্যাস্য পাদঃ সর্ব্বা সর্ব্বাণি ভূতানি তেজোঽবন্নাদীনি সস্থাবরজঙ্গমানি। ত্রিপাৎ ত্রয়ঃ পাদা অস্য সোঽয়ং ত্রিপাৎ। ত্রিপাদমৃতং পুরুষাখ্যং সমস্তস্য গায়ত্র্যাত্মনো দিবি দ্যোতনবতি স্বাত্মন্যবস্থিতমিত্যর্থঃ ইতি ॥ ৬ ॥

---

হৃদয় ও প্রাণরূপা হইয়াই গায়ত্রী ষট্প্রকার হইয়াছে। বাক্য ও প্রাণ ইহারা অন্যার্থক হইলেও ইহারা গায়ত্রীস্বরূপ বলিয়া নির্দ্দিষ্ট আছে। অতএব ব্রহ্মও গায়ত্রীর অনুগত জানিবে এবং ঋকমন্ত্রদ্বারা প্রকাশিত ॥ ৫ ॥

পূর্ব্বশ্রুতিতে যে চতুষ্পাদ ও ষড়্বিধ গায়ত্রী ব্যাখ্যাতহইয়াছে, তাহাই পাদাদি বিভাগবিশিষ্ট গায়ত্র্যাখ্য ব্রহ্মের মাহাত্ম্য বিস্তার এবং ইহাই ব্রহ্মের বিকার, এই বিকার লক্ষণ গায়ত্র্যাখ্য ব্রহ্মের বিভূতি বিস্তার হইতে বাক্যের আরম্ভ মাত্র মহত্তর পরমার্থ সত্যরূপ অবিকার পুরুষ আবির্ভূত হয়েন, ইনিই সকল পূরণ করিয়া অন্তঃপুরে শয়ান আছেন এবং গায়ত্রী হইতে শ্রেষ্ঠ। স্থাবরজঙ্গমাত্মক সর্ব্ব ভূতই এই পুরুষের পাদ। এই পুরুষ ত্রিপাদ, সেই ত্রিপাদাখ্য পুরুষই পাদাদি বিভাগবিশিষ্ট গায়ত্র্যাত্মক ব্রহ্মের অমৃত, উহা দ্যোতনশীল আত্মাতে অবস্থিত আছে ॥ ৬ ॥

তদ্বৈতদ্‌ব্রহ্মেতীদং বাব তদ্যোঽয়ং বহির্দ্ধা পুরুষাদাকাশো যো বৈ স বহির্দ্ধা পুরুষাদাকাশঃ ॥ ৭ ॥

অয়ং বাব স যোঽয়মন্তঃপুরুষ আকাশো যো বৈ সোঽন্তঃপুরুষ আকাশঃ ॥ ৮ ॥

---

যদ্বৈতত্ত্রিপাদমৃতং গায়ত্রীমুখেনোক্তং ব্রহ্মেতীদং বাব তদিদমেব। তদ্‌যোঽয়ং প্রসিদ্ধো বহির্দ্ধা বহিঃপুরুষাদাকাশো ভৌতিকো যো বৈ স বহির্দ্ধা পুরুষাদাকাশ উক্তঃ। অয়ং বাব স যোঽয়মন্তঃপুরুষে শরীর আকাশঃ। যো বৈ সোঽন্তঃপুরুষঃ আকাশঃ ॥ ৭ ॥

অয়ং বাব স যোঽয়মন্তর্হৃদয়ে পুণ্ডরীক আকাশঃ। কথমেকস্য সত আকাশস্য ত্রিধা ভেদ ইতি। উচ্যতে বাহেন্দ্রিয়বিষয়ে জাগরিতস্থানে নভসি দুঃখবাহুল্যং দৃশ্যতে। অতঃ শরীরে স্বপ্নস্থানভূতে মন্দতরং দুঃখং ভবতি। স্বপ্নান্ পশ্যতো হৃদয়স্থে পুনর্নভসি ন কঞ্চন কাময়তে ন কঞ্চন স্বপ্নং পশ্যতি। অতঃ সর্ব্বদুঃখনিবৃত্তিরূপমাকাশং সুষুপ্তস্য স্থানম্। অতো

---

গায়ত্রীমুখে যে ত্রিপাদ অমৃত উক্ত আছে, তাহাই ব্রহ্ম। এই বাহ্য ভৌতিক আকাশও সেই বাহ্যপুরুষ হইতে প্রকাশ পায়, আর অন্তর্গত যে শারীর আকাশ, তাহাও আন্তরিক পুরুষ হইতে ব্যক্ত হইয়াছে; সুতরাং তাঁহাকেই সর্ব্বময় বলিয়া জানা যায় ॥ ৭ ॥

হৃদয় পুণ্ডরীকমধ্যে যে আন্তরিক আকাশ আছে, তাহাও সেই ব্রহ্মস্বরূপ। সেই এক আকাশেরই বাহ্য, শারীরিক ও আন্তরিক এই ত্রিবিধ বিভেদ আছে, যেহেতু বাহেন্দ্রিয় বিষয়ীভূত জাগরিত স্থান সকলেই মনের দুঃখবাহুল্য দৃষ্ট হয়, স্বপ্নস্থানভূত শরীরে মন্দতরদুঃখ অনুভূত হইয়া থাকে। স্বপ্ন দর্শনকারীর হৃদয়স্থ মনেতে কোন কামনা হয় না এবং কোনও স্বপ্নদর্শন হয় না। অতএব ইহাতেই জানাযায় যে, উপাধি ভেদেই এক আকাশের ত্রিবিধ বিভেদ হইয়াছে। যেমন লোকত্রয়ের মধ্যে কুরুক্ষেত্রই বিশিষ্ট, সেইরূপ এক আকাশই সর্ব্বভূতের শ্রেষ্ঠ ॥ ৮ ॥

অয়ং বাব স যোঽয়মন্তর্হৃদয় আকাশস্তদেতৎপূর্ণং অপ্রবর্ত্তি পূর্ণমপ্রবর্ত্তিনীংং শ্রিয়ং লভতে য এবং বেদ ॥ ৯ ॥

ইতি দ্বাদশঃ খণ্ডঃ ॥ ১২ ॥

---

যুক্তমেকস্যাপি ত্রিধা ভেদানুব্যাখ্যানম্। বহির্দ্ধা পুরুষাদারভ্যাকাশস্য হৃদয়ে সঙ্কোচকরণং চেতঃসমাধানস্থানস্তুতয়ে। যথা ত্রয়াণামপি লোকানাং কুরুক্ষেত্রং বিশিষ্যতে। অর্দ্ধতস্ত কুরুক্ষেত্রমর্দ্ধতস্ত পৃথুদকমিতি তদ্বৎ। তদেতদ্ধার্দ্দাকাশাখ্যং ব্রহ্ম পূর্ণং সর্ব্বগতং ন হৃদয়মাত্রপরিচ্ছিন্নমিতি মন্তব্যম্। যদ্যপি হৃদয়াকাশে চেতঃ সমাধীয়তে অপ্রবর্ত্তি ন কুতশ্চিৎপ্রবর্ত্তিতুং শীলমস্যেতি অপ্রবর্ত্তি তদনুচ্ছিত্তিধর্ম্মকম্। যথান্যানি ভূতানি পরিচ্ছিন্নান্যুচ্ছিত্তিধর্ম্মকাণি ন তথা হার্দ্দং নভঃ পূর্ণমপ্রবর্ত্তিনীমনুচ্ছেদাত্মিকাং শ্রিয়ং বিভূতিং গুণফলং লভতে দৃষ্টম্। য এবং যথোক্তং পূর্ণমপ্রবর্ত্তিগুণং ব্রহ্ম বেদ জানাতীহৈব জীবংস্তদ্ভাবং প্রতিপদ্যত ইত্যর্থঃ ॥ ৮-৯ ॥

ইতি দ্বাদশঃ খণ্ডঃ ॥ ১২ ॥

---

যিনি অন্তর্গত হৃদয়াকাশস্বরূপ, তিনিই পূর্ণব্রহ্ম, অপ্রবর্ত্তনশীল, অন্যান্য ভূতসকল যেমন উচ্ছেদশীল, আকাশ সেইরূপ নহে। যিনি পূর্ব্বোক্ত প্রকারে অপ্রবর্ত্তনশীল আকাশরূপ পূর্ণব্রহ্মকে জানেন, তিনি পরমা শ্রীলাভ করিতে পারেন, তিনিই ব্রহ্মের গুণফলরূপ পূর্ণস্থায়ীভাব প্রাপ্ত হয়েন॥ ৯॥

ইতি দ্বাদশ খণ্ড॥ ১২॥

## ত্রয়োদশঃ খণ্ডঃ।

তস্য হ বা এতস্য হৃদয়স্য পঞ্চ দেবসুষয়ঃ স যোঽস্য প্রাঙ্ সুষিঃ স প্রাণস্তচ্চক্ষুঃ স আদিত্যস্তদেতত্তেজোঽন্নাদ্যমিত্যুপাসীত তেজস্ব্যন্নাদো ভবতি য এবং বেদ ॥ ১ ॥

---

তস্য হ বা ইত্যাদিনা গায়ত্র্যাখ্যস্য ব্রহ্মণ উপাসনাঙ্গত্বেন দ্বারপালাদিগুণবিধানার্থমারভ্যতে। যথা লোকে দ্বারপালা রাজ্ঞ উপাসনেন বশীকৃতা রাজপ্রাপ্ত্যর্থা ভবন্তি তথেহাপীতি। তস্যেতি প্রকৃতস্য হৃদয়স্যেত্যর্থঃ। এতস্যানন্তরনির্দ্দিষ্টস্য পঞ্চ পঞ্চসঙ্খ্যাকা দেবানাং সুষয়ো দেবসুষয়ঃ স্বর্গলোকপ্রাপ্তিদ্বারচ্ছিদ্রাণি দেবৈঃ প্রাণাদিত্যাদিভীরক্ষ্যমাণানীত্যতো দেবসুষয়স্তস্য স্বর্গলোকভবনস্য হৃদয়স্যাস্য যঃ প্রাঙ্ সুষিঃ পূর্ব্বাভিমুখস্য প্রাগ্গতং যচ্ছিদ্রং দ্বারং স প্রাণস্তংস্থস্তেন দ্বারেণ যঃ সঞ্চরতি বায়ুবিশেষঃ স প্রাগনিতীতি প্রাণঃ। তেনৈব সম্বন্ধমব্যতিরিক্তং তচ্চক্ষুস্তথৈব স আদিত্যঃ আদিত্যো হ বৈ বাহ্যপ্রাণ ইতি শ্রুতেঃ। চক্ষুরূপপ্রতিষ্ঠাক্রমেণ হৃদি

---

গায়ত্র্যাখ্য ব্রহ্মের উপাসনার অঙ্গরূপে দ্বারপালাদি গুণবিধানের নিমিত্ত কহিতেছেন, যেমন লোকে রাজার নিকট গমনের জন্য দ্বারপালগণের উপাসনা করে, সেইরূপ ব্রহ্মপ্রাপ্তির নিমিত্ত পঞ্চদ্বার ছিদ্রের উপাসনা আবশ্যক। প্রকৃত হৃদয়ে স্বর্গলোক প্রাপ্তির দ্বার স্বরূপ পঞ্চছিদ্র আছে, ইহাদিগকে দেবশুষি বলে। ঐ ছিদ্র সকলকে প্রাণ ও আদিত্যাদিরা রক্ষা করিয়া থাকেন, এই নিমিত্তই উহারা দেবশুষি বলিয়া বিখ্যাত, সেই স্বর্গলোক-ভবনস্বরূপ হৃদয়ের যে পূর্ব্বদিগ্‌গত দ্বারছিদ্র, তাহাদ্বারাই প্রাণবায়ু সঞ্চরণকরে। প্রাক্, অর্থাৎ পূর্ব্বদ্বার ছিদ্র দিয়া সঞ্চরণ করে, এই নিমিত্তই প্রাণ এই নাম হইয়াছে। এই প্রাণই চক্ষুঃ এবং ইনিই

অথ যোঽস্য দক্ষিণঃ সুষিঃ স ব্যানস্তচ্ছ্রোত্রꣳ স চন্দ্রমাস্তদেতচ্ছ্রীশ্চ যশশ্চেত্যুপাসীত শ্রীমান্ যশস্বী ভবতি য এবং বেদ ॥ ২ ॥

---

স্থিতঃ। স আদিত্যঃ কস্মিন প্রতিষ্ঠিত ইতি চক্ষুষীত্যাদি বাজসনেয়কে। প্রাণবায়ুদেবতৈব হ্যেকা চক্ষুরাদিত্যশ্চ সহাশ্রয়েণ। বক্ষ্যতি চ। প্রাণায় স্বাহেতি হুতং হবিঃ সর্ব্বমেতত্তর্পয়তীতি। তদেতৎপ্রাণাখ্যং স্বর্গলোক-দ্বারত্বাদ্‌ব্রহ্ম। স্বর্গলোকং প্রতিপিৎসুস্তেজশ্বোতচ্চক্ষুরাদিত্যস্বরূপেণা-ন্নাদত্বাচ্চ সবিতুস্তেজোঽন্নাদশ্চাময়াবিত্বরহিতো ভবতি য এবং বেদ তস্যৈ-তদ্‌গুণফলম্। উপাসনেন বশীকৃতো দ্বারপঃ স্বর্গলোক প্রাপ্তিহেতুর্ভব-তীতি মুখ্যঞ্চ ফলম্ ॥ ১ ॥

অথ যোঽস্য দক্ষিণঃ সুষিস্তৎস্থো বায়ুবিশেষঃ স বীর্য্যবৎকর্ম্ম কুর্ব্বন্নি-গৃহ্য বা প্রাণাপানৌ নানা বানিতীতি ব্যানস্তৎসম্বন্ধমেব চ তচ্ছোত্রমিন্দ্রিয়ং

---

আদিত্য। (অন্যান্য শ্রুতিতে লিখিত আছে যে, আদিত্যই বাহ্যপ্রাণ। এই আদিত্য তেজোরূপে চক্ষুতে বিদ্যমান আছেন এবং চক্ষু যে রূপ গ্রহণ করে, ইনি তাহা হৃদয়ে স্থাপিত করিয়া থাকেন। বাজসনেয়কে লিখিত আছে যে, আদিত্য চক্ষুতে প্রতিষ্ঠিত আছেন এবং প্রাণরূপ বায়ুদে-বতাই আশ্রয়ের সহিত চক্ষু ও আদিত্য। ভোজনকালে "প্রাণায় স্বাহা" বলিয়া যে আহুতি দেওয়া যায়, সেই আহুত হবিই সকলের পোষণ করিয়া থাকে। অতএব প্রাণ স্বর্গলোকের দ্বারস্বরূপ বিধায় ইহাই ব্রহ্ম।) যাহারা স্বর্গলোক প্রাপ্তির ইচ্ছুক, তাহারা তেজেতে চক্ষু এবং আদিত্য স্বরূপে অন্নাদহেতু প্রাণের উপাসনা করিবে। তাহাতে তাহারা তেজস্বী ও আময়াদি রহিত হইতে পারে। যেব্যক্তি এইরূপে জানেন, তিনি সকল গুণফলভাগী হইতে পারেন এবং উপাসনাদ্বারা উক্তরূপ দ্বারপালকে বশী-ভূত করিয়া স্বর্গলোক প্রাপ্তির হেতুভূত মুখ্যফল পাইয়া থাকেন। ১ ॥

হৃদয়ের যে দক্ষিণ দিগ্‌গত দ্বারছিদ্র, তাহাতে ব্যানবায়ু সঞ্চরণ করিয়া থাকে। এই বায়ু বীর্য্যাধিক্য প্রযুক্ত প্রাণ ও অপানকে নিগৃহীত

অথ যোঽস্য প্রত্যঙ্‌সুষিঃ সোঽপানঃ সা বাক্ সোঽগ্নিস্তদেতদ্‌ব্রহ্মবর্চ্চসমন্নাদ্যমিত্যুপাসীত ব্রহ্মবর্চ্চস্ব্যন্নাদো ভবতি য এবং বেদ ॥ ৩ ॥

তথা স চন্দ্রমাঃ। শ্রোত্রেণ সৃষ্টা দিশশ্চন্দ্রমাশ্চেতি শ্রুতেঃ। সহাশ্রয়ৌ পূর্ব্ববত্তদেতচ্ছ্রীশ্চ বিভূতিঃ শ্রোত্রচন্দ্রমসোর্জ্ঞানান্ন হেতুত্বমতস্তাভ্যাং শ্রীত্ব জ্ঞানান্নবতশ্চ যশঃ খ্যাতির্ভবতীতি যশোহেতুত্বাদ্‌যশস্তমতস্তাভ্যাং গুণাভ্যামুপাসীতেত্যাদি সমানম্ ॥ ২ ॥

অথ যোঽস্য প্রত্যঙ্‌সুষিঃ পশ্চিমস্তৎস্থো বায়ুবিশেষঃ সমূত্রপুরীষাদ্যপনয়ন্নধোঽনিতীত্যপানঃ সা তথা সা বাক্। তৎসম্বন্ধাত্তথাগ্নিস্তদেতদ্‌ব্রহ্মবর্চ্চসং বৃত্তস্বাধ্যায়নিমিত্তং তেজো ব্রহ্মবর্চ্চসম্। অগ্নিসম্বন্ধাদ্‌বৃত্তসাধ্যায়স্য অন্নগ্রসনহেতুত্বাদপানস্যান্নাদ্যত্বম্। সমানমন্যৎ ॥ ৩ ॥

করিয়া নানারূপে সঞ্চরণ করে, এই নিমিত্ত উহা ব্যান নামে অভিহিত হয়। এই ব্যানবায়ুই শ্রোত্র এবং ইনিই চন্দ্রমা। (অন্যান্য শ্রুতিতে লিখিত আছে যে, শ্রোত্রদ্বারাই দিক্ ও চন্দ্র সৃষ্ট হইয়াছে। এক ব্যানরূপ বায়ু দেবতাই আশ্রয়ের সহিত শ্রোত্র ও চন্দ্রমা। ভোজনকালে "ব্যানায় স্বাহা" বলিয়া যে আহুতি দেওয়া যায়, সেই আহুত হবিই সকলের পোষণ করিয়া থাকে। অতএব ব্যান স্বর্গলোকের দ্বারস্বরূপ বিধায় উহাই ব্রহ্ম।) যাহারা স্বর্গলোকপ্রাপ্তির ইচ্ছুক, তাহারা শ্রোত্রে ও চন্দ্রমাতে ব্যানবায়ুর উপাসনা করিবে। তাহাতে তাহারা শ্রীমান্ ও যশস্বী হইতে পারে। যে ব্যক্তি এইরূপ জানেন, তিনি ও যশ শ্রীপ্রভৃতি গুণ ফলভাগী হইতে পারেন এবং উপাসনাদ্বারা উক্তরূপ দ্বারপালকে বশীভূত করিয়া স্বর্গলোক প্রাপ্তির হেতুভূত মুখ্য ফল পাইয়া থাকেন ॥ ২ ॥

হৃদয়ের পশ্চিম দিগ্‌গত যে দ্বারচ্ছিদ্র আছে, তাহাতে অপান বায়ু সঞ্চরণ করে। এই বায়ু মূত্র ও পুরীষাদিকে অধোদেশে অপনয়ন করে, এই নিমিত্ত এই বায়ু অপাননামে অভিহিত হয়। এই অপান বায়ুই বাক্য এবং ইনিই অগ্নি। ভোজনকালে "অপানায় স্বাহা" বলিয়া যে আহুতি

অথ যোঽস্যোদঙ্ সুষিঃ স সমানস্তন্মনঃ স পর্জ্জন্যঃ তদেতৎকীর্ত্তিশ্চ ব্যুষ্টিশ্চেত্যুপাসীত কীর্ত্তিমান্ ব্যুষ্টিমান্ ভবতি য এবং বেদ ॥ ৪ ॥

---

অথো যোঽস্যোদঙ্ সুষিরুদঙ্গতঃ সুষিস্তৎস্থো বায়ুবিশেষঃ সোঽশিতপীতে সমং নয়তীতি সমানঃ। তৎসম্বদ্ধং মনোঽন্তঃকরণং স পর্জ্জন্যো বৃষ্ট্যাত্মকো দেবঃ পর্জ্জন্যনিমিত্তাশ্চাপ ইতি। মনসা সৃষ্টা আপশ্চ বরুণশ্চেতি শ্রুতেস্তদেতৎকীর্ত্তিশ্চ। মনসো জ্ঞানস্য কীর্ত্তিহেতুত্বাৎ। আত্মপরোক্ষং বিশ্রুতত্বং কীর্ত্তির্যশঃ। স্বকরণসংবেদ্যং বিশ্রুতত্বং ব্যুষ্টিঃকান্তির্দ্দেহগতং লাবণ্যম্। ততশ্চ কীর্ত্তিসম্ভবাৎকীর্ত্তিশ্চেতি। সমানমন্যৎ ॥ ৪ ॥

---

প্রদান করা যায়, সেই আহুত হবিই সকলের পোষণ করিয়া থাকে। অতএব অপান বায়ু স্বর্গলোকের দ্বারস্বরূপ বিধায় ইহাই ব্রহ্ম। যাহারা স্বর্গলোক প্রাপ্তির ইচ্ছুক, তাহারা বাক্য ও অগ্নিতে অপান বায়ুর উপাসনা করিবে, তাহাতে তাহারা ব্রহ্মতেজস্বী হইতে পারে। যে ব্যক্তি এইরূপ জানেন, দ্বারপালকে তিনিই ব্রহ্মতেজ প্রভৃতি গুণফলভাগী হইতে পারেন এবং উপাসনাদ্বারা বশীভূত করিয়া স্বর্গলোক প্রাপ্তির হেতুভূত মুখ্যফল পাইয়া থাকেন ॥ ৩ ॥

হৃদয়ের উত্তরদিগ্‌গত যে দ্বারচ্ছিদ্র আছে, তাহাতে সমানবায়ু সঞ্চরণ করে। এই বায়ু ভক্ষিত ও পীতবস্তুর সমতাসাধন করে, এই নিমিত্ত এই বায়ু সমাননামে অভিহিত হয়। এই সমানবায়ু মন এবং ইনিই পর্জ্জন্য। ভোজন কালে "সমানায় স্বাহা" বলিয়া যে আহুতিপ্রদান করা যায়, সেই আহুত হবিই সকলের পোষণ করিয়া থাকে। অতএব সমানবায়ু স্বর্গলোকের দ্বারস্বরূপ বিধায় ইহাই ব্রহ্ম। যাহারা স্বর্গলোকপ্রাপ্তির ইচ্ছুক, তাহারা মনঃ ও পর্জ্জন্যেতে সমান বায়ুর উপাসনা করিবে। তাহাতে তাহারা কীর্ত্তিমান ও কান্তিবিশিষ্ট হইতে পারে। এই পর্জ্জন্য হইতেই জলের কারণীভূত বৃষ্টির উৎপত্তি হয়। যে ব্যক্তি এইরূপ জানেন, তিনিও কীর্ত্তিপ্রভৃতি গুণ ফলভোগী হইতে পারেন এবং উপাসনাদ্বারা উক্তরূপ দ্বারপালকে বশীভূত করিয়া স্বর্গ

অথ যোঽস্যোর্দ্ধঃ সুষিঃ স উদানঃ স বায়ুঃ স আকাশস্তদেতদোজশ্চ মহশ্চেত্যুপাসীত ওজস্বী মহস্বান্ ভবতি য এবং বেদ ॥ ৫ ॥

তে বা এতে পঞ্চ ব্রহ্মপুরুষাঃ স্বর্গস্য লোকস্য দ্বারপাঃ

---

অথ যোঽস্যোর্দ্ধঃ সুষিঃ স উদান আপাদতলাদারভ্যোর্দ্ধমুৎক্রমণাদুৎক্রমণার্থঞ্চ কর্ম্ম কুর্ব্বন্নিত্যুদানঃ স বায়ুস্তদাধারশ্চাকাশস্তদেতৎ বায়্বাকাশয়োরোজোহেতুত্বাদোজো বলং। মহত্বাচ্চ মহ ইতি সমানমন্যৎ। ৫।

তে বৈ এতে যথোক্তাঃ পঞ্চ সুষিসম্বন্ধাৎপঞ্চ ব্রহ্মণো হার্দ্দস্য পুরুষা

---

লোক প্রাপ্তির হেতুভূত মুখ্যফল পাইয়া থাকেন। (অন্যান্য শ্রুতিতে লিখিত আছে যে, মনদ্বারা জল ও বরুণের সৃষ্টি হইয়াছে, মন ও জ্ঞান ইহারাই কীর্ত্তি স্বরূপ। এইরূপ সমান বায়ুর উপাসনাতে ব্যুষ্টি, অর্থাৎ বহুশ্রুতত্ব ও দেহগত লাবণ্যাদি লাভ হয়। ৪।

সেই হৃদয়ের যে উর্দ্ধদিগ্গত দ্বারচ্ছিদ্র আছে, তাহাতে উদান বায়ু সঞ্চরণ করে। এই বায়ু পাদতল হইতে উর্দ্ধে উৎক্রমণ করিয়া জীবের উৎকর্ষার্থ কর্ম্মসাধন করিয়া থাকে, এই নিমিত্ত উহা উদান নামে অভিহিত হয়। এই উদানবায়ুই আকাশ এবং ইহাই বল। ভোজনকালে "উদানায় স্বাহা" বলিয়া যে আহুতি দেওয়া যায়, সেই আহুত হবিই সকলের পোষণ করিয়া থাকে। অতএব উদানবায়ু স্বর্গলোকের দ্বারস্বরূপ বিধায় ইহাই ব্রহ্ম। যাহারা স্বর্গপ্রাপ্তির ইচ্ছুক, তাহারা আকাশ ও বলেতে উদানবায়ুর উপাসনা করিবে, তাহাতে তাহারা বলবান্ এবং মহৎ হইতে পারে, এই আকাশই বলের হেতু, যে ব্যক্তি এইরূপ জানেন, তিনিও বলপ্রভৃতি গুণফলভাগী হইতে পারেন এবং উপাসনাদ্বারা উক্তরূপ দ্বারপালকে বশীভূত করিয়া স্বর্গলোকপ্রাপ্তির হেতুভূত মুখ্যফল পাইয়া থাকেন, এইরূপ উদানবায়ুর উপাসনাতে সাধক বলবান হইতে পারে॥ ৫।

পূর্ব্বে যে প্রাণ, অপান, সমান, ব্যান ও উদান এই পঞ্চপ্রাণ উক্ত হইয়াছে, ইহারাই ব্রহ্মের নিযুক্ত পুরুষ। যেমন রাজার নিযুক্ত পুরুষ

স য এতানেব পঞ্চ ব্রহ্মপুরুষান্ স্বর্গস্য লোকস্য দ্বারপানবেদাস্য কুলে বীরো জায়তে প্রতিপদ্যতে স্বর্গং লোকং য এতানেবং পঞ্চ ব্রহ্মপুরুষান্ স্বর্গস্য লোকস্য দ্বারপান্ বেদ ॥ ৬ ॥

---

রাজপুরুষা ইব দ্বারস্থাঃ স্বর্গস্য লোকস্য দ্বারপালাঃ। এতৈর্হি চক্ষুঃশ্রোত্রবাঙ্মনঃ প্রাণৈর্ব্বহির্ম্মুখপ্রবৃত্তৈর্ব্রহ্মণো হার্দ্দস্য প্রাপ্তিদ্বারাণি নিরুদ্ধানি। প্রত্যক্ষং হ্যেতদজিতকরণতয়া বাহ্যবিষয়াসঙ্গোঽনৃতপ্রবৃঢ়ত্বান্ন হার্দ্দব্রহ্মণি মনস্তিষ্ঠতি। তস্মাৎ সত্যমুক্তমেতে পঞ্চ ব্রহ্মপুরুষাঃ স্বর্গস্য লোকস্য দ্বারপাইতি। অতঃ স য এতানেবং যথোক্তগুণবিশিষ্টান্ স্বর্গস্য লোকস্য দ্বারপান্ বেদোপাস্তে উপাসনয়া বশীকরোতি স রাজপালানিবোপাসনেন বশীকৃত্য তৈরনিবারিতঃ প্রতিপদ্যতে স্বর্গং লোকং রাজানমিব হার্দ্দং ব্রহ্ম। কিঞ্চাস্য বিদুষঃ কুলে বীরঃ পুত্রো জায়তে বীরপুরুষসেবনাৎ। তস্য চর্ণাপাকরণেন ব্রহ্মোপাসনাপ্রবৃত্তিহেতুত্বম্। ততশ্চ স্বর্গলোকপ্রতি-

---

সকল দ্বারস্থ হইয়া থাকে, সেইরূপ এই পঞ্চপুরুষ স্বর্গের দ্বারপালরূপ। ইহারা চক্ষুঃ শ্রোত্র, বাক্য ও প্রাণরূপে বহির্ম্মুখে প্রবৃত্ত হইয়া ব্রহ্ম প্রাপ্তির দ্বার সকল রুদ্ধ করিয়া থাকে। যাবৎ চক্ষুরাদি সংযত না হয়, তাবৎ তাহারা বাহ্যবিষয়ে আশক্ত হইয়া ব্রহ্মপ্রাপ্তির প্রতিবন্ধক হয়, পরন্তু উহারা সংযত হইলেই তাহারা ব্রহ্মপ্রাপ্তির হেতুভূত হইয়া থাকে। মন বাহ্য বিষয়ে আশক্ত হইলে মিথ্যাভূত সংসারেই নিবিষ্ট থাকে, ব্রহ্মেতে অবস্থিত হইতে পারে না। অতএব পঞ্চ ব্রহ্মপুরুষই স্বর্গলোকের দ্বারপাল বলিয়া উক্ত হইয়াছে। যে ব্যক্তি প্রাণকে উপাসনাদ্বারা বশীভূত করিতে পারে, সেই ব্যক্তি ব্রহ্মলাভ করিতে পারে। যেমন রাজদ্বারপালকে বশীভূত করিলে রাজসমীপে গমন করিতে তাহারা বারণ করে না, অনায়াসে রাজসাক্ষাৎকার লাভ করিতে পারে। সেইরূপ প্রাণাদি পঞ্চ পুরুষের উপাসনা দ্বারা স্বর্গরাজ্যের অধীশ্বর ব্রহ্ম সাক্ষাৎ

অথ যদতঃ পরো দিবো জ্যোতির্দ্দীপ্যতে বিশ্বতঃ পৃষ্ঠেষু সর্ব্বতঃ পৃষ্ঠেষু অনুত্তমেষূত্তমেষু লোকেষ্বিদং বাব তদ্‌যদিদমস্মিন্নন্তঃপুরুষে জ্যোতিস্তস্যৈষা দৃষ্টিঃ ॥ ৭ ॥

---

পত্তয়ে পারম্পর্য্যেণ ভবতীতি স্বর্গলোকপ্রতিপত্তিরেবৈকং ফলম্। অথ যদসৌ বিদ্বান্ স্বর্গং লোকং বীরপুরুষসেবনাৎপতিপদ্যতে যচ্চোক্তং "ত্রিপাদস্যামৃতং দিবীতি" তদিদং লিঙ্গেন চক্ষুঃশ্রোত্রেন্দ্রিয়গোচরমাপাদয়িতব্যম্। যথাগ্ন্যাদির্ধূমাদিলিঙ্গেন। তথা হ্যেবমেবেদমিতিযথোক্তেঽর্থে দৃঢ়া প্রতীতিঃ স্যাৎ ॥ ৬ ॥

অনন্যত্বেন চ নিশ্চয় ইতি অত আহ। যদতোঽমুষ্মাদ্দিবো দ্যুলোকাৎপরঃ পরমিতি লিঙ্গব্যত্যয়েন জ্যোতির্দীপ্যতে। স্বয়ংপ্রভং সদা প্রকাশত্বাদ্দীপ্যত ইব দীপ্যত ইত্যুচ্যতে। অগ্ন্যাদিবজ্জ্বলনলক্ষণায়া দীপ্তেরসম্ভবাদ্বিশ্বতঃ পৃষ্ঠেষ্বিত্যেতস্য ব্যাখ্যানং সর্ব্বতঃ পৃষ্ঠেষ্বিতি সংসারাদুপরীত্যর্থঃ। সংসার এব হি সর্ব্বঃ। অসংসারিণ একত্বান্নির্ভেদত্বাচ্চানুত্তমেষু

---

কার হইতে পারে। আর যিনি উক্তরূপ পঞ্চ স্বর্গদ্বারপালকে জানিতে পারেন, তিনি বিদ্বৎকুলে বীরপুরুষ হইয়া জন্মগ্রহণ করিয়া থাকেন। পরন্তু জন্মগ্রহণ করিলেই পিতৃঋণ হইতে মুক্ত হইতে পারে, অতএব জন্ম গ্রহণ ও ব্রহ্মোপাসন প্রবৃত্তির হেতু হয়। পরম্পরা রূপে স্বর্গলোকপ্রতিপত্তির নিমিত্তই বিদ্বৎকুলে জন্ম হইয়া থাকে এবং স্বর্গলোকপ্রতিপত্তিই প্রধান ফল বলিয়া জানিবে। বীর পুরুষ সেবনে যে স্বর্গাদি প্রাপ্তি হয়, তাহা চক্ষুঃ শ্রোত্রাদি ইন্দ্রিয় দ্বারা অনুমিত হইয়া থাকে। যেমন ধূমদর্শনে বহ্নির জ্ঞান হয়, সেইরূপ ইন্দ্রিয়াদিদ্বারা স্বর্গাদির অনুমান হইয়া থাকে। অতএবই উক্ত বিষয়ে দৃঢ় প্রতীতি জন্মে ॥ ৬ ॥

এই স্বর্গলোকের পর যে জ্যোতিঃপ্রদীপ্ত হইতেছে, উহা স্বয়ং প্রভ, অর্থাৎ সর্ব্বদাই তাহার প্রকাশ আছে, ঐ দীপ্তি অগ্ন্যাদির ন্যায় জ্বলন সাপেক্ষ নহে। ঐ দীপ্তি সকলের উপরিভাগে আছে; সুতরাং উহা সংসারাতীত। যাহারা সংসারী, তাহারা ঐ দীপ্তি দর্শন করিতে পারে না।

যত্রৈতদস্মিঞ্ছরীরে সংস্পর্শেনোষ্ণিমানং বিজানাতি তস্যৈষা শ্রুতির্যত্রৈতৎকর্ণাবপি গৃহ্য নিনদমিব নদথুরিবাগ্নেরিব জ্বলত উপশৃণোতি তদেতদ্দৃষ্টঞ্চ শ্রুতঞ্চেত্যু-

---

তৎপুরুষসমাসাশঙ্কানিবৃত্তয়ে আহ। উত্তমেষু লোকেষ্বিতি। সত্যলোকাদিষু হিরণ্যগর্ভাদিকার্য্যস্য পরস্যেশ্বরস্যাসন্নত্বাদুচ্যতে উত্তমেষু লোকেষ্বিতি। ইদং বাবেদমেব তদ্যদিদমস্মিন্ পুরুষেঽন্তস্মধ্যে জ্যোতিঃ চক্ষুঃশ্রোত্রগ্রাহ্যেন লিঙ্গেনোষ্ণিম্না শব্দেন। বাব গম্যতে যত্ত্বচাংস্পর্শরূপেণ গৃহ্যতে তচ্চক্ষুষৈব। দৃঢ়প্রতীতিকরত্বাত্ত্বচোঽবিনাভূতত্বাচ্চ রূপস্পর্শযোঃ॥ ৭॥

কথং পুনস্তস্য জ্যোতিষো লিঙ্গং ত্বগদৃষ্টিগোচরত্বমাপদ্যত ইত্যাহ যত্র যস্মিন্ কালে এতদিতি ক্রিয়াবিশেষণং অস্মিন্ শরীরে হস্তেনালভ্য সংস্পর্শেনোষ্ণিমানং রূপসহভাবিনমুষ্ণস্পর্শভাবং বিজানাতি স হ্যুষ্ণিমা নামরূপব্যাকরণায় দেহমনুপ্রবিষ্টস্য চৈতন্যাত্মজ্যোতিষো লিঙ্গমব্যভিচারাৎ। ন হি জীবন্তমাত্মানমুষ্ণিমা ব্যভিচরতি। "উষ্ণ এব জীবিষ্যন্ শীতো মরিষ্যন্নিতি" হি বিজ্ঞায়তে। মরণকালে চ তেজঃ পরস্যাং দেবতায়া-

---

সত্য প্রভৃতি উত্তমলোকেই ঐ দীপ্তি প্রকাশ পায়। হিরণ্যগর্ভাদিও সেই জ্যোতির্ম্ময় পরমেশ্বরের কার্য্য, সেই জ্যোতিঃই অন্তঃ পুরুষের চক্ষুঃ, যাহা শ্রোত্রগ্রাহ্য, লিঙ্গ, শব্দ, অথবা স্পর্শাদিদ্বারা অবগত হয়, তাহাও সেই দীপ্তিরূপ চক্ষুর বিষয়ীভূত হইয়া থাকে॥ ৭॥

কিরূপে পূর্ব্বোক্ত জ্যোতিঃ লিঙ্গ, ত্বক্ ও দৃষ্টির গোচর হইতে পারে, এই আশঙ্কায় বলিতেছেন।—যৎকালে, এই শরীরকে হস্তদ্বারা গ্রহণ করিয়া সেই শরীরের উষ্ণতা জানাযায়, সেই উষ্ণতাই দেহপ্রবিষ্ট চৈতন্যরূপ আত্মজ্যোতির লিঙ্গ; সুতরাং হস্তদ্বারা স্পর্শ করিলে যে উষ্ণতা বোধ হয়, তাহাদ্বারাই আত্মজ্যোতির অনুমান হইতে থাকে। ইহার অন্যথা কোন স্থানেও দেখা যায় না, দেহমধ্যে আত্ম চৈতন্য না থাকিলে কাহারও সেই উষ্ণতা বোধ হয় না। জীববৎ প্রাণিমাত্রেরই এইরূপ দৃষ্ট হইয়া থাকে। যাবৎ দেহের উষ্ণতা থাকে, তাবৎই তাহার যে জীব আছে, ইহা জানাযায়।

পাসীত চক্ষুষ্যঃ শ্রুতো ভবতি য এবং বেদ য এবং বেদ ॥ ৮ ॥

ইতি ত্রয়োদশঃ খণ্ডঃ ॥ ১৩ ॥

---

মিতি পরেণাবিভাগত্বোপগমাদতোঽসাধারণং লিঙ্গমৌষ্ণ্যমগ্নেরিব ধূমঃ। অতস্তস্য পরস্যৈষা দৃষ্টিঃ সাক্ষাদিব দর্শনং দর্শনোপায় ইত্যর্থঃ। তথা তস্য জ্যোতিষ এষা শ্রুতিঃ শ্রবণং শ্রবণোপায়োঽপ্যুচ্যমানো যত্র যদা পুরুষো জ্যোতিষো লিঙ্গং শুশ্রূষতি শ্রোতুমিচ্ছতি তদৈতৎকর্ণাবপিগৃহ্যেতচ্ছব্দঃ ক্রিয়াবিশেষণম্। অপিগৃহ্যাপিধায়েত্যর্থাদঙ্গুলিভ্যাং প্রোণুর্ত্যনিনদমিব রথস্যেব ঘোষো নিনাদস্তমিব শৃণোতি নদথুরিব ঋষভকুজিতমিব শব্দো যথা চাগ্নের্ব্বহির্জ্জ্বলত এবং শব্দমন্তঃ শরীর উপশৃণোতি তদেতজ্জ্যোতির্দৃষ্টশ্রুতলিঙ্গত্বাদ্দৃষ্টঞ্চ শ্রুতঞ্চেত্যুপাসীত। তথোপাসনাচ্চক্ষুষ্যো দর্শনীয়ঃ শ্রুতো বিশ্রুতশ্চ যৎস্পর্শগুণোপাসননিমিত্তং ফলং তদ্রূপে সম্পাদয়তি চক্ষুষ্য ইতি। রূপস্পর্শয়োঃ সহভাবিত্বাৎ। ইষ্টত্বাচ্চ দর্শনীয়তায়াঃ।

---

আর শীতল হইলেই উহাকে মৃত বলিয়া জানিবে। যেহেতু মরণকালে তেজ পরম দেবতাতে লয় পায়। এই সকল কারণে জানাযায় যে, যেমন ধূমই অগ্নি জ্ঞানর হেতু, সেইরূপ উষ্ণতাই দেহে চৈতন্যরূপ তেজের বিদ্যমানতা জ্ঞানের অসাধারণ কারণ। অতএব তেজোময় পরম পুরুষেরই এই দৃষ্টি, অর্থাৎ এই চক্ষুরিন্দ্রিয় সেই পরমাত্ম পুরুষেরই সাক্ষাৎ দর্শনোপায় এবং সেই জ্যোতির্ম্ময়ের এই শ্রুতি অর্থাৎ এই শ্রবণেন্দ্রিয় তাহারই শ্রবণের উপায়। যখন সেই পুরুষ শ্রবণ করিতে ইচ্ছা করেন, তখনই কর্ণ শব্দসকল গ্রহণ করে, যখন কর্ণদ্বয় দুই অঙ্গুলি দ্বারা রুদ্ধ করিয়া রাখে, তখন রথঘোষের ন্যায় অব্যক্ত ধ্বনি শ্রুত হয়, অথবা ঋষভকূজিত, কিম্বা জ্বলন্ত অগ্নির ন্যায় শব্দ সকল অন্তঃশরীর শ্রবণ করিতে থাকে। অতএব জানা যাইতেছে যে, জ্যোতির্ম্ময় আত্মাই দর্শন ও শ্রবণ করে, এইরূপে সেই আত্মস্বরূপের উপাসনা করিবে। এইরূপে চক্ষুষ্য, দর্শনীয়, শ্রুত, বিশ্রুত

## চতুর্দ্দশঃ খণ্ডঃ।

সর্ব্বং খল্বিদং ব্রহ্ম তজ্জলানিতি শান্ত উপাসীত অথ খলু ক্রতুময়ঃ পুরুষো যথা ক্রতুরস্মিল্লোঁকে পুরুষো ভবতি তথেতঃ প্রেত্য ভবতি স ক্রতুং কুর্ব্বীত ॥ ১ ॥

---

এবঞ্চ বিদ্যায়াঃ ফলমুপপন্নং স্যান্ন তু মৃদ্বাদিস্পর্শবত্ত্বে। য এবং যথোক্তৌ গুণৌ বেদ স্বর্গলোকপ্রতিপত্তিসূক্ষ্মদৃষ্টং ফলম্ দ্বিরভ্যাস আদরার্থঃ ॥ ৮ ॥

ইতি ত্রয়োদশঃ খণ্ডঃ ॥ ১৩ ॥

---

পুনস্তস্যৈব ত্রিপাদমৃতস্য ব্রহ্মণোঽনন্তগুণবতোঽনন্তশক্তেরনেকভেদো-পাস্যস্য বিশিষ্টগুণশক্তিমত্ত্বেনোপাসনং বিধিৎসন্নাহ। সর্ব্বং সমস্তং খল্বিতি বাক্যালঙ্কারার্থো নিপাতঃ। ইদং জগন্নামরূপবিকৃতং প্রত্যক্ষাদিবিষয়ং

---

সমুদায়ই ব্রহ্মোপাসনার নিমিত্ত। এই প্রকারে ব্রহ্ম বিজ্ঞানই এই বিদ্যার ফল, যিনি এইরূপে ব্রহ্মবিদ্যা জানেন, তিনি স্বর্গলোক প্রাপ্তিরূপ ফললাভ করিতে পারেন ॥ ৮ ॥

ইতি ত্রয়োদশ খণ্ড ॥ ১৩ ॥

---

পুনর্ব্বার সেই ত্রিপাদ অমৃত স্বরূপ, অনন্তগুণশালী অনন্ত শক্তি বিশিষ্ট এবং অনন্তরূপে উপাস্য ব্রহ্মের বিশেষ বিশেষ গুণ ও বিশেষ বিশেষ শক্তি নিরূপণ দ্বারা উপাসনা বিধি কথিত হইতেছে।—এই সমস্ত জগৎই ব্রহ্মময়, অর্থাৎ নাম রূপাদি বিশিষ্ট যে সকল পদার্থ জগতে দৃষ্ট হইতেছে, তৎসমুদায়ই ব্রহ্ম হইতে আবির্ভূত হইয়াছে, তিনি জগতের, বৃদ্ধ অতএব তাঁহাকেই জগতের কারণ বলিয়া জানাযায়। সেই ব্রহ্ম হইতে তেজ ও

ব্রহ্ম কারণং বৃদ্ধতমত্বাদ্ব্রহ্ম। কথং সর্ব্বস্য ব্রহ্মত্বমিত্যেত আহ। তজ্জলানিতি। তস্মাদ্ব্রহ্মণো জাতং তেজোঽবন্নাদিক্রমেণ সর্ব্বম্। অতস্তজ্জম্ তথা তেনৈব জননক্রমেণ প্রতিলোমতয়া তস্মিন্নেব ব্রহ্মণি লীয়তে তদাত্মতয়া শ্লিষ্যত ইতি তল্লম্। তথা তস্মিন্নেব স্থিতিকালেঽনিতি প্রাণিতি চেষ্টত ইতি তদনম্। ইত্যেবং ব্রহ্মাত্মতয়া ত্রিষু কালেষ্ববিশিষ্টং তদ্ব্যতিরেকেণাগ্রহণাৎ। অতস্তদেবেদং জগৎ। যথা চেদং তদেবৈকমদ্বিতীয়ম্ তথা ষষ্ঠে বিস্তরেণ বক্ষ্যামঃ। যস্মাচ্চ সর্ব্বমিদং ব্রহ্ম অতঃ শান্তো রাগদ্বেষাদিদোষরহিতঃ সংযতঃ সন্ যত্তৎসর্ব্বং ব্রহ্ম তদ্বক্ষ্যমাণৈর্গুণৈরুপাসীত। কথমুপাসীত স ক্রতুং কুর্ব্বীত ক্রতুর্নিশ্চয়োঽধ্যবসায়শ্চ এবমেব নান্যথেতি অবিচলঃ প্রত্যয়স্তং ক্রতুং কুর্ব্বীতোপাসীতেত্যনেন ব্যবহিতেন সম্বন্ধঃ। কিং পুনঃ ক্রতুকরণেন কর্ত্তব্যং প্রয়োজনম্। কথং বা ক্রতুঃ কর্ত্তব্যঃ ক্রতুকরণং চাভিপ্রেতার্থসাধনং কথং ইত্যস্যার্থস্য প্রতি-

---

বারি প্রভৃতি পঞ্চভূত সমুৎপন্ন হইয়া ক্রমত ঐভূত সকল হইতেই জগৎ উৎপন্ন হইয়াছে এবং ক্রমত ঐ সকল জগতের যাবতীয় পদার্থ সেই ব্রহ্মেতেই লয় পায়। তখন কেবল পরমাত্মস্বরূপ ব্রহ্মই অবশিষ্ট থাকেন। স্থিতিকালেও জীব সকল সেই ব্রহ্মে চেষ্টা করিয়া থাকে। এইরূপে সৃষ্টি, স্থিতি ও প্রলয়, এই তিন অবস্থাতেই জগৎ ব্রহ্মকে আশ্রয় করে, তদ্ব্যতিরেকে জগতের সৃষ্টি, স্থিতি বা প্রলয় হইতে পারে না, অতএব সেই ব্রহ্মই জগৎস্বরূপ। তিনি অদ্বিতীয়, এই বিষয়ই ষষ্ঠ প্রপাঠকে সবিস্তর বিবৃত হইবে। যেব্রহ্ম হইতে এই সমুদায় আবির্ভূত হইয়াছে, সাধকগণ শান্তচিত্ত রাগদোষাদিদোষ রহিত ও সংযত হইয়া বক্ষ্যমাণ প্রণালী অবলম্বন পূর্ব্বক সেই ব্রহ্মের উপাসনা করিবে। যাবৎ তত্ত্বনিশ্চয় না হয়, তাবৎ অবিচলিত চিত্তে ক্রতুর অনুষ্ঠান করিয়া ব্রহ্মোপাসনা কর্ত্তব্য। এই উপাসনাকালে এইরূপ নিশ্চয় জ্ঞান করিতে হইবে যে, এই উপাসনাদ্বারাই আমি কৃতকার্য্য হইতে পারিব। কি প্রয়োজনসাধন মানসে ক্রতু করিবে এবং কি প্রণালীতেই ক্রতু করিতে হইবে, তাহা জানিয়াই ব্রত করিতে হয়। ক্রতুদ্বারা অভিপ্রেতার্থ সিদ্ধ হইয়া থাকে, যেহেতু অধ্যবসায়া-

মনোময়ঃ প্রাণশরীরোভারূপঃ সত্যসঙ্কল্প-আকাশাত্মা সর্ব্বকর্ম্মা সর্ব্বকামঃ সর্ব্বগন্ধঃ সর্ব্বরসঃ সর্ব্বমিদমভ্যাত্তোঽবাক্যনাদরঃ ॥ ২ ॥

---

পাদনার্থমথেত্যাদিবিগ্রহঃ। অথ খল্বিতি হেত্বর্থঃ। যস্মাৎক্রতুময়ঃ ক্রতুপ্রায়োঽধ্যবসায়াত্মকঃ পুরুষো জীবঃ। যথা ক্রতুর্য্যাদৃশঃ ক্রতুরস্য সোঽয়ং যথাক্রতুর্যথাধ্যবসায়ো যাদৃগ্ভিশ্চয়োঽস্মিঁল্লোকে জীবন্নিহ পুরুষো ভবতি। তথেতোঽস্মাদ্দেহাৎ প্রেত্য মৃত্বা ভবতি। ক্রত্বনুরূপফলাত্মকো ভবতীত্যর্থঃ। এবং হ্যেনচ্ছাস্ত্রতো দৃষ্টম্। "যং যং বাপি স্মরন্ ভাবং ত্যজত্যন্তে কলেবরমিত্যাদি" যত এবং ব্যবস্থা শাস্ত্রদৃষ্টান্তঃ স এবং জানন ক্রতুং কুর্ব্বীত যাদৃশং ক্রতুং বক্ষ্যামস্তম্। যত এবং শাস্ত্রপ্রামাণ্যাদুপপদ্যতে ক্রত্বনুরূপং ফলমতঃ স কর্ত্তব্যঃ ক্রতুঃ ॥ ১ ॥

কথং মনোময়ো মনঃপ্রায়ঃ। মনুতেঽনেনেতি মনস্তৎ স্ববৃত্ত্যা বিষয়েষু প্রবৃত্তং ভবতি তেন মনসা তন্ময়ঃ। তথাপ্রবৃত্ত ইব তৎপ্রায়ো নিবৃত্ত ইব চ। অতএব প্রাণশরীরঃ প্রাণো লিঙ্গাত্মা বিজ্ঞানক্রিয়াশক্তিদ্বয়সং-

---

ত্মক পুরুষই জীব, সেইজীব যেরূপ অধ্যবসায়ে যাদৃশ ফলের অভিলাষী হইয়া ইহলোকে ক্রতু করে, মরণান্তর পরকালে সেইরূপফলভোগ করিতে পারে এবং সেইজীব ক্রতুফলের অনুরূপ হইয়া থাকে। শাস্ত্রান্তরে এইরূপ প্রমাণ দেখা যায় যে, "অন্তকালে যে ব্যক্তি যে ভাব-আশ্রয় করিয়া কলেবর পরিত্যাগ করে, পরকালেও সেই ভাব প্রাপ্ত হয়"। যেহেতু শাস্ত্রান্তরেও এইরূপ ব্যবস্থা দৃষ্ট হয়, অতএব পূর্ব্বোক্ত প্রকারে অধ্যবসায়শালী হইয়া ক্রতু, অর্থাৎ যাগাদি কার্য্য করিবে। বিশেষতঃ যখন শাস্ত্রান্তরেও ক্রতুর অনুরূপ ফলপ্রাপ্তির প্রমাণ দৃষ্ট হয়, তখন অবশ্যই ব্রহ্মপ্রাপ্তি কামনায় ক্রতুর অনুষ্ঠান সর্ব্বতোভাবে বিধেয়। ১ ॥

সেই ব্রহ্ম মনোময় অর্থাৎ মনঃপ্রবৃত্ত। যাহাদ্বারা জ্ঞান জন্মে, তাহাই মন, এইমনের বৃত্তিদ্বারাই ব্রহ্ম বিষয়েতে প্রবৃত্ত হয়েন, এই নিমিত্ত ব্রহ্মকে মনোময় বলাযায়। যেমন মনো বৃত্তিদ্বারা বিষয়ে প্রবৃত্ত হয়েন,

মূর্চ্ছিতঃ। "যো বৈ প্রাণঃ সা প্রজ্ঞা যা বা প্রজ্ঞা স প্রাণ ইতি" শ্রুতেঃ। স শরীরং যস্য স প্রাণশরীরঃ। মনোময়ঃ প্রাণশরীরং নেতেতি চ শ্রুত্যন্তরাৎ। ভারূপঃ। ভা দীপ্তিশ্চৈতন্যলক্ষণং রূপং যস্য স ভারূপঃ। সত্যসঙ্কল্পঃ। সত্যা অবিতথাঃ সঙ্কল্পা যস্য সোঽয়ং সত্যসঙ্কল্পঃ। ন যথা সংসারিণ ইবানৈকান্তিককলঃ সঙ্কল্প ঈশ্বরস্যেত্যর্থঃ। অনৃতেন মিথ্যাফলত্বহেতুনা প্রত্যূঢ়ত্বাৎ সঙ্কল্পস্য মিথ্যাফলত্বঞ্চ বক্ষ্যতি "অনৃতে ন হি প্রত্যূঢ়া" ইতি। আকাশাত্মা। আকাশ ইবাত্মা স্বরূপং যস্য স আকাশাত্মা। সর্ব্বগতত্বং সূক্ষ্মত্বং রূপাদিহীনত্বঞ্চাকাশতুল্যতা ঈশ্বরস্য। সর্ব্বকর্ম্মা সর্ব্বং বিশ্বং তেনেশ্বরেণ ক্রিয়ত ইতি জগৎসর্ব্বং কর্ম্মাস্যেতি সর্ব্বকর্ম্মা। "স হি সর্ব্বস্য কর্ত্তেতি" শ্রুতেঃ। সর্ব্বকামঃ। সর্ব্বে কামা দোষরহিতা অস্যেতি স সর্ব্বকামো "ধর্ম্মাবিরুদ্ধো ভূতেষু কামোঽস্মীতি" স্মৃতেঃ। নন্বু কামোঽস্মীতি বচনাদিহ বহুব্রীহির্ন সম্ভবতি। সর্ব্বকাম

---

সেইরূপ মনোবৃত্তির নিবৃত্তি হইলেই তাহারও বিষয় নিবৃত্তি হইয়া থাকে। ঐ ব্রহ্ম প্রাণশরীর, লিঙ্গ শরীরই প্রাণ, এইপ্রাণ জ্ঞানশক্তি ও ক্রিয়া শক্তিদ্বারা মূর্চ্ছিত আছে। অন্যান্য শ্রুতিতে লিখিত আছে যে, যিনি প্রাণ, তিনিই প্রজ্ঞা এবং যাহা প্রজ্ঞা, তাহাই প্রাণ, উক্ত প্রাণই ব্রহ্মের শরীর, অন্যশ্রুতিতেও ব্রহ্ম মনোময় ও প্রাণশরীর বলিয়া উক্ত হইয়াছেন। দীপ্তিই তাহার রূপ, অর্থাৎ চৈতন্যস্বরূপ যে দীপ্তি আছে, তাঁহাই ব্রহ্মের রূপ, তাঁহার রূপেই চৈতন্য প্রকাশ পায়। তিনি সত্যসঙ্কল্প, তাহার সঙ্কল্প কখনও মিথ্যা হয় না, সংসারী ব্যক্তিদিগের যেমন অনন্ত সঙ্কল্প হইয়া থাকে, তাঁহার সেইরূপ হয় না। তাঁহার স্বরূপ আকাশের ন্যায়, অর্থাৎ আকাশ যেমন সর্ব্বগত ও রূপাদিবিহীন, ঈশ্বর সেইরূপ সর্ব্বব্যাপী ও রূপাদিশূন্য, এই নিমিত্তই তাঁহাকে আকাশাত্মা বলাযায়। তিনি সর্ব্বকর্ম্মা, অর্থাৎ ঈশ্বরই এই জগৎ নির্ম্মাণ করিতেছেন। অন্যশ্রুতিতে লিখিত আছে যে, ঈশ্বরই জগতের কর্ত্তা। তিনি সর্ব্বকর্ম্ম, দোষরহিত সর্ব্বপ্রকার কামনাই তাঁহার আছে। স্মৃতি প্রমাণে জানা যায় যে, সর্ব্বভূতেই ঈশ্বরের ধর্ম্মাবিরুদ্ধ কামনা আছে। এই ঈশ্বর সর্ব্বগন্ধ, অর্থাৎ

ইতি। ন কামস্য কর্ত্তব্যত্বাচ্ছব্দাদিবৎ পারার্থ্যপ্রসঙ্গাচ্চ দেবস্য। তস্মাদত্রেহ সর্ব্বকাম ইতি বহুব্রীহিস্তথা কামোঽস্মীতি স্মৃত্যর্থো বাচ্যঃ। সর্ব্বে গন্ধাঃ সুখকরা অস্য সোঽয়ং সর্ব্বগন্ধঃ। "পুণ্যো গন্ধঃ পৃথিব্যাঞ্চেতি" স্মৃতেঃ। তথা রসা অপি বিজ্ঞেয়াঃ। অপুণ্যগন্ধরসগ্রহণস্য পাপ্মসম্বন্ধনিমিত্তত্বশ্রবণাৎ। "তস্মাত্তেনোভয়ং জিঘ্রতি সুরভি চ দুর্গন্ধি চ পাপ্মনা হ্যেষ বিদ্ধ" ইতি শ্রুতেঃ। ন চ পাপ্মসংসর্গ ঈশ্বরস্য। অবিদ্যাদিদোষস্যানুপপত্তেঃ। সর্ব্বমিদং জগদভ্যাত্তোঽভিব্যাপ্তঃ। অততের্ব্ব্যাপ্ত্যর্থস্য কর্ত্তরি নিষ্ঠা। তথা অবাকী উচ্যতেঽনয়েতি বাগ্বাগেব বাকঃ। যদ্বা বচের্ঘঞন্তস্য করণে বাকঃ। স যস্য বিদ্যতে স বাকী ন বাকী অবাকী বাক্প্রতিষেধশ্চাত্রোপলক্ষণার্থঃ। গন্ধরসাদিশ্রবণাৎ। ঈশ্বরস্য প্রাপ্তানি ঘ্রাণাদীনি করণানি গন্ধাদিগ্রহণায় অতো বাক্প্রতিষেধেন প্রতিষিধ্যন্তে তানি। "অপাণিপাদো জবনো গ্রহীতা পশ্যত্যচক্ষুঃ স শৃণোত্যকর্ণ" ইত্যাদিমন্ত্রবর্ণাদনাদরোঽসম্ভ্রমঃ। অপ্রাপ্তপ্রাপ্তৌ হি সম্ভ্রমঃ স্যাদনাপ্তকামস্য ন ত্বাপ্তকামত্বান্নিত্যতৃপ্তস্যেশ্বরস্য সম্ভ্রমোঽস্তি ক্বচিৎ ॥ ২ ॥

---

সর্ব্বপ্রকার সুখকর গন্ধই ঈশ্বরে বিদ্যমান আছে, স্মৃতিপ্রমাণে জানাযায় যে ঈশ্বরের পুণ্যগন্ধই পৃথিবীতে প্রকাশ পায়। সেই ঈশ্বর সর্ব্বরসবান্, অর্থাৎ যাবতীয় রসের একমাত্র আধারই ঈশ্বর, তাহার সুস্বাদু রস জলেতে প্রত্যক্ষ করা যায়। ঈশ্বরের গন্ধ ও রস উভয়ই পুণ্যনিমিত্তক, পাপসংসর্গ হেতুই পুণ্যগন্ধও অপুণ্য দেখা যায়, তাহা ঈশ্বরে সম্ভবে না, যেহেতু তাঁহার পাপসম্বন্ধ নাই। সেই ঈশ্বর অনন্ত জগৎ ব্যাপিয়া আছেন। সেই ঈশ্বর অবাকী, অর্থাৎ ঈশ্বরের কোনরূপ বাক্য বা প্রাণ নাই। ঈশ্বরের গন্ধরসাদির শ্রবণ আছে; সুতরাং তাহার ঘ্রাণাদি ইন্দ্রিয় আছে, এইরূপ আশঙ্কা হইতে পারে, বাস্তবিক তাহার নাসিকা জিহ্বা প্রভৃতি কোন ইন্দ্রিয় নাই। প্রমাণান্তরে জানাযায় যে, "ঈশ্বরের পদ নাই, তিনি চলিতে পারেন; হস্ত নাই, গ্রহণ করিতে পারেন; চক্ষু নাই, দর্শন করিতেছেন এবং কর্ণ নাই, শব্দ শুনিতে পারেন্; তিনি সকলই জানেন, কেহ তাঁহাকে জানে না, অতএব সেই ঈশ্বরই প্রধান পুরুষ।" তিনি অনাদর, অর্থাৎ

এষ ম আত্মান্তর্হৃদয়েঽণীয়ান্ ব্রীহের্ব্বা যবাদ্বা সর্ষপাদ্বা শ্যামাকাদ্বা শ্যামাকতণ্ডুলাদ্বা এষ ম আত্মান্তর্হৃদয়ে জ্যায়ান্ পৃথিব্যা জ্যায়ানন্তরীক্ষাজ্জ্যায়ান্দিবো জ্যায়ানেভ্যো লোকেভ্যঃ ॥ ৩ ॥

---

এষ যথোক্তগুণো মে মমাত্মান্তর্হৃদয়ে হৃদয়পুণ্ডরীকস্যান্তর্ম্মধ্যেঽণীয়ানণুতরো ব্রীহের্ব্বা যবাদ্বেত্যাদি। অত্যন্তসূক্ষ্মপ্রদর্শনার্থং শ্যামাকাদ্বা শ্যামাকতণ্ডুলাদ্বেতি। পরিচ্ছিন্ন পরিমাণাদণীয়ানিত্যুক্তেঽণুপরিমাণত্বং প্রাপ্তমাশঙ্ক্য তৎপ্রতিষেধায়ারভতে। এষ ম আত্মান্তর্হৃদয়ে জ্যায়ান্ পৃথিব্যা ইত্যাদিনা। জ্যায়ঃপরিমাণাচ্চ জ্যায়স্ত্বং দর্শয়ন্ননন্তপরিমাণত্বং দর্শয়তি মনোময় ইত্যাদিনা। জ্যায়ানেভ্যো লোকেভ্য ইত্যন্তেন যথোক্তগুণলক্ষণ ঈশ্বরো ধ্যেয়ো ন তু তত্তদ্‌গুণবিশিষ্ট এব ॥ ৩ ॥

---

কোন বস্তুতেই তাঁহার আদর নাই। যাহারা অপ্রাপ্তকামী তাহাদিগেরই বস্তুর অপ্রাপ্তিতে সম্ভ্রম হইয়া থাকে। ঈশ্বর নিত্য তৃপ্ত ও পূর্ণকামী, সুতরাং ঈশ্বরের স্পৃহা নাই ॥ ২ ॥

যথোক্তলক্ষণ আত্মা আমার হৃদয়পদ্ম মধ্যে বিরাজমান আছেন, তিনি ব্রীহি, যব, সর্ষপ, শ্যামাক ( শস্যবিশেষ ) অথবা শ্যামাক তণ্ডুল হইতেও সূক্ষ্ম। ইহাদ্বারা আত্মার অণুপরিমাণই প্রকাশ পাইতেছে, কিন্তু তাহাও নহে। যেহেতু সেই হৃৎপদ্ম মধ্যগত আত্মা পৃথিবী হইতে মহৎ, আকাশ হইতে মহৎ, স্বর্গহইতে মহৎ এবং এই অনন্ত জগৎ হইতেও মহৎ। ( যেহেতু শ্যামাক তণ্ডুল হইতে অণু, অথচ এইলোক হইতে মহান্, অতএব তাঁহার কোন পরিচ্ছিন্ন পরিমাণ নাই। সাধক মনোময় ইত্যাদি এবং পৃথিবীপ্রভৃতি হইতে মহৎ, এইরূপে যথোক্তগুণলক্ষণ ঈশ্বরের ধ্যান করিবে, কিন্তু উক্তগুণ বিশিষ্টরূপে ধ্যান করিবে না ) ॥ ৩ ॥

সর্ব্বকর্ম্মা সর্ব্বকামঃ সর্ব্বগন্ধঃ সর্ব্বরসঃ সর্ব্বমিদমভ্যাত্তোঽবাক্যনাদর এষ ম আত্মান্তর্হৃদয় এতদ্ব্রহ্মৈতমিতঃ

যথোক্তরাজপুরুষমানয় চিত্রগুঞ্চেত্যুক্তেন বিশেষণস্যাপ্যানয়নে ব্যাপ্রিয়তে তদ্বদিহাপি প্রাপ্তমতস্তন্নিবৃত্ত্যর্থং সর্ব্বকর্ম্মেত্যাদিপুনর্ব্বচনম্। তস্মান্মনোময়ত্বাদিগুণবিশিষ্ট এব ঈশ্বরো ধ্যেয়ঃ। অতএব ষষ্ঠসপ্তময়োরিব "তত্ত্বমস্যাত্মৈবেদং সর্ব্বমিতি।" "নেত স্বারাজ্যোঽভিবিঞ্চত্যেষ ম আত্মৈতদব্রহ্মৈতমিতঃ প্রেত্যাভিসম্ভবিতাস্মীতি" লিঙ্গাৎ। ন ত্বাত্মশব্দেন প্রত্যগাত্মৈবোচ্যতে। মম ইতি ষষ্ঠ্যাঃ সম্বন্ধার্থপ্রত্যায়নত্বাদেতমভিসম্ভবিতাস্মীতি চ কর্ম্মকর্ত্তৃত্বনির্দ্দেশাৎ। নন্থ ষষ্ঠেঽপি "অথ সম্পৎস্যত" ইতি সৎসম্পত্তেঃ কালান্তরিতত্ব' দর্শয়তি। নাবন্ধসংস্কারশেষস্থিত্যর্থপরত্বাৎ ন কালান্তরিতার্থতা অন্যথা তত্ত্বমস্যাদ্যর্থস্য বাধকপ্রসঙ্গাৎ। যদ্যপ্যাত্মশব্দস্য প্রত্যগর্থত্বং "সর্ব্বং খল্বিদং ব্রহ্মেতি" চ প্রকৃতমেষ ম আত্মান্তর্হৃদয় এতদ্ব্রহ্মেত্যুচ্যতে। তথাপ্যন্তর্দ্ধানমীষদপরিত্যজ্যৈবৈতমাত্মানমিতোঽস্মাচ্ছরীরাৎ প্রেত্যাভিসম্ভাবিতাস্মীত্যুক্তম্। যথা ক্রতুরূপস্যাত্মনঃ প্রতি-

---

যিনি সর্ব্বকর্ম্মা, সর্ব্বকাম, সর্ব্বগন্ধ, সর্ব্বরস, সর্ব্বব্যাপী, বাক্যরহিত, সম্ভ্রমশূন্য, সেই পরমাত্মাকেই হৃদয় পুণ্ডরীকমধ্যে ধ্যান করিবে। যেমন চিত্রগু, অর্থাৎ বিচিত্র গোবিশিষ্ট ব্যক্তিকে আনয়নকর, বলিলে বিচিত্র গোবিশিষ্ট পুরুষের আনয়ন বুঝায়, অর্থাৎ চিত্রগু এই শব্দের বিশেষণ ভূত বিচিত্রগোও আনয়ন ক্রিয়ার কর্ম্মমধ্যে নিবিষ্ট থাকে, সর্ব্বকর্ম্মা সর্ব্বকাম ইত্যাদিস্থলে সেইরূপকর্ম্মাদি বিশেষণের গ্রহণ করিবে না। কেবল যিনি বিশ্বের কর্ম্ম সম্পাদন করিয়া থাকেন, সেই আত্মাকে ধ্যান করিবে, ধ্যানকালে তাহার কর্ম্মাদিতে লক্ষ করিবে না। তাহাহইলে ঈশ্বরের কর্ম্মাদির ও ধ্যান করিতে হয়, সুতরাং ঐ কর্ম্মাদি পরিত্যাগ করিয়া "তত্ত্বমসি, আত্মৈবেদং সর্ব্বং" ইত্যাদি শ্রুতির মর্ম্মানুসারে কেবল সেই পরমাত্মার ধ্যান করা কর্ত্তব্য এবং আমি এইলোক হইতে পরলোকে

প্রেত্যাভিসম্ভবিতাস্মীতি যস্য স্যাদদ্ধা ন বিচিকিৎসাস্তীতিহ স্মাহ শাণ্ডিল্যঃ শাণ্ডিল্যঃ ॥ ৪ ॥

ইতি চতুর্দ্দশঃ খণ্ডঃ ॥ ১৪ ॥

---

পত্তাস্মীতি যস্যৈব‍ংবিদঃ স্যাত্তবেদদ্ধা সত্যমেবং স্যামহং প্রেত্যৈবং ন স্যামিতি ন চ বিচিকিৎসাস্তি! ইত্যেতস্মিন্নর্থে ক্রতুফলসম্বন্ধে স তথৈবে-শ্বরভাবং প্রতিপদ্যতে। বিদ্বানিত্যেতদাহ স্মোক্তবান্ কিল শাণ্ডিল্যো নামর্ষির্দ্বিরভ্যাস আদরার্থঃ ॥ ৪ ॥

ইতি চতুর্দ্দশঃ খণ্ডঃ ॥ ১৪ ॥

---

গমন করিয়া ব্রহ্মভাব প্রাপ্ত হইব, ইহাই নিশ্চয়, এই বিষয়ে সংশয় মাত্র নাই, এইরূপে ব্রহ্মেতে একান্ত অনুরক্ত হইয়া ব্রহ্মধ্যানে তৎপর থাকিবে। মহর্ষিশাণ্ডিল্য এইরূপে আত্মধ্যান নিরূপণ করিয়াছেন। যিনি এইরূপে ব্রহ্মধ্যান করেন, নিশ্চয় তাহার ব্রহ্মভাব প্রাপ্তি হইয়া থাকে ॥ ৪ ॥

ইতি চতুর্দ্দশ খণ্ড ॥ ১৪ ॥

# পঞ্চদশঃ খণ্ডঃ।

অন্তরীক্ষোদরঃ কোশো ভূমিবুধ্নো ন জীর্য্যতি দিশো হ্যস্য স্রক্তয়ো দ্যৌরস্যোত্তরং বিলꣳ স এষ কোশো বসূধানস্তস্মিন্ বিশ্বমিদꣳ শ্রিতম্ ॥ ১ ॥

---

অস্য কুলে বীরো জায়ত ইত্যুক্তম্। ন বীরজন্মমাত্রং পিতুস্ত্রাণায় "তস্মাৎ পুত্রমনুশিষ্টং লোক্যমাহুরিতি" শ্রুত্যন্তরাৎ। অতস্তদ্দীর্ঘায়ুষ্ট্বং কথং স্যাদিত্যেবমর্থং কোশবিজ্ঞানারম্ভঃ। অভ্যর্হিতবিজ্ঞানব্যাসঙ্গাদনন্তরমেব নোক্তং তদিদানীমেবারভ্যতে। অন্তরিক্ষমুদরমন্তঃসুষিরং যস্য সোঽয়মন্তরিক্ষোদরঃ কোশঃ কোশ ইবানেকধর্ম্মসাদৃশ্যাৎ কোশঃ স চ ভূমিবুধ্নো ভূমির্বুধ্নো মূলং যস্য স ভূমিবুধ্নো ন জীর্য্যতি বিনশ্যতি ত্রৈলোক্যাত্মকত্বাৎ। সহস্রযুগকালাবস্থায়ী হি সঃ। দিশো হ্যস্য সর্ব্বাঃ স্রক্তয়ঃ কোণা দ্যৌরস্য কোশস্যোত্তরমূর্দ্ধং বিলং স এষ যথোক্তগুণকোশঃ। বসুধানো বসু ধীয়তেঽস্মিন্ প্রাণিনাং কর্ম্মফলাখ্যমতো বসুধানঃ। তস্মিন্নন্ত-

---

ইতিপূর্ব্বে উক্ত হইয়াছে যে, ব্রহ্মবিৎকুলে বীরপুরুষের জন্মহয়, কিন্তু বীরপুরুষের জন্মমাত্রই পিতার পরিত্রাণ হয় না। বৃহদারণ্যক শ্রুতিতে লিখিত আছে যে, জাতপুত্রকে শাসন করিবে, সুতরাং পুত্রজননদ্বারা পিতৃকুলের পরিত্রাণ অসম্ভব দেখা যায়। সেই পুত্রের ব্রহ্মবিজ্ঞান হইলেই পিতৃপুরুষেয় ত্রাণ হইতে পারে, অতএব ব্রহ্মবিজ্ঞানার্থে পুরুষের দীর্ঘায়ুঃসাধন আবশ্যক। এইক্ষণ কি উপায়ে পুরুষ দীর্ঘায়ু হইতে পারে, এতদর্থ কোষবিজ্ঞান বিবৃত হইতেছে।—সমস্ত জগৎ ব্রহ্মকোষকে আশ্রয় করিয়া আছে, অন্তরীক্ষ ঐ কোষের উদর এবং ভূমি উহার মূল, পরন্তু কদাচ ঐ কোষজীর্ণ হয় না, কিম্বা বিনাশ পায় না। উহা ত্রৈলোক্যাত্মক এবং সহস্রযুগপর্য্যন্ত স্থায়ী হয়। দিক্‌সকল উহার কোণ এবং স্বর্গ তাহার

তস্য প্রাচী দিগ্‌জুহূর্নাম সহমানা নাম দক্ষিণা রাজ্ঞী নাম প্রতীচী সুভূতা নামোদীচী তাসাং বায়ুর্ব্বৎসঃ স য এতমেবং বায়ুং দিশাং বৎসং বেদ ন পুত্ত্ররোদঙ্‌ রোদিতি সোঽহমেতমেবং বায়ুং দিশাং বৎসং বেদ মা পুত্ত্ররোদঙ্‌ রুদম্‌ ॥ ২ ॥

---

র্ব্বিশ্বং সমস্তং প্রাণিকর্ম্মফলং স হ তৎসাধনৈরিদং যদ্‌গৃহ্যতে প্রত্যক্ষাদি-প্রমাণৈঃ শ্রিতমাশ্রিতং স্থিতমিত্যর্থঃ ॥ ১ ॥

তস্যাস্য প্রাচীদিক্‌ প্রাগ্‌গতো ভাগো জুহূর্নাম। জুহ্বত্যস্যাং দিশি কর্ম্মিণঃ প্রাঙ্মুখাঃ সন্ত ইতি জুহূর্নাম। সহন্তেঽস্যাং পাপকর্ম্মফলানি যমপুর্য্যাং প্রাণিন ইতি সহমানা নাম দক্ষিণা দিক্‌। তথা রাজ্ঞী নাম প্রতীচী পশ্চিমা দিক রাজ্ঞী রাজ্ঞা বরুণেনাধিষ্ঠিতা সন্ধ্যারাগযোগাদ্বা। সুভূতা নাম ভূতিমদ্ভিরীশ্বরকুবেরাদিভিরধিষ্ঠিতত্বাৎ সুভূতা নামোদীচী। তাসাং দিশাং বায়ুর্ব্বৎসো দিগ্‌জাতত্বাদ্বায়োঃ। পুরোবাত ইত্যাদিনর্শ-

---

ঊর্দ্ধ ছিদ্র। ঐ ব্রহ্মকোষ বসুনিধান, প্রাণিগণের কর্ম্মফলরূপ রত্ন এই ব্রহ্মকোষে নিহিত থাকে। অখিল ভুবনই এইকোষের অন্তর্গত ॥ ১ ॥

পূর্ব্ব শ্রুতিতে দিক্‌ সকলকে কোষের কোণ বলিয়া নির্দ্দেশ করিয়াছেন, এইক্ষণ তাহাদিগের অবান্তর বিভাগ নিরূপিত হইতেছে।—সেই কোষের যে পূর্ব্বদিগ্‌গত বিভাগ আছে, তাহার নাম "জুহূ," ঐ ভাগেই সাধক সকল পূর্ব্বাভিমুখে উপবিষ্ট হইয়া আহুতি দিয়া থাকেন, এই নিমিত্ত ইহার জুহূ নাম হইয়াছে। ঐ কোষের যে দক্ষিণ দিগ্‌গত বিভাগ, তাহার নাম সহমান। এই বিভাগেই প্রাণীরা যমপুরে পাপকর্ম্মের ফল সকল সহ্য করিয়া থাকেন, এই নিমিত্তই ইহার "সহমান" নাম হইয়াছে। ইহার যে পশ্চিম দিক্‌স্থিত বিভাগআছে, তাহার নাম "রাজ্ঞী", রাজা বরুণ এই বিভাগে অধিষ্ঠিত আছেন এবং সন্ধ্যারাগ দ্বারা এই বিভাগই অনুরঞ্জিত হইয়া থাকে, এই জন্য ইহাকে রাজ্ঞী বলাযায়, আর উক্ত কোষের যেউ ত্তর দিগ্‌গত বিভাগ আছে, তাহার নাম "সুভূতা" বিভূতি-

অরিষ্টং কোষং প্রপদ্যেঽমুনাঽমুনাঽমুনা প্রাণং প্রপদ্যেঽমুনাঽমুনাঽমুনা ভূঃ প্রপদ্যেঽমুনাঽমুনাঽমুনা ভুবঃ প্রপদ্যেঽমুনাঽমুনাঽমুনা স্বঃ প্রপদ্যেঽমুনাঽমুনাঽমুনা ॥ ৩ ॥

---

নাৎ। স যঃ কশ্চিৎ পুত্রদীর্ঘজীবিতার্থীএবং যথোক্তগুণং বায়ুং দিশাং বৎসমমৃতং বেদ স ন পুত্ররোদং পুত্রনিমিত্তং রোদনং ন রোদিতি পুত্রো ন ম্রিয়ত ইত্যর্থঃ। যত এবং বিশিষ্টং কোশং দিগ্বৎসবিষয়ং বিজ্ঞানম্ অতঃ সোঽহং পুত্রজীবিতার্থ্যেবমেতং বায়ুং দিশাং বৎসং বেদ জানেঽতঃ পুত্ররোদং মা রুদং পুত্রমরণনিমিত্তং রোদো মম মা ভূদিত্যর্থঃ ॥ ২ ॥

অরিষ্টমবিনাশিনং কোশং যথোক্তং প্রপদ্যে প্রপন্নোঽস্মি পুত্রায়ুষে। অমুনামুনেতি ত্রির্নাম গৃহ্লাতি পুত্রস্য। তথা প্রাণং প্রপদ্যেঽমুনামুনা ভূঃ প্রপদ্যেঽমুনামুনা ভুবঃ প্রপদ্যেঽমুনামুনা স্বঃ প্রপদ্যেঽমুনামুনা সর্ব্বত্র প্রপদ্যে ইতি নাম গৃহ্লাতি পুনঃ পুনঃ ॥ ৩ ॥

---

শালী ঈশ্বর ও কুবেরাদিরা এই বিভাগের অধিষ্ঠাতা, এই নিমিত্ত ইহার নাম সুভূতা হইয়াছে। বায়ু ঐ দিক্ সকলের বৎসস্বরূপ, যেহেতু দিক্ সকল হইতেই বায়ু জন্মিয়া থাকে, অতএবই বায়ু দিক্ সকলের বৎসরূপে কীর্ত্তিত হইয়াছে। শাস্ত্রান্তরে "পূর্ব্বদিগ্‌গত বায়ু" ইত্যাদি দর্শন হইয়া থাকে। যেকোন ব্যক্তি পুত্রের দীর্ঘ জীবনের অভিলাষী হইয়া উক্তরূপ গুণবিশিষ্ট বায়ুকে দিকের বৎসরূপে জানেন, তিনি কদাচ পুত্রের নিমিত্ত রোদন করেন না, অর্থাৎ কখনও তাহার পুত্রের মরণ হয় না। আর যেহেতু আমার উক্তরূপ গুণশালী কোষ এবং দিগ্বৎস বিজ্ঞান হইয়াছে, অতএব আমাকে পুত্রমরণ নিমিত্ত রোদন করিতে হইবে না, এইরূপ জ্ঞান হইয়া থাকে ॥ ২ ॥

আমি পুত্রের আয়ুর নিমিত্ত পুনঃ পুনঃ যথোক্ত গুণশালী কোষের শরণাপন্ন হইলাম, আমি পুত্রের আয়ু বৃদ্ধির নিমিত্ত পুনঃ পুনঃ প্রাণের শরণাগত হইলাম, আমি পুত্রের আয়ুবর্দ্ধনার্থ পুনঃ পুনঃ ভূর্লোকের শরণ লইলাম, আমি পুত্রের আয়ুর্ব্বৃদ্ধি হেতু পুনঃ পুনঃ ভুবলোকের

স যদবোচং প্রাণং প্রপদ্য ইতি প্রাণো বা ইদং সর্ব্বং ভূতং যদিদং কিঞ্চ তমেব তৎপ্রাপৎসি ॥ ৪ ॥

অথ যদবোচং ভূঃ প্রপদ্য ইতি পৃথিবীং প্রপদ্যেঽন্তরীক্ষং প্রপদ্যে দিবং প্রপদ্য ইত্যেব তদবোচং ॥ ৫ ॥

অথ যদবোচং ভুবঃ প্রপদ্য ইত্যগ্নিং প্রপদ্যে বায়ুং প্রপদ্য আদিত্যং প্রপদ্য ইত্যেব তদবোচম্ ॥ ৬ ॥

---

স যদবোচং প্রাণং প্রপদ্য ইতি ব্যাখ্যানার্থমুপন্যাসঃ। প্রাণো বা ইদং সর্ব্বং ভূতং যদিদং জগৎ। যথা "বা অরা নাভাবিতি" বক্ষ্যতি। অতস্তমেব সর্ব্বং তত্ত্বেন প্রাণপ্রতিপাদনেন প্রাপৎসি প্রপন্নোভূবম্ ॥ ৪ ॥

তথা ভূঃ প্রপদ্য ইতি ত্রীন্ লোকান্ ভূরাদীন্ প্রপদ্য ইতি তদবোচম্ ॥৫॥

অথ যদবোচং ভুবঃ প্রপদ্য ইত্যগ্ন্যাদীন্ প্রপদ্য ইতি তদবোচম্ ॥ ৬ ॥

---

শরণাগত হইলাম, আমি পুত্রের আয়ুষ্কামনায় পুনঃ পুনঃ স্বর্লোকের শরণাপন্ন হইলাম। এইরূপে কোষ প্রাণপ্রভৃতির অরাধনা করিবে ॥ ৩ ॥

অমি প্রাণের শরণাপন্ন হইলাম বলিয়া যে পূর্ব্বে উক্ত হইয়াছে, তাহাতে সর্ব্বভূতের শরণাগত হইলাম, ইহাই বলিয়াছি। কারণ প্রাণই সর্ব্বভূতাত্মক, একপ্রাণের প্রণিপাতেই সর্ব্বভূতের প্রণিপাত হয়, অতএব আমি পুত্রের আয়ুষ্কামনায় সর্ব্বভূতের প্রণিপাত করিতেছি ॥ ৪ ॥

"আমি ভূর্লোকের শরণাপন্ন হইলাম," এইরূপে যে ভূর্লোকের শরণাগত হইয়াছি, তাহাতে ভূরাদি লোকত্রয়ের প্রণিপাত বলিয়াছি, অর্থাৎ পৃথিবী অন্তরীক্ষ ও স্বর্গ এই তিন লোকের প্রণিপাত করা হইয়াছে ॥ ৫ ॥

"আমি ভুবলোকের শরণাগত হইলাম" এই বলিয়া যে প্রণিপাত করিয়াছি, তাহাতে অগ্নি, বায়ু ও আদিত্য এই তিনের প্রণিপাত করিয়াছি, ইহাই উক্ত হইয়াছে, অর্থাৎ আমি পুত্রের আয়ুষ্কামনায় অগ্নি, বায়ু ও আদিত্য এই তিনের শরণাগত হইলাম, ইহাই বলিয়াছি ॥ ৬ ॥

অথ যদবোচং স্বঃ প্রপদ্য ইত্যৃগ্‌বেদং প্রপদ্যে যজুর্ব্বেদং প্রপদ্যে সামবেদং প্রপদ্য ইত্যেব তদবোচং তদবোচম্‌ ॥ ৭ ॥

ইতি পঞ্চদশঃ খণ্ডঃ ॥ ১৫ ॥

---

অথ যদবোচং স্বঃ প্রপদ্য ইত্যৃগ্‌বেদাদীন্‌ প্রপদ্য ইত্যেব তদবোচমিতি। উপরিষ্টান্মন্ত্রান্‌ জপেত্ততঃ পূর্ব্বোক্তমজরং কোশং সদিগ্বৎসং যথাবদ্ধ্যাত্বা দ্বির্ব্বচনমাদরার্থঃ ॥ ৭ ॥

ইতি পঞ্চদশঃ খণ্ডঃ ॥ ১৫ ॥

---

"আমি ভূর্লোকের শরণ লইলাম" এইরূপে যে প্রণিপাত করিয়াছি, তাহাতে ঋগ্‌, যজুঃ ও সাম এই বেদত্রয়ের প্রণিপাত করা হইয়াছে, অর্থাৎ আমি পুত্রের আয়ুর্ব্বৃদ্ধিকামনায় ঋগ্বেদ, যজুর্ব্বেদ ও সামবেদের শরণাপন্ন হইলাম, ইহাই বলিয়াছি ॥ ৭ ॥

ইতি পঞ্চদশ খণ্ড ॥ ১৫ ॥

# ষোড়শঃ খণ্ডঃ।

পুরুষো বাব যজ্ঞস্তস্য যানি চতুর্ব্বিংশতি বর্ষাণি তৎপ্রাতঃ সবনং চতুর্ব্বিংশত্যক্ষরা গায়ত্রী গায়ত্রং প্রাতঃসবনং তদস্য বসবোঽন্বায়ত্তাঃ প্রাণা বাব বসব এতে হীদং সর্ব্বং বাসয়ন্তি ॥ ১ ॥

---

পুত্রায়ুষ উপাসনমুক্তং জপশ্চ অথেদানীমাত্মনো দীর্ঘজীবনায়েদমুপাসনং জপঞ্চ বিদধত্তদাহ। জীবন্ হি স্বয়ং পুত্রাদিফলেন যুজ্যতে নান্যথেতি। অত আত্মানং যজ্ঞং সম্পাদয়তি পুরুষঃ। পুরুষো জীবনবিশিষ্টঃ কার্য্যকারণসঙ্ঘাতো যথা প্রসিদ্ধ এব। বাবশব্দোঽবধারণার্থঃ। পুরুষ এব যজ্ঞ ইত্যর্থঃ। তথাহি সামান্যৈঃ সম্পাদয়তি যজ্ঞত্বং। কথং তস্য পুরুষস্য যানি চতুর্ব্বিংশতিবর্ষাণ্যায়ুষস্তৎপ্রাতঃ সবনং পুরুষাখ্যস্য যজ্ঞস্য কেন সামান্যেনেত্যাহ। চতুর্ব্বিংশত্যক্ষরা গায়ত্রীছন্দো গায়ত্রীছন্দস্কং হি বিধিযজ্ঞস্য প্রাতঃসবনম্। অতঃ প্রাতঃসবনসম্পন্নেন চতুর্ব্বিংশতি-

---

পূর্ব্বখণ্ডে পুত্রের আয়ুর্ব্বর্দ্ধনার্থ উপাসনা ও জপ নিরূপণ করিয়া এইক্ষণ আপনার দীর্ঘজীবনের নিমিত্ত উপাসনা ও জপবিধি নিরূপণ করিতেছেন।—আপনি জীবিত থাকিলেই পুত্রাদি কুলে যুক্ত হইতে পারে, অতএব পুরুষ আত্মযজ্ঞ সম্পাদন করিয়া থাকে। যাবৎপুরুষ জীবনবিশিষ্ট থাকে, তাবৎই পুরুষ কার্য্যকারণরূপে প্রসিদ্ধ হয়। পুরুষই যজ্ঞস্বরূপ, পুরুষেতে যজ্ঞাবয়ব সাদৃশ্য হেতু পুরুষেতে যজ্ঞদৃষ্টি করিবে। পুরুষের যে চতুর্ব্বিংশতিবর্ষ আয়ু, তাহাই প্রাতঃসবন সদৃশ; যেহেতু চতুর্ব্বিংশত্যক্ষর গায়ত্রীছন্দ ও চতুর্ব্বিংশতি বর্ষ আয়ুর সাদৃশ্য আছে। (ষোড়শাধিক শত বর্ষ পুরুষায়ুকে ত্রিধা বিভক্ত করিয়া চতুর্ব্বিংশতিবর্ষেতে প্রাতঃসবন দৃষ্টি করিবে। বিধিপূর্ব্বক, অনুষ্ঠীয়মান যজ্ঞের প্রাতঃকালীন কর্ম্মই

তঞ্চেদেতস্মিন্ বয়সি কিঞ্চিদুপতপেৎ স ব্রূয়াৎ প্রাণা

বর্ষায়ুষা যুক্তঃ পুরুষঃ। অতো বিধিযজ্ঞসাদৃশ্যাদ্‌যজ্ঞঃ। তথোত্তরয়োরপ্যায়ুষোঃ সবনদ্বয়সম্পত্তিঃ। ত্রিষ্টুব্জগত্যক্ষরসংখ্যাসামান্যতো বাচ্যা। কিঞ্চ তদস্য পুরুষযজ্ঞস্য প্রাতঃসবনং বিধিযজ্ঞস্যেব বসবো দেবা অন্বায়ত্তা অনুগতাঃ। সবনদেবতাত্বেন স্বামিন ইত্যর্থঃ। পুরুষযজ্ঞেঽপি বিধিযজ্ঞ ইবাগ্ন্যাদয়ো বসবো দেবাঃ প্রাপ্তা ইত্যতো বিশিনষ্টি প্রাণা বাব বসবো বায়্বাদয়ো বায়বশ্চ তে হি যস্মাদিদং পুরুষাদি প্রাণিজাতমেতে বাসয়ন্তি। প্রাণেষু হি দেহে বসৎসু সর্ব্বমিদং বসতি নান্যথা ইতি। অতো বসনাদ্বাসনাচ্চ বসবঃ ॥ ১ ॥

তঞ্চেদ্‌যজ্ঞসম্পাদিতমেতস্মিন্ প্রাতঃসবনসম্পন্নে বয়সি কিঞ্চিদ্ব্যাধ্যাদি-

প্রাতঃসবন। গায়ত্রীছন্দ চতুর্ব্বিংশত্যক্ষরবিশিষ্ট এবং বিধিযজ্ঞের প্রাতঃসবনের ছন্দও গায়ত্রী, অতএব প্রাতঃসবনসম্পন্ন চতুর্ব্বিংশতি বর্ষআয়ুর সহিত পুরুষযুক্ত হয়। সুতরাং বিধিযজ্ঞের সাদৃশ্যবশতঃ পুরুষ যজ্ঞস্বরূপ এবং উত্তর আয়ুর্ভাগদ্বয় ত্রিষ্টুপ্ ও জগতী এইচ্ছন্দদ্বয়ের অক্ষর সংখ্যা সাদৃশ্য হেতু মাধ্যান্দিন সবন ও সায়াহ্ন সবনের তুল্য রূপে প্রতিপাদিত হইবে। যেমন বিধি যজ্ঞের প্রাতঃসবনে বসুদেবগণ অনুগত আছেন, সেইরূপ এই পুরুষ যজ্ঞের প্রাতঃ সবনও বসুদেবগণেতে অনুগত জানিবে, অর্থাৎ বসুদেবগণ যেমন বিধিযজ্ঞে প্রাতঃসবনের স্বামী, সেইরূপ এই পুরুষযজ্ঞেও তাঁহারা প্রাতঃসবনের ঈশ্বর। বিধিযজ্ঞের ন্যায় পুরুষযজ্ঞেও অগ্ন্যাদি বসুদেবগণকে দেবতা বলিয়া প্রাপ্ত হওয়া যায়। প্রাণসকলই পুরুযজ্ঞের বসুদেবগণ এবং বায়ু, যেহেতু ইহারাই পুরুষাদি প্রাণিগণকে বাস করায়। দেহেতে প্রাণাদির বসতি থাকিলেই সকলে বাস করিতে পারে। প্রাণাদি পুরুষকে বাস করায় বলিয়াই উহারা বসুতুল্য ॥ ১ ॥

এই প্রাতঃসবন সম্পন্ন বয়সেতে ব্যাধি ও মরণশঙ্কা দুঃখ উৎপাদন করে, অতএব যজ্ঞসম্পাদন কারী পুরুষ বলিবেক, "হে প্রাণ! হে বসুদেবগণ!

বসব ইদং মে প্রাতঃসবনং মাধ্যন্দিনꣳ সবনমনুসন্তনু-তেতি মাহং প্রাণানাং বসূনাং মধ্যে যজ্ঞো বিলোপ্সীয়েত্যু দ্ধৈব তত এত্যগদোহ ভবতি ॥ ২ ॥

অথ যানি চতুশ্চত্বারিꣳশদ্বর্ষাণি তন্মাধ্যন্দিনꣳ সবনং চতুশ্চত্বারিꣳশদক্ষরা ত্রিষ্টুপ্ ত্রৈষ্টুভং মাধ্যন্দিনꣳ সবনং তদস্য রুদ্রা অন্বায়ত্তাঃ প্রাণা বাব রুদ্রা এতে হীদꣳ সর্ব্বꣳ রোদয়ন্তি ॥ ৩ ॥

---

মরণশঙ্কাকারণমুপতপেৎ দুঃখমুৎপাদয়েৎ স তদা যজ্ঞসম্পাদী পুরুষ আত্মানং যজ্ঞং মন্যমানো ব্রূয়াজ্জপেদিত্যর্থ ইমং মন্ত্রম্। হে প্রাণা বসব ইদং মে প্রাতঃসবনং মম যজ্ঞস্য বর্ত্ততে তন্মাধ্যন্দিনং সবনমনুসন্তনুতেতি মাধ্যন্দিনেন সবনেনায়ুষা সহিতমেকীভূতং সততং কুরুতেত্যর্থঃ। মাহং যজ্ঞো যুষ্মাকং প্রাণানাং বসূনাং প্রাতঃসবনেশানাং মধ্যে বিলোপ্সীয় বিলুপ্যেয়ং বিচ্ছিদ্যেয়মিত্যর্থঃ। ইতি শব্দো মন্ত্রসমাপ্ত্যর্থঃ। অনেন জপেন ধ্যানেন চ ততস্তস্মাদুপতাপাদুদেত্যুদ্গচ্ছতি উদ্গম্য বিমুক্তঃ সন্ন-গদো হ্যনুপতাপো ভবত্যেব ॥ ২ ॥

অথ যানি চতুশ্চত্বারিংশদ্বর্ষাণীতি সমানম্। রুদন্তি রোদয়ন্তীতি ॥ ৩ ॥

---

আমি যজ্ঞরূপী, আমার প্রাতঃসবন বর্ত্তমান আছে, এইক্ষণ তোমরা আমাকে মাধ্যন্দিন সবনবিহিত আয়ুর সহিত যুক্ত কর, অর্থাৎ আমাকে মাধ্যান্দিন সবন পর্য্যন্ত রক্ষা কর, আমি যজ্ঞরূপী হইয়াও প্রাতঃসবনের অধীশ্বর প্রাণ ও বসুদেবগণের মধ্যে বিচ্ছিন্ন নহি"। এইরূপ ধ্যান করিলে ব্যাধ্যাদি জনিত উপতাপ হইতে বিমুক্ত হইয়া সাধক-নীরোগী থাকিতে পারে। ২ ॥

পুরুষের চতুর্ব্বিংশতি বর্ষ আয়ুর পর যে চতুশ্চত্বারিংদ্বর্ষ আয়ুঃ, তাহাই মাধ্যন্দিন সবন সদৃশ ; যেহেতু চতুশ্চত্বারিংশদক্ষর ত্রিষ্টুপ্ ছন্দ, ও চতুর্ব্বিং-শতিবর্ষ আয়ুর সাদৃশ্য আছে। ষোড়শাধিক শতবর্ষ পুরুষায়ুকে ত্রিধা বিভক্ত

তঞ্চেদেতস্মিন্ বয়সি কিঞ্চিদুপতপেৎ স ব্রূয়াৎপ্রাণা রুদ্রা ইদং মে মাধ্যন্দিনং সবনং তৃতীয়সবনমনুসন্তনু-তেতি মাহং প্রাণানাং রুদ্রাণাং মধ্যে যজ্ঞো বিলোপ্সী-য়েত্যুদ্ধৈব তত এত্যগদো হ ভবতি ॥ ৪ ॥

---

প্রাণা রুদ্রা হি ক্রূরাস্তে মধ্যমে বয়স্ততো রুদ্রাঃ ॥ ৪ ॥

---

করিয়া চতুশ্চত্বারিংশদ্বর্ষেতে মাধ্যন্দিন সবন দৃষ্টি করিবে। বিধিপূর্ব্বক অনুষ্ঠীয়মান যজ্ঞের মাধ্যন্দিন কর্ম্মই মাধ্যন্দিন সবন। ত্রিষ্টুপ্‌ছন্দ চতু-শ্চত্বারিংশদক্ষরবিশিষ্ট এবং বিধিযজ্ঞের মাধ্যন্দিন সবনের ছন্দও ত্রিষ্টুপ, অতএব মাধ্যন্দিনসবনসম্পন্ন চতুশ্চত্বারিংশদ্বর্ষ আয়ুর সহিত পুরুষযুক্ত হয়, সুতরাং বিধিযজ্ঞের সাদৃশ্যবশতঃ পুরুষও যজ্ঞস্বরূপ। যেমন বিধিযজ্ঞের মাধ্যন্দিন সবনে রুদ্রগণ অনুগত আছে, সেইরূপ এই পুরুষ যজ্ঞের মাধ্য-ন্দিন সবনেও রুদ্রগণকে অনুগত জানিবে, অর্থাৎ রুদ্রগণ যেমন বিধি-যজ্ঞে মাধ্যন্দিন সবনের স্বামী, সেইরূপ তাঁহারা এই পুরুষ যজ্ঞেও মাধ্যন্দিন সবনের আধীশ্বর। বিধি যজ্ঞের ন্যায় পুরুষযজ্ঞেও রুদ্রগণকে প্রাণরূপে দেবতা বলিয়া প্রাপ্ত হওয়া যায়। এই সবনের প্রাণসকলই পুরুষ যজ্ঞের রুদ্র দেবগণ এবং বায়ু। যেহেতু ইহারাই পুরুষাদি প্রাণিগণকে মধ্যম বয়সে ক্রন্দন করাইয়া থাকে ॥ ৩ ॥

এই মাধ্যন্দিন সবন সম্পন্ন বয়সেতে ব্যাধি ও মরণ শঙ্কা দুঃখ উৎ-পাদন করে, অতএব যজ্ঞসম্পাদনকারী পুরুষ আপনাকে যজ্ঞস্বরূপ জ্ঞান করিয়া এই মন্ত্র জপ করিবে,—“হে প্রাণ! হে রুদ্রগণ! আমি যজ্ঞরূপী, আমার মাধ্যন্দিন সবন বর্ত্তমান আছে, এইক্ষণ তোমরা আমাকে সায়াহ্ন সবনবিহিত আয়ুর সহিত যুক্তকর, অর্থাৎ এই আমার মাধ্যন্দিন সবন, অতএব আমাকে তৃতীয় সবন পর্য্যন্ত রক্ষা কর। আমি যজ্ঞরূপী হইয়াও মাধ্যন্দিন সবনের অধীশ্বর প্রাণ ও রুদ্রগণের মধ্যে বিচ্ছিন্ন নহি।” এই-রূপে ধ্যান করিলে ব্যাধিজনিত উপতাপ হইতে মুক্ত হইয়া সাধক নীরোগী থাকিতে পারে ॥ ৪ ॥

অথ যান্যষ্টচত্বারিংশদ্বর্ষাণি তত্তৃতীয়সবনমষ্টচত্বারিংশদক্ষরা জগতী জাগতং তৃতীয়সবনং তদস্যাদিত্যা অন্বায়ত্তাঃ প্রাণা বাবাদিত্যা এতে হীদং সর্ব্বমাদদতে ॥ ৫ ॥

তঞ্চেদেতস্মিন্ বয়সি কিঞ্চিদুপতপেৎ স ব্রূয়াৎ প্রাণা আদিত্যা ইদং মে তৃতীয়সবনমায়ুরনুসন্তনুতেতি মাহহং

---

তথাদিত্যাঃ প্রাণাঃ। তে হীদং শব্দাদিজাতমাদদতেঽত আদিত্যাস্তু-

---

পুরুষই যজ্ঞস্বরূপ, পুরুষেতে যজ্ঞায়ুর সাদৃশ্য হেতু যজ্ঞদৃষ্টি করিবে। পুরুষের যে অষ্টচত্বারিংশদ্বর্ষ আয়ু, তাহাই তৃতীয় সবন সদৃশ, যেহেতু অষ্টচত্বারিংশদক্ষর জগতীচ্ছন্দঃ ও অষ্টচত্বারিংশদ্বর্ষ আয়ুর সাদৃশ্য আছে, ষোড়শাধিকশতবর্ষ পুরুষায়ুকে ত্রিধা বিভক্ত করিয়া তাহার অষ্টচত্বারিংশৎ বর্ষেতে তৃতীয় সবন দৃষ্টি করিবে। বিধিপূর্ব্বক অনুষ্ঠীয়মান যজ্ঞের সায়ং কালীন কর্ম্মই তৃতীয় সবন। জগতীচ্ছন্দঃ অষ্টচত্বারিংশদক্ষর বিশিষ্ট এবং বিধিযজ্ঞের তৃতীয় সবনের ছন্দও জগতী, অতএব তৃতীয়সবন সম্পন্ন অষ্টচত্বারিংশদ্বর্ষ আয়ুর সহিত পুরুষ যুক্তহয়। সুতরাং বিধিযজ্ঞের সাদৃশ্য হেতু পুরুষও যজ্ঞস্বরূপ। যেমন বিধিযজ্ঞের তৃতীয়সবনে আদিত্যগণ অনুগত আছে, সেইরূপ এই পুরুষযজ্ঞের তৃতীয় সবনেও আদিত্যগণকে অনুগত জানিবে। অর্থাৎ আদিত্যগণ যেমন বিধিযজ্ঞে তৃতীয় সবনের স্বামী, সেইরূপ তাঁহারা এই পুরুষ যজ্ঞেও তৃতীয় সবনের অধীশ্বর বিধি যজ্ঞের ন্যায় এই পুরুষ যজ্ঞেও আদিত্যগণকে প্রাণরূপে দেবতা বলিয়া প্রাপ্ত হওয়া যায়। প্রাণ সকলই পুরুষযজ্ঞের রুদ্রদেবগণ ও বায়ু, যেহেতু ইহারাই পুরুষাদি প্রাণিগণকে বাস করায়। অর্থাৎ দেহেতে প্রাণের বসতি থাকিলেই সকলে বাস করিতে পারে। ৫ ॥

এই তৃতীয় সবন সম্পন্ন বয়সেতে ব্যাধি ও মরণ শঙ্কা দুঃখ উৎপাদন করে, অতএব যজ্ঞ সম্পাদনকারী পুরুষ আপনাকে যজ্ঞস্বরূপ জ্ঞান করিয়া

প্রাণানামাদিত্যানাং মধ্যে যজ্ঞো বিলোপ্সীয়েত্যুদ্ধৈব তত এত্যগদো হৈব ভবতি ॥ ৬ ॥

এতদ্ধ স্ম বৈ তদ্বিদ্বানাহ মহীদাস ঐতরেয়ঃ স কিং ম এতদুপতপসি যোঽহমনেন ন প্রেষ্যামীতি সহ ষোড়শং বর্ষশতং জীবতি য এবং বেদ ॥ ৭ ॥

ইতি ষোড়শঃ খণ্ডঃ ॥ ১৬ ॥

---

তীয়সবনমায়ুঃ ষোড়শোত্তরবর্ষশতং সমাপয়তানুসন্তনুত যজ্ঞং সমাপয়তেত্যর্থঃ। সমানমন্যৎ ॥ ৫ ৬ ॥

নিশ্চিতা হি বিদ্যা ফলায়েত্যেতদ্দর্শয়ন্নুদাহরত্যেতদ্যজ্ঞদর্শনং হ স্ম বৈ কিল তদ্বিদ্বানাহ মহীদাসো নামতঃ। ইতরায়া অপত্যমৈতরেয়ঃ। কিং কস্মান্মে মমৈতদুপতপনমুপতপসি স ত্বং হে রোগ যোঽয়ং যজ্ঞোঽনেন ত্বৎকৃতেনোপতাপেন ন প্রেষ্যামি ন মরিষ্যামীত্যতো বৃথা তব শ্রম ইত্যর্থঃ।

---

এই মন্ত্র জপ করিবে,—"হে প্রাণ! হে আদিত্যগণ! আমি যজ্ঞরূপী আমার তৃতীয় সবন বর্ত্তমান আছে, এক্ষণে তোমরা আমাকে এই তৃতীয় সবনবিহিত আয়ুর সহিত যুক্ত কর, অর্থাৎ আমাকে পূর্ণায়ু করিয়া আমার যজ্ঞ সম্পন্ন করিতে দাও। আমি যজ্ঞরূপী হইয়াও তৃতীয় সবনের অধীশ্বর প্রাণ ও রুদ্রগণের মধ্যে বিচ্ছিন্ন নহি।" এইরূপে ধ্যান করিলে ব্যাধিজনিত উপতাপ হইতে মুক্ত হইয়া সাধক নীরোগী থাকিতে পারে ॥ ৬ ॥

এই বিদ্যা নিশ্চয় ফলপ্রদান করে, ইহা বিজ্ঞাপনার্থ মহীদাসের উপাখ্যান উদাহরণ করিতেছেন।—ইতরার অপত্য মহীদাস ঐতরেয় নামে কোন বিদ্বান্ বলিয়াছিলেন, হে রোগসকল! তোমরা আমাকে কোনরূপে উপতাপিত করিতে পারিবে না, আমি যজ্ঞস্বরূপ; সুতরাং তোমাদিগের উপতাপে আমার লোকান্তর গমন, অর্থাৎ মরণ হইবে না, অতএব তোমাদিগের এই পরিশ্রম বৃথা দেখিতেছি। মহীদাস এইরূপ কৃতনিশ্চয়

# সপ্তদশঃ খণ্ডঃ।

স যদশিশিষতি যৎপিপাসতি যন্ন রমতে তা অস্য দীক্ষা॥ ১ ॥

---

ইত্যেবমাহ স্মেতি পূর্ব্বেণ সম্বন্ধঃ। স এবং নিশ্চয়ঃ সন্ ষোড়শবর্ষশতং-মজীবৎ। অন্যোঽপ্যেবং নিশ্চয়ঃ ষোড়শবর্ষশতং প্রজীবতি য এবং যথোক্তং যজ্ঞসম্পাদনং বেদ জানাতি স ইত্যর্থঃ॥ ৭॥

ইতি ষোড়শঃ খণ্ডঃ॥ ১৬॥

---

স যদশিশিষতীত্যাদির্যজ্ঞসামান্যনির্দ্দেশঃ পুরুষস্য পূর্ব্বেণৈব সম্বধ্যতে। যদশিশিষত্যশিতুমিচ্ছতি। তথা পিপাসতি পাতুমিচ্ছতি। যন্ন রমত ইষ্টাদ্যপ্রাপ্তিনিমিত্তং যদেবংজাতীয়কং দুঃখমনুভবতি তা অস্য দীক্ষা দুঃখসামান্যাদ্বিধিযজ্ঞস্যেব॥ ১॥

---

হইয়া ষোড়শাধিক শত বর্ষ জীবিত ছিলেন। অন্যব্যক্তিও এইরূপ কৃত-নিশ্চয় হইতে পারিলে ষোড়শাধিক শতবর্ষ জীবিত থাকিতে পারে। যিনি এইরূপে যজ্ঞ সম্পাদন করিতে পারেন, তিনিও উক্ত রূপ ফলভোগী হয়েন, ইহাতে সন্দেহ নাই॥ ৭॥

ইতি ষোড়শ খণ্ড॥ ১৬॥

---

যজ্ঞ পুরুষ যে অশন করিতে ইচ্ছা করেন না, পান করিতে অভি-লাষ করেন না এবং ইষ্টাদি অপ্রাপ্তির নিমিত্ত কোন বিষয়ে অনুরক্ত হয়েন না, এই সকল দুঃখানুভবই যজ্ঞ পুরুষের দীক্ষা। বিধিযজ্ঞে যেরূপ দুঃখ স্বীকার করিতে হয়, পুরুষ যজ্ঞেও সেইরূপ দুঃখ ভোগই দীক্ষারূপে নিরূপিত হইয়া থাকে॥ ১॥

অথ যদশ্নাতি যৎপিবতি যদ্রমতে তদুপসদৈরেতি ॥২॥

অথ যদ্ধসতি যজ্জক্ষতি যন্মৈথুনং চরতি স্তুতশস্ত্রৈরেব তদেতি ॥ ৩ ॥

অথ যত্তপোদানমার্জ্জবমহিংসা সত্যবচনমিতি তা অস্য দক্ষিণাঃ ॥ ৪ ॥

---

অথ যদশ্নাতি যৎপিবতি যদ্রমতে রতিঞ্চানুভবতি ইষ্টাদিসংযোগাত্তদুপসদৈঃ সমানতামেতি। উপসদাঞ্চ পয়োব্রতত্বনিমিত্তং সুখমস্তি। অল্পভোজনীয়ানি চাহান্যাসন্নানীতি প্রশ্বাসোঽতোঽশনাদীনামুপসদাঞ্চ সামান্যমথ যদ্ধসতি যজ্জক্ষতি ভক্ষয়তি যন্মৈথুনং চরতি স্তুতশস্ত্রৈরেব তৎসামান্যমেতি। শব্দবত্বসামান্যাৎ ॥ ২-৩ ॥

অথ যত্তপো দানমার্জ্জবমহিংসা সত্যবচনমিতি তা অস্য দক্ষিণাঃ। ধর্ম্মপুষ্টিকরত্বসামান্যাৎ ॥ ৪ ॥

---

যজ্ঞপুরুষ যে অশন করেন, পান করেন, এবং ইষ্টাদি প্রাপ্তিনিমিত্ত রতি অনুভব করেন, তাহাই তাঁহার উপসদক নামক পয়োব্রত। যজ্ঞীয় উপসদদিগের পয়োব্রতনিমিত্ত সুখ আছে, যজ্ঞকালে প্রতিদিন যে অল্প অল্প ভোজন প্রসিদ্ধ আছে, তাহাতেই যাজ্ঞিকের স্বাস্থ্য থাকে ॥ ২ ॥

যজ্ঞ পুরুষ যে হাস্যকরেন, ভক্ষণ করেন ও মৈথুন করেন, তাহাই স্তুত শস্ত্রের ( যজ্ঞাঙ্গ কার্য্যবিশেষ ) ন্যায় জানিতে হইবে। বিধি যজ্ঞেতে যেমন শব্দ হয়, সেইরূপ হাস্যাদিতে ও শব্দ আছে, সুতরাং উহা স্তুতশস্ত্রের তুল্য ॥ ৩ ॥

যজ্ঞপুরুষের যে তপস্যা, দান, সরলতা, অহিংসা ও সত্য বচন এই সকলই দক্ষিণা। যেমন বিধি যজ্ঞের দক্ষিণাদ্বারা পুষ্টিসাধন হয়, সেইরূপ তপস্যা প্রভৃতি দ্বারা ধর্ম্মপুষ্টি হইয়া থাকে। অতএব এই সকলকে দক্ষিণা বলিয়া নির্দ্দেশ করিয়াছেন ॥ ৪ ॥

তস্মাদাহুঃ সোষ্যত্যসোষ্টেতি পুনরুৎপাদনমেবাস্য তন্মরণমেবাস্য বভৃথঃ ॥ ৫ ॥

তদ্ধৈতদ্‌ঘোর আঙ্গিরসঃ কৃষ্ণায় দেবকীপুত্রায়োক্ত্বো-বাচাপিপাস এব স বভূব সোঽন্তবেলায়ামেতত্রয়ং প্রতি-

---

যস্মাচ্চ যজ্ঞঃ পুরুষঃ তস্মাত্তং জনয়িষ্যতি মাতা যদা তদাহুরন্যে সোষ্য-তীতি তস্য মাতরং যদা চ প্রসূতা ভবতি তদাসোষ্ট পূর্ণিকেতি বিধিযজ্ঞ ইব সোষ্যতি সোমং দেবদত্তোঽসোষ্ট সোমং যজ্ঞদত্ত ইত্যতঃ শব্দসামা-ন্যাদ্বা পুরুষো যজ্ঞঃ। পুনরুৎপাদনমেবাস্য তৎপুরুষাখ্যস্য যজ্ঞস্য যৎসো-ষ্যত্যসোষ্টেতি শব্দসম্বন্ধিত্বং বিধিযজ্ঞস্যেব। কিঞ্চ তন্মরণমেবাস্য পুরুষ-যজ্ঞস্যাবভৃথঃ সমাপ্তিসামান্যাৎ ॥ ৫ ॥

তদ্ধৈতৎ যজ্ঞদর্শনং ঘোরো নামত আঙ্গিরসো গোত্রতঃ কৃষ্ণায় দেবকী-পুত্রায় শিষ্যায় উক্ত্বা উবাচ তদেতত্রয়মিত্যাদিব্যবহিতেন সম্বন্ধঃ। স

---

যেহেতু পুরুষই যজ্ঞস্বরূপ, অতএব যখন এই পুরুষের জন্ম হইবে, এইরূপ হয়, তখনই অন্যে তাহার মাতাকে বলিয়া থাকে, ইনি প্রসব করিবেন, আর যখন তাহার জন্ম হইয়াছে, তখন লোকে তাহার মাতাকে বলে, ইনি প্রসব করিয়াছেন। যেমন বিধিযজ্ঞেতে যজ্ঞের পূর্ব্বে দেবদত্ত সোমপান করিবেন এবং যজ্ঞদত্ত সোমপান করিয়াছেন, এইরূপ কথিত হইয়া থাকে। সেইরূপ এইপুরুষযজ্ঞেও প্রসব করিবেন ও প্রসব করিয়া-ছেন। এইরূপ কথিত হয়। অতএব পুরুষে যজ্ঞ সাদৃশ্য হইয়াছে, আর এই যজ্ঞরূপী পুরুষের যে মরণ, তাহাই অবভৃথ, অর্থাৎ যজ্ঞ সমাপক অঙ্গ বিশেষ। যেমন বিধি যজ্ঞের অবসানে স্নানাচরণ রূপ অবভৃথ করিতে হয়, সেইরূপ পুরুষের মরণই পুরুষ যজ্ঞের অবভৃথ জানিবে ॥ ৫ ॥

আঙ্গিরসগোত্রসম্ভূত ঘোরনামা কোন যোগী আপন শিষ্যরূপে উপস্থিত দেবকীনন্দন কৃষ্ণকে এই ত্রিবিধ যজ্ঞদর্শন বলিয়াছিলেন, কৃষ্ণ এই ত্রিবিধ যজ্ঞদর্শন শ্রবণ করিয়া অন্যান্যবিদ্যালাভে পিপাসু হইয়া

পদ্যেতাক্ষিতমস্যচ্যুতমসি প্রাণসংশিতমসীতি তত্রৈতে দ্বে ঋচৌ ভবতঃ ॥ ৬ ॥

আদিৎ প্রত্নস্য রেতসঃ উদ্বয়ন্তমসম্পরি জ্যোতিঃ

---

চৈতদ্দর্শনং শ্রুত্বাপিপাস এবান্যাভ্যো বিদ্যাভ্যো বভূব। ইত্থঞ্চ বিশিষ্টেয়ং বিদ্যা যৎকৃষ্ণস্য দেবকীপুত্রস্যান্যাং বিদ্যাং প্রতি তৃড়্বিচ্ছেদকরীতি পুরুষযজ্ঞবিদ্যাং স্তৌতি ঘোর আঙ্গিরসঃ কৃষ্ণায়োক্ত্বেমাং বিদ্যাং কিমুবাচেতি তদাহ। স এবং যথোক্তযজ্ঞবিদন্তবেলায়াং মরণকাল এতন্মন্ত্রত্রয়ং প্রতিপদ্যেত জপেদিত্যর্থঃ। কিন্তদক্ষিত মক্ষীণমক্ষতং সামর্থ্যাদাদিত্যস্থং প্রাণং চৈকীকৃত্যাহ। তথা তমেবাহাচ্যুতং স্বরূপাদপ্রচ্যুতমসীতি দ্বিতীয়ং যজুঃ। প্রাণসংশিতং প্রাণস্য সংশিতং সম্যক্তনূকৃতঞ্চ সূক্ষ্মং তত্ত্বমসীতি তৃতীয়ং যজুঃ। তত্রৈতস্মিন্নর্থে বিদ্যাস্তুতিপরে দ্বে ঋচৌ সন্তৌ ভবতো ন জপার্থে "ত্রয়ং প্রতিপদ্যেতেতি" ত্রিত্বসঙ্খ্যাবাধনাৎ পঞ্চ সঙ্খ্যা হি তদা স্যাৎ ॥ ৬ ॥

আৎ ইদিত্যত্র আকারস্যানুবন্ধঃ তকারোঽনর্থকং ইচ্ছশব্দশ্চ। প্রত্নস্য চিরন্তনস্য পুরাণস্যেত্যর্থো রেতসঃ কারণস্য বীজভূতস্য জগতঃ সদাখ্যস্য

---

ছিলেন। অনন্তর আঙ্গিরস এইরূপে কৃষ্ণকে বিশিষ্ট যজ্ঞদর্শন বিদ্যার উপদেশ করিয়া অন্য বিদ্যা বলিয়াছিলেন। পূর্ব্বোক্ত যজ্ঞ বিদ্যাবিৎ যোগী মরণ কালে এই মন্ত্রত্রয় জপ করিবে। "অক্ষিত মসি" ইহাই প্রথম মন্ত্র। হে প্রাণ! তুমি আদিত্যস্থ হইয়া অক্ষত হও। "অচ্যুতমসি" ইহা দ্বিতীয় মন্ত্র, অর্থাৎ আপনার স্বরূপ হইতে কখনও বিচ্যুত হইও না এবং "প্রাণসংশিতমসি" ইহাই তৃতীয় মন্ত্র, অর্থাৎ প্রাণের সংশয় সম্যক নিবারণ করিয়া সূক্ষ্ম রূপে অবস্থান কর। এই বিষয়ে দুইটী ঋক আছে; সুতরাং উক্ত মন্ত্রদ্বয়ই বিদ্যাস্তুতি পর জপার্থ নহে ॥ ৬ ॥

জগতের কারণীভূত সেই পুরাতন পুরুষের জ্যোতিঃ দর্শন করিবে। অহরহ ব্রহ্মজ্যোতিঃ প্রকাশ পাইতেছে। যাহাদিগের চক্ষুঃ বাহ্যবিষয় হইতে নিবৃত্ত হইয়াছে এবং ব্রহ্মচর্য্যাদি ব্রতানুষ্ঠান করিয়া অন্তঃকরণের

পশ্যন্ত উত্তরং স্বঃ পশ্যন্ত উত্তরং দেবং দেবত্রা সূর্য্যমগন্ম জ্যোতিরুত্তমমিতি জ্যোতিরুত্তমমিতি ॥ ৭ ॥

ইতি সপ্তদশঃ খণ্ডঃ ॥ ১৭ ॥

---

জ্যোতিঃপ্রকাশং পশ্যন্তি। আশব্দ উৎসৃষ্টানুবন্ধঃ পশ্যন্তীত্যনেন সম্বধ্যতে। কিং জ্যোতিঃ পশ্যন্তি। বাসরমহরহরিব তৎসর্ব্বতো ব্যাপ্তং ব্রহ্মণো জ্যোতিঃ। নিবৃত্তচক্ষুষো ব্রহ্মবিদো ব্রহ্মচর্য্যাদিনিবৃত্তিসাধনেন শুদ্ধান্তঃকরণা আ সমন্ততো জ্যোতিঃ পশ্যন্তীত্যর্থঃ পরঃ পরমিতি লিঙ্গব্যত্যয়েম জ্যোতিঃপরত্বাৎ। যদিধ্যতে দীপ্যতে দিবি দ্যোতনবতি পরস্মিন্ ব্রহ্মণি বর্ত্তমানম্। যেন জ্যোতিষেদ্ধঃ সবিতা তপতি চন্দ্রমা ভাতি বিদ্যুদ্বিদ্যোততে গ্রহতারাগণা বিভাসন্তে। কিঞ্চান্যোঽন্যো মন্ত্রদৃগাহ যথোক্তং জ্যোতিঃ পশ্যন্। উদ্বয়ং তমসোঽজ্ঞানলক্ষণাৎপরি পরস্তাদিতি শেষঃ। তমসো বা অপনেতৃ যজ্জ্যোতিরুত্তরমাদিত্যস্থং পরি পশ্যন্তো বয়মুদগন্মেতি ব্যবহিতেন সম্বন্ধঃ। তজ্জ্যোতিঃ স্বঃ আত্মীয়মস্মদ্হৃদি স্থিতম্ আদিত্যঞ্চ তদেকং জ্যোতিঃ। যদুত্তরমুৎকৃষ্টতরমূর্দ্ধতরং বা পরং জ্যোতিরপেক্ষ্য পশ্যন্ত উদগন্ম বয়ম্। কথমুদগন্মেত্যাহ।

---

বিশুদ্ধি হইয়াছে, সেই সকল ব্রহ্মবিজ্ঞানীরাই সেই জ্যোতি দর্শন করিতে পারেন। এই পরম জ্যোতিঃ সেই পরং ব্রহ্মেতেই অবস্থিত আছে। সেই জ্যোতিঃ দ্বারাই সবিতা জগৎ পরিতাপিত করেন, চন্দ্রমা প্রকাশিত হয়েন, বিদ্যুৎ প্রকাশ পায় এবং গ্রহ নক্ষত্রাদি প্রদীপ্ত হয়। এই ব্রহ্মজ্যোতি অজ্ঞানরূপ অন্ধকারের উপরি বিদ্যমান আছে, অর্থাৎ যাহারা অজ্ঞানরূপ অন্ধকারে আবৃত রহিয়াছে, তাঁহারা এই জ্যোতি দর্শন করিতে পারে না। অন্ধকার বিনাশক যে আদিত্যস্থ জ্যোতি আছে, তাহা দর্শন করিয়াই আমরা উদিত হইতেছি, এই আদিত্যগত ব্রহ্মজ্যোতিই আমাদিগের হৃদয়ে বিদ্যমান আছে। এই আদিত্যস্থ জ্যোতি

# অষ্টদশঃ খণ্ডঃ।

মনো ব্রহ্মেত্যুপাসীতেত্যধ্যাত্মমথাধিদৈবতমাকাশো ব্রহ্মেত্যুভয়মাদিষ্টং ভবত্যধ্যাত্মং চাধিদৈবতং চ ॥ ১ ॥

দেবং দ্যোতনবন্তং দেবত্রা দেবেষু সর্ব্বেষু সূর্য্যং বসূনাং রশ্মীনাং প্রাণানাঞ্চ জগত ঈরণাৎ সূর্য্যাস্তমুদগন্ম গতবন্তো জ্যোতিরুত্তমং সর্ব্বজ্যোতির্ভ্য উৎকৃষ্টতমম্। অহো প্রাপ্তা বয়মিত্যর্থঃ। ইদং তজ্জ্যোতির্যাদৃগ্‌ভ্যাং স্তুতং যদ্যজুস্ত্রয়েণ প্রকাশিতম্। দ্বিরভ্যাসো যজ্ঞকল্পনাপরিসমাপ্ত্যর্থঃ ॥৭॥

ইতি সপ্তদশঃ খণ্ডঃ ॥ ১৭ ॥

---

মনোময় ঈশ্বর উক্ত আকাশাত্মেতি চ ব্রহ্মণো গুণৈকদেশত্বেন। অথেদানীং মন আকাশয়োঃ সমস্তব্রহ্মদৃষ্টিবিধানার্থ আরম্ভো মনো ব্রহ্মেত্যাদি। মনো মন্যতে অনেনেত্যন্তঃকরণং তদ্‌ব্রহ্ম পরমিত্যুপাসীতেতি।

উৎকৃষ্টতর ব্রহ্ম জ্যোতির অপেক্ষা করে। সেই জ্যোতিই সর্ব্বপ্রকার দেবগণের মধ্যে সূর্য্যরূপে বিদ্যমান আছে। ইহাতেই বসুগণ রশ্মিসকল, জগৎ ও প্রাণাদির প্রকাশ করিয়া থাকেন, অতএব ব্রহ্ম জ্যোতিই এই সর্ব্বপ্রকার জ্যোতির মধ্যে উৎকৃষ্টতম ॥ ৭ ॥

ইতি সপ্তদশ খণ্ড ॥ ১৭ ॥

---

ইতিপূর্ব্বে ব্রহ্ম মনোময় বলিয়া উক্ত হইয়াছেন এবং ব্রহ্মের গুণৈক দেশরূপে তাঁহাকে আকাশ স্বরূপ বলিয়া কীর্ত্তন করা হইয়াছে, এক্ষণে এই মন ও আকাশ, এই উভয়েতে সমস্ত ব্রহ্মদৃষ্টি নিরূপণ করিতেছেন।—যাহাদ্বারা মনন কার্য্য সাধিত হয়, তাহাই মনঃ, অর্থাৎ অন্তঃকরণ। এই অন্তঃকরণকে

**তদেবচ্চতুষ্পাদ্‌ব্রহ্ম বাক্ পাদঃ প্রাণঃ পাদ শ্চক্ষুঃ পাদঃ শ্রোত্রং পাদ ইত্যধ্যাত্মমথাধিদৈবতমগ্নিঃ পাদো বায়ুঃ পাদ আদিত্যঃ পাদো দিশঃ পাদ ইত্যুভয়মেবাদিষ্টং ভবত্যধ্যাত্মং চৈবাধিদৈবতং চ ॥ ২ ॥**

---

এতদাত্মবিষয়ং দর্শনমধ্যাত্মম্। অথাধিদৈবতং দেবতাবিষয়মিদং বক্ষ্যামঃ আকাশো ব্রহ্মেত্যুপাসীত। এবমুভয়মধ্যাত্মমধিদৈবতঞ্চোভয়ং ব্রহ্মদৃষ্টি-বিষয়মাদিষ্টমুপদিষ্টং ভবতি। আকাশমনসোঃ সূক্ষ্মত্বাৎ। মনসোপ-লভ্যত্বাচ্চ ব্রহ্মণো যোগ্যং মনো ব্রহ্মদৃষ্টেঃ। আকাশশ্চ সর্ব্বগতত্বাৎ সূক্ষ্ম-ত্বাদুপাধিহীনত্বাচ্চ ॥ ১ ॥

তদেতন্মন আখ্যং চতুষ্পাদ্‌ব্রহ্ম চত্বারঃ পাদা অস্যেতি কথং চতু-ষ্পাত্ত্বং মনসো ব্রহ্মণ ইত্যাহ বাক্ প্রাণশ্চক্ষুঃ শ্রোত্রমিত্যেতে পাদা ইত্যধ্যাত্মম্। অথাধিদৈবতমাকাশস্য ব্রহ্মণোঽগ্নির্ব্বায়ুরাদিত্যো দিশ

---

ব্রহ্মপরতন্ত্র করিয়া উপাসনা করিবে। এইরূপ আত্মদর্শনই অধ্যাত্মদর্শন বলিয়া অভিহিত হয়। অনন্তর অধিদৈবত, অর্থাৎ দেবতাবিষয় আত্ম-দর্শন কথিত হইতেছে। আকাশই ব্রহ্মস্বরূপ এই জ্ঞানে উপাসনা করিবে। এই প্রকারে আধ্যাত্মিক ও আধিদৈবিক এই উভয় রূপে ব্রহ্মদৃষ্টি উপ-দিষ্ট হইল। যেহেতু আকাশ ও মন উভয়ই সূক্ষ্ম, বিশেষতঃ সেইব্রহ্ম কেবল মনেরই উপলভ্য, অতএব "মনোময় ব্রহ্ম" বলাযায়। আর যেহেতু আকাশ সর্ব্বগত, সূক্ষ্ম ও উপাধিবিহীন; সুতরাং ব্রহ্মকে আকাশাত্মা বলা যায়। যেমন ব্রহ্ম সর্ব্বব্যাপী সূক্ষ্ম ও উপাধিরহিত, সেইরূপ আকাশও সর্ব্বব্যাপিত্বাদি গুণশালী, এই নিমিত্তই "আকাশ ব্রহ্ম" এইরূপ কীর্ত্তিত হইয়াছে ॥ ১ ॥

সেই মনোময় ব্রহ্ম চতুষ্পাদ। বাক্য, প্রাণ, চক্ষুঃ ও শ্রোত্র ইহারাই ব্রহ্মের পাদ চতুষ্টয়, এইরূপে ব্রহ্মেতে অধ্যাত্মদৃষ্টি করিবে। আর সেই-ব্রহ্ম আকাশাত্মা, তাহাতে পাদচতুষ্টয় দেখা যায়। অগ্নি, বায়ু, আদিত্য ও দিক্ ইহারাই আকাশাত্মা ব্রহ্মের চারিপাদ রূপে বিদ্যমান আছে। এই

বাগেব ব্রহ্মণশ্চতুর্থঃ পাদঃ সোঽগ্নিনা জ্যোতিষা ভাতি চ তপতি চ ভাতি চ তপতি চ কীর্ত্ত্যা যশসা ব্রহ্মবর্চ্চসেন য এবং বেদ ॥ ৩ ॥

---

ইত্যোতে। এবমুভয়মেব চতুষ্পাদ্‌ব্রহ্মাদিষ্টং ভবত্যধ্যাত্মঞ্চৈবাধিদৈবতঞ্চ। তত্র মনসো বাগেব ব্রহ্মণশ্চতুর্থঃ পাদ ইতরপাদত্রয়াপেক্ষয়া। বাচা হি পাদেনেব গবাদিবদ্বক্তব্যবিষয়ং প্রতি তিষ্ঠতি। অতো মনসঃ পাদ ইব বাক্‌। তথা প্রাণো ঘ্রাণঃ পাদস্তেনাপি গন্ধবিষয়ং প্রতি চ ক্রামতি। তথা চক্ষুঃ পাদঃ শ্রোত্রং পাদ ইত্যেবমধ্যাত্মং চতুষ্পাত্ত্বং মনসো ব্রহ্মণঃ। তথাধিদৈবতমগ্নিবায়্বাদিত্যদিশ আকাশস্য ব্রহ্মণ উদর ইব গোঃ পাদা-বিব লগ্না উপলভ্যন্তে। তেন তস্যাকাশস্যাগ্ন্যাদয়ঃ পাদা উচ্যন্তে। এব মুভয়মধ্যাত্মঞ্চৈবাধিদৈবতং চতুষ্পাদাদিষ্টং ভবতি ॥ ২ ॥

তত্র বাগেব মনসো ব্রহ্মণশ্চতুর্থঃ পাদঃ। সোঽগ্নিনাধিদৈবতেন জ্যোতিষা ভাতি চ দীপ্যতে তপতি চ সন্তাপঞ্চৌষ্ণ্যং করোতি। অথবা

---

রূপে ব্রহ্মেতে অধিদৈবত দৃষ্টি করিবে। এই প্রকার আধ্যাত্মিক ও আধি-দৈবিক উভয়থাই ব্রহ্মের চতুষ্পদত্ব উপদিষ্ট হইয়াছে। (প্রাণ, চক্ষুঃ ও শ্রোত্র, এই পাদত্রয় অপেক্ষায় বাক্যই মনোময় ব্রহ্মের চতুর্থপাদ। যেমন গবাদি পশুরা পাদ দ্বারাই গন্তব্যস্থান লাভ করে, সেইরূপ মনুষ্যগণও ব্রহ্মের বাক্যরূপ পাদ দ্বারা বক্তব্য বিষয় পাইয়া থাকে। অতএব মনো-ময়, ব্রহ্মের বাক্য পাদ বলিয়া নিরূপিত হয়। এইরূপ প্রাণ, অর্থাৎ ঘ্রাণ রূপ পাদ দ্বারা গন্ধ, চক্ষুরূপ পাদদ্বারা রূপ এবং শ্রোত্ররূপ পাদদ্বারা শব্দ গ্রহণ করে, এই নিমিত্ত প্রাণাদি ব্রহ্মের পাদ বলিয়া অভিহিত হয়। এইরূপে মনোময় ব্রহ্মের অধ্যাত্ম চতুষ্পদত্ব উপদিষ্ট হইল) ॥ ২ ॥

বাক্যই মনোময় ব্রহ্মের চতুর্থপাদ। এই পাদ আধিদৈবিক অগ্নিরূপ জ্যোতির্দ্বারা প্রদীপ্ত হয় ও সন্তাপ দেয়, অথবা তৈল ঘৃতাদি আগ্নেয় অশন দ্বারা বাক্য প্রকাশ পায়, অর্থাৎ বদনের উৎসাহ বৃদ্ধি করে, এই

প্রাণ এব ব্রহ্মণশ্চতুর্থঃ পাদঃ স বায়ুনা জ্যোতিষা ভাতি চ তপতি চ ভাতি চ তপতি চ কীর্ত্ত্যা যশসা ব্রহ্মবর্চ্চসেন য এবং বেদ ॥ ৪ ॥

চক্ষুরেব ব্রহ্মণশ্চতুর্থঃ পাদঃ স আদিত্যেন জ্যোতিষা ভাতি চ তপতি চ ভাতি চ তপতি চ কীর্ত্ত্যা যশসা ব্রহ্মবর্চ্চসেন য এবং বেদ ॥ ৫ ॥

---

তৈলঘৃতাদ্যাগ্নেয়াশনেনেদ্ধা বাগ্ ভাতি চ তপতি চ বদনায়োৎসাহবতী স্যাদিত্যর্থো বিদ্বৎফলং ভাতি চ তপতি চ কীর্ত্ত্যা যশসা ব্রহ্মবর্চ্চসেন য এবং যথোক্তং বেদ ॥ ৩ ॥

তথা প্রাণ এবব্রহ্মণশ্চতুর্থঃ পাদঃ। স বায়ুনা গন্ধায়না ভাতি চ তপতি চ ॥ ৪ ॥

তথা চক্ষুরাদিত্যেন রূপগ্রহণায় ॥ ৫ ॥

---

নিমিত্তই বিদ্বদ্‌গণ প্রকাশ পাইয়া থাকেন, যিনি এইরূপ ব্রহ্মের বাক্যরূপ পাদ সম্যক প্রকারে জানেন, তিনি কীর্ত্তি, যশঃ ও ব্রহ্মতেজদ্বারা প্রকাশ পাইয়া থাকেন ॥ ৩ ॥

প্রাণও মনোময় ব্রহ্মের চতুর্থ পাদ, এই পাদ আধিদৈবিক বায়ুরূপ জ্যোতিদ্বারা প্রকাশ পায়, অর্থাৎ ঘ্রাণ বায়ুদ্বারা গন্ধগ্রহণ করিয়া থাকে। যিনি, এইরূপে মনোময় ব্রহ্মের ঘ্রাণরূপ পাদ অবগত হয়েন, তিনি কীর্ত্তি-মান, যশস্বী ও ব্রহ্মতেজস্বী হইতে পারেন ॥ ৪ ॥

মনোময় ব্রহ্মের যে চক্ষুরূপ চতুর্থ পাদ উক্ত হইয়াছে, সেই পাদ আদিত্যরূপ জ্যোতিদ্বারা প্রকাশ পায়, অর্থাৎ আদিত্যের জ্যোতিতে জগৎ আলোকিত হইলেই চক্ষু রূপ গ্রহণ করিয়া থাকে। যেমন গবাদি পশুরা পাদদ্বারা গন্তব্যস্থান লাভ করে, সেইরূপ মনুষ্যগণ চক্ষুরূপ পাদ-দ্বারা রূপ গ্রহণ করে। এই নিমিত্ত চক্ষু পাদরূপে কথিত হইয়াছে।

শ্রোত্রমেব ব্রহ্মণশ্চতুর্থঃ পাদঃ স দিগ্‌ভির্জ্জ্যোতিষা ভাতি চ তপতি চ ভাতি চ তপতি চ কীর্ত্ত্যা যশসা ব্রহ্মবর্চ্চসেন য এবং বেদ ॥ ৬ ॥

ইতি অস্টাদশঃ খণ্ডঃ ॥ ১৮ ॥

---

শ্রোত্রং দিগ্‌ভিঃ শব্দগ্রহণায়। বিদ্যাফলং সমানং সর্ব্বত্র ব্রহ্মসম্পত্তিরদৃষ্টং ফলং য এবং বেদ। দ্বিরুক্তির্দ্দর্শনসমাপ্ত্যর্থা ॥ ৬ ॥

ইতি অষ্টাদশঃ খণ্ডঃ ॥ ১৮ ॥

---

যিনি এইরূপে ব্রহ্মের চক্ষুরূপ পাদ জানেন, তিনি কীর্ত্তিশালী যশস্বী ও ব্রহ্মতেজীয়ান্ হইতে পারেন ॥ ৫ ॥

শ্রোত্ররূপ যে মনোময় ব্রহ্মের পাদ উক্ত হইয়াছে, উহা দিক্ স্বরূপ জ্যোতি দ্বারা প্রকাশ পায়, অর্থাৎ শ্রোত্র দিক্ সকলের আশ্রয়েই শব্দধারণ করিতে পারে। যেমন গবাদিপশুগণ পদদ্বারা গন্তব্য স্থান পায়, সেইরূপ মানবজাতি শ্রোত্রদ্বারা শব্দ সকল গ্রহণ করিতে পারে, এই নিমিত্ত শ্রোত্র ব্রহ্মের চতুর্থ পাদ বলিয়া কীর্ত্তিত হইয়াছে। যিনি এইরূপে ব্রহ্মের পাদস্বরূপ শ্রোত্রকে অবগত আছেন, তিনি কীর্ত্তি, যশঃ ও ব্রহ্মতেজের আশ্রিত হইয়া উজ্জ্বল ও তেজস্বী হন ॥ ৬ ॥

ইতি অষ্টাদশ খণ্ড ॥ ১৮ ॥

# ঊনবিংশঃ খণ্ডঃ।

আদিত্যো ব্রহ্মেত্যাদেশস্তস্যোপব্যাখ্যানমসদেবেদমগ্র আসীৎ তৎসদাসীত্তৎসমভবত্তদাণ্ডং নিরবর্ত্তত তৎ-

আদিত্যো ব্রহ্মণঃ পাদ উক্ত ইতি তস্মিন্ সকলব্রহ্মদৃষ্ট্যর্থমিদমারভ্যতে। আদিত্যোব্রহ্মেত্যাদেশ উপদেশস্তস্যোপব্যাখ্যানং ক্রিয়তে স্তুত্যর্থমসদব্যাকৃতনামরূপমিদং জগদশেষমগ্রে প্রাগবস্থায়ামুৎপত্তেরাসীন্ন ত্বসদেব। কথমসতঃ সজ্জায়েতেত্যসৎকার্য্যত্বস্য প্রতিষেধাৎ। ন ত্বিহাসদেবেতি বিধানাদ্বিকল্পঃ স্যাৎ ন ক্রিয়াস্বিব বস্তুনি বিকল্পানুপপত্তেঃ কথং তর্হীদমসদেবেতি। নন্ববোচামাব্যাকৃতনামরূপত্বাদসদিবাসদিতি। নন্বেবশব্দোঽবধারণার্থঃ সত্ত্বমেব নতু সত্ত্বাভাবমবধারয়তি। কিং তর্হি নামরূপব্যাকৃতবিষয়ে সচ্ছব্দপ্রয়োগো দৃষ্টঃ। তচ্চ নামরূপব্যাকরণমাদিত্যায়ত্তং প্রায়শো জগতস্তদভাবে হ্যন্ধং তম ইদং ন প্রজ্ঞায়েত। কিঞ্চ নেত্যতস্তৎ-

---

ইতিপূর্ব্বে আদিত্য ব্রহ্মের পাদ বলিয়া উক্ত হইয়াছে, সুতরাং আদিত্যেতে ব্রহ্মের পাদদৃষ্টি কথিত হইয়াছে, এইক্ষণ সেই আদিত্যে সকল ব্রহ্মদৃষ্টি নিরূপণার্থ এই প্রকরণ আরম্ভ হইতেছে।—"আদিত্যই ব্রহ্ম" এইরূপে যে উপদেশ উক্ত হইয়াছে, প্রথমতঃ ব্রহ্মস্তুতির নিমিত্ত তাহারাই উপব্যাখ্যা কথিত হইতেছে। "এই অশেষ জগৎ অসৎ" ইহার অর্থ এই যে, এই অখণ্ড জগৎ উৎপত্তির পূর্ব্বে অব্যক্ত নামরূপাদিবিশিষ্ট ছিল, বাস্তবিক ইহা অসৎ নহে। যেহেতু অসৎ পদার্থের উৎপত্তি অসম্ভব, এইরূপে অসৎ কার্য্যের প্রতিষেধ হইয়াছে। যদি বল "এই জগৎ সমুদায়ই অসৎ" এইরূপ বিধান আছে; সুতরাং জগতের অসত্তাবিষয়ে বিকল্পমাত্রও নাই। পরন্তু ক্রিয়ার অসত্তা বিষয়ে যেরূপ বিকল্প আছে, বস্তুবিষয়ে সেইরূপ বিকল্পানুপপত্তি নাই, তবে কিরূপে ইহাকে অসৎ বলা

সম্বৎসরস্য মাত্রামশয়ত তন্নিরভিদ্যত তে আণ্ডকপালে রজতঞ্চ সুবর্ণঞ্চাভবতাম্ ॥ ১ ॥

---

স্তুতিপরে বাক্যে সদপীদং প্রাগুৎপত্তের্জ্জগদসদেবেত্যাদিত্যং স্তৌতি ব্রহ্মদৃষ্ট্যর্হত্বায়। আদিত্যনিমিত্তো হি লোকে সদিতি ব্যবহারঃ। যথাঽসদেবেদং রাজ্ঞঃ কুলং সর্ব্বগুণসম্পন্নে পূর্ণবর্ম্মণি রাজন্যসতীতি তদ্বৎ। ন চ সত্ত্বমসত্ত্বঞ্চেহ জগতঃ প্রতিপিপাদয়িষিতমাদিত্যো ব্রহ্মেত্যাদেশপরত্বাৎ উপসংহরিষ্যন্তে আদিত্যং ব্রহ্মেত্যুপাস্ত ইতি। তৎসদাসীত্তদসচ্ছব্দবাচ্যং প্রাগুৎপত্তেঃ স্তিমিতমনিস্পন্দমসদিব সৎকার্য্যাভিমুখং ঈষদুপজাতপ্রবৃত্তি সদাসীত্ততোঽপি লব্ধপরিস্পন্দং তৎসমভবৎ অল্পতরনামরূপব্যাকরণেনাঙ্কুরীভূতমিব বীজম্। ততোঽপি ক্রমেণ স্থূলীভবত্তদা অদ্ভ্যোঽণ্ডং সমবর্ত্তত সংবৃত্তম্ আণ্ডমিতি দৈর্ঘ্যং ছান্দসম্। তদণ্ডং সংবৎসরস্য কালস্য প্রসি-

---

যাইতে পারে। এই আপত্তিতে বক্তব্য এই যে "ইহার অব্যক্ত নাম রূপত্বহেতু জগৎ অসৎ পদার্থ" ইহাই আমরা বলিয়াছি। আর যদি বল "অসদেবেদমগ্র আসীৎ" এই শ্রুতিনিবিষ্ট এব শব্দ অবধারণার্থ ব্যক্ত করে, তাহাতে সত্বই প্রকাশ পায়, সত্বাভাব ব্যক্ত হয় নাই, কিন্তু এইস্থলে নামরূপের ব্যক্ততাবিষয়েই সৎ শব্দের প্রয়োগ দৃষ্ট হইয়াছে, অর্থাৎ "জগৎ অসৎ" ইহার অর্থ এইযে, পূর্ব্বে জগৎ নামরূপাদি বিশিষ্ট ছিল না। এই নাম রূপের ব্যক্তীভাবও আদিত্যের অধীন। আদিত্যের অভাবে প্রায়ই এই জগৎ অন্ধীভূত থাকে, তখন নামরূপাদি কিছুই প্রকাশ পাইতে পারে না। অতএব আদিত্যই জগতের সদসত্তা প্রতিপত্তির কারণ, অর্থাৎ আদিত্যের প্রকাশেই জগতের নামরূপাদি পরিজ্ঞান হইয়া জগৎকে সৎ-বলিয়া বোধ হয় এবং সেই আদিত্যের অপ্রকাশ হইলেই নামরূপাদির বিজ্ঞান থাকে না; সুতরাং জগৎ অসদ্রূপে প্রতীয়মান হইয়া থাকে। অতএব আদিত্যেতে ব্রহ্মদৃষ্টি প্রতিপাদনার্থ আদিত্যের স্তব করিতেছেন। নিমিত্তই লোকে সদ্ব্যবহার হইতেছে যেমন সর্ব্বগুণ সম্পন্ন অদিত্য।

তদ্‌যদ্রজতং সেয়ং পৃথিবী যৎসুবর্ণং সা দ্যৌর্যজ্জরায়ু তে পর্ব্বতা যদুল্বং স মেঘো নীহারো যা ধমনয়স্তা নদ্যো যদ্বাস্তেয়মুদকং স সমুদ্রঃ ॥ ২ ॥

ন্ধস্য মাত্রাং পরিমাণমভিন্নস্বরূপমেবাশয়ত স্থিতং বভূব তত্ততঃ সংবৎসরপরিমাণাৎ কালাদূর্দ্ধং নিরভিদ্যত নির্ভিন্নং বয়সামিবাণ্ডম্। তস্য নির্ভিন্নস্যাণ্ডস্য কপালে দ্বে রজতঞ্চ সুবর্ণঞ্চাভবতাং সংবৃত্তে ॥ ১ ॥

তত্তয়োঃ কপালয়োর্যদ্রজতং কপালমাসীৎ সেয়ং পৃথিবী। পৃথিব্যুপলক্ষিতমধোঽণ্ডকপালমিত্যর্থঃ। যৎ সুবর্ণং কপালং সা দ্যৌর্দ্যুলোকোপলক্ষিতমূর্দ্ধং কপালমিত্যর্থঃ। যজ্জরায়ু গর্ভবেষ্টনং স্থূলমণ্ডস্য বিশকলীভাবকালে আসীত্তে পর্ব্বতা বভূবুঃ। যদুল্বং যৎসূক্ষ্মং গর্ভপরিবেষ্টনং তৎ-

পূর্ণবর্ম্ম রাজার অবিদ্যমানতাতে তাহার কুলও অসৎ হয়, সেইরূপ আদিত্যের অপ্রকাশেই জগৎ অসৎবলিয়া প্রতীয়মান হয়। আদিত্যই এই জগতে সত্ত্ব ও অসত্ত্ব প্রতিপাদন করেন, অতএব সেই আদিত্যকে ব্রহ্মজ্ঞানে উপাসনা করিবে। উৎপত্তির পুর্ব্বে সকলই স্তিমিত ও স্পন্দবিহীন হইয়া অসতের ন্যায় থাকে, অনন্তর উহা অসৎকার্য্যাভিমুখ হইয়া কিঞ্চিৎ প্রবৃত্তি জন্মিলেই সদ্রূপে পরিণত হয়, পরে তাহার স্পন্দন হইতে থাকে, তখন অঙ্কুরীভূত বীজের ন্যায় নাম রূপাদি ব্যক্ত হইতে আরম্ভ হয়। অনন্তর ক্রমশঃ স্থূল হইয়া উঠে। তখন জল হইতে অণ্ড সমুৎপন্ন হয়, ঐ অণ্ড সংবৎসরকালে পরিমাণাদি বিশিষ্ট দৃষ্ট হয়, সংবৎসরের পর পক্ষিডিম্বের ন্যায় ভগ্ন হইয়া যায়, অনন্তর সেই ভগ্নডিম্ব হইতে রজত ও স্বর্ণরূপ কপালদ্বয় উৎপন্ন হইয়া থাকে ॥ ১ ॥

পূর্ব্বোক্ত কপালদ্বয়ের মধ্যে যে রজতময় কপাল, তাহাই পৃথিবী এবং অণ্ডের যে অধোগত কপাল। আর সুবর্ণরূপ যে কপাল প্রাদুর্ভূত হইয়াছিল, তাহা স্বর্গলোক এবং উর্দ্ধগত কপাল। আর অণ্ডের যে সকল স্থূল জরায়ু, অর্থাৎ গর্ত্তবেষ্টন, তাহারাই পর্ব্বত হইয়াছিল। সেই অণ্ডের যে সূক্ষ্মজরায়ু, তাহা মেঘের সহিত নীহার হইয়াছিল। আর জাতগর্ত্তের যে

অথ যত্তদজায়ত সোঽসাবাদিত্যস্তং জায়মানং ঘোষা-উলূলবোঽনুদতিষ্ঠন্ত সর্ব্বাণি চ ভূতানি সর্ব্বে চ কামা-স্তস্মাত্তস্যোদয়ং প্রতি প্রত্যায়নং প্রতি ঘোষা উলূলবো-ঽনুতিষ্ঠন্তি সর্ব্বাণি চ ভূতানি সর্ব্বে চৈব কামাঃ ॥ ৩ ॥

---

সহ মেঘৈঃ সমেঘো নীহারোঽবশ্যায়ো বভূবেত্যর্থঃ। যা গর্ভস্য জাতস্য দেহে ধমনয়ঃ শিরাস্তা নদ্যো বভূবুঃ। যত্তস্য বস্তৌ ভবং বাস্তেয়মুদকং সসমুদ্রঃ ॥২॥

অথ যত্তদজায়ত গর্ভরূপং তস্মিন্নণ্ডে সোঽসাবাদিত্যস্তমাদিত্যং জায়-মানং ঘোষাঃ শব্দা উলুলব উরুরবো বিস্তীর্ণরবা উদতিষ্ঠন্নুত্থিতবন্তঃ ঈশ্বর-স্যেনেহ প্রথমপুত্রজন্মনি সর্ব্বাণি চ স্থাবরজঙ্গমানি ভূতানি সর্ব্বে চ তেষাং ভূতানাং কামাঃ কাম্যন্ত ইতি বিষয়াঃ স্ত্রীবস্ত্রান্নাদয়ো যস্মাদাদিত্যজন্মনি-মিত্তীভূতকামোৎপত্তিস্তস্মাদাদ্যত্বেঽপি তস্যাদিত্যস্যোদয়ং প্রতি প্রত্যায়নং প্রত্যস্তগমনং চ প্রত্যথবা পুনঃ পুনঃ প্রত্যাগমনং প্রত্যায়নং তৎপ্রতি তন্নিমিত্তীকৃত্যেত্যর্থঃ। সর্ব্বাণি চ ভূতানি সর্ব্বে চ কামা ঘোষা উলুলব-শ্চানুতিষ্ঠন্তি ॥ ৩ ॥

---

ধমনি, অর্থাৎ শিরা সকল, তাহারাই নদী এবং ঐ অণ্ডের যে বস্তিদেশ গত জল, তাহাই সমুদ্র ॥ ২ ॥

অনন্তর সেই অণ্ডেতে যে গর্ভরূপে জন্ম হইয়াছিল, তাহাই এই আদিত্য। সেই আদিত্যকে জায়মান দর্শন করিয়া শব্দ সকল উলুধ্বনিরূপে বিস্তীর্ণ হইয়া উত্থিত হইয়াছিল। ঈশ্বরের এই প্রথম পুত্র জন্মকালে স্থাবরজঙ্গম সর্ব্বভূত উৎপন্ন হয় এবং সেই ভুত সকলের কাম্যবিষয় স্ত্রী, বস্ত্র, অন্নপ্রভৃতি সকলই উৎপন্ন হইয়াছিল। যেহেতু আদিত্য জন্মই সকলের নিমিত্ত, অর্থাৎ আদিত্যের জন্ম হইতেই কাম্যবিষয় সকলের উৎপত্তি হইয়াছে এবং এই আদিত্যই সকলের আদি, অতএব সেই আদিত্যের উদয়েই সকলের উদয় এবং তাহার অস্তেই সকলের অস্ত হয়, অর্থাৎ সূর্য্যের জন্মকে নিমিত্ত করিয়াই সকল ভূত, অন্ন, বস্ত্র, স্ত্রী প্রভৃতি কাম্যবিষয় এবং উলুধ্বনি এই সমস্তই উত্থিত হইয়াছিল ॥ ৩ ॥

স য এতমেবং বিদ্বানাদিত্যং ব্রহ্মেত্যুপাস্তেঽভ্যাসো হ যদেনꣳ সাধবো ঘোষা আচ গচ্ছেয়ুরূপ চ নিম্রেড়ের ন্নিম্রেড়েরন্ ॥ ৪ ॥

ইতি ঊনবিংশঃ খণ্ডঃ ॥ ১৯ ॥

---

ইতি ছান্দোগ্যোপনিষদ্‌ব্রাহ্মণে তৃতীয়ঃ
প্রপাঠকঃ সমাপ্তঃ ॥ ৩ ॥

---

প্রসিদ্ধং হি এতদুদয়াদৌ সবিতুঃ। স যঃ কশ্চিদেতমেবং যথোক্তমহিমানং বিদ্বান্ সন্নাদিত্যং ব্রহ্মেত্যুপাস্তে স তদ্ভাবং প্রতিপদ্যত ইত্যর্থঃ। কিঞ্চ দৃষ্টং ফলমভ্যাসঃ ক্ষিপ্রং তদ্বিদো যদিতি ক্রিয়াবিশেষণমেনমেবম্বিদং সাধবঃ শোভনা ঘোষাঃ। সাধুত্বং ঘোষাদীনাং যদুপভোগে পাপানুবন্ধাভাবঃ। আ চ গচ্ছেয়ুরাগচ্ছেয়ুশ্চোপ চ নিম্রেড়েরন্নিম্রেড়েরন্ কেবলমাগমনমাত্রং ঘোষাণামুপসুখয়েয়ুশ্চোপসুখঞ্চ কুর্য্যুরিত্যর্থঃ। দ্বিরভ্যাসোঽধ্যায়সমাপ্ত্যর্থ আদরার্থশ্চ ॥ ৪ ॥

ইতি ঊনবিংশঃ খণ্ডঃ ॥ ১৯ ॥

---

ইতি শ্রীমদ্গোবিন্দভগবৎপূজ্যপাদশিষ্যস্য পরমহংসপরিব্রাজকাচার্য্যস্য
শ্রীশঙ্করভগবতঃ কৃতৌ ছান্দোগ্যোপনিষদ্বিবরণে
তৃতীয়ঃ প্রপাঠকঃ সমাপ্তঃ ॥ ৩ ॥

---

যিনি উক্ত প্রকারে আদিত্যেতে ব্রহ্মদৃষ্টি করিয়া যথোক্ত মাহাত্ম্যশালী আদিত্যের উপাসনা করেন, তিনি সেই ব্রহ্মভাব প্রাপ্ত হইয়া থাকেন। আর এইরূপে পুনঃ পুনঃ এই ব্রহ্মবিদ্যা অভ্যাস করিলে তাহার শব্দ সকলও উৎকৃষ্ট হইয়া থাকে এবং সেই সাধকের কোনরূপ পাপসংসর্গ থাকে না, সর্ব্বদা পুণ্যবৃদ্ধি হইতে থাকে ॥ ৪ ॥

ইতি ঊনবিংশতি খণ্ড ॥ ১৯ ॥

---

তৃতীয়প্রপাঠক সমাপ্ত ॥ ৩ ॥

---

# চতুর্থঃ প্রপাঠকঃ।

## প্রথমঃ খণ্ডঃ।



॥ ওঁ ॥ জানশ্রুতির্হ পৌত্রায়ণঃ শ্রদ্ধাদেয়ো বহুদায়ী বহুপাক্য আস স হ সর্ব্বত আবসথান্ মাপয়াঞ্চক্রে সর্ব্বত এব মেঽৎস্যন্তীতি ॥ ১ ॥

---

বায়ুপ্রাণয়োর্ব্রহ্মণঃ পাদদৃষ্ট্যধ্যাসঃ পুরস্তাদ্বর্ণিতঃ। অথেদানীং তয়োঃ সাক্ষাদ্ব্রহ্মত্বেনোপাস্যত্বায়োত্তরমারভ্যতে। সুখাববোধার্থা আখ্যায়িকা বিদ্যাদানগ্রহণবিধিপ্রদর্শনার্থা চ। শ্রদ্ধান্নদানানুদ্ধতত্বাদীনাঞ্চ বিদ্যা-প্রাপ্তিসাধনত্বং প্রদর্শ্যতে আখ্যায়িকয়া। জানশ্রুতির্জ্জনশ্রুতস্যাপত্যম্। হ ঐতিহ্যার্থঃ। পুত্রস্য পৌত্রঃ পৌত্রায়ণঃ স এব শ্রদ্ধাদেয়ঃ শ্রদ্ধাপুরঃসর-মেব ব্রাহ্মণাদিভ্যো দেয়মস্যেতি শ্রদ্ধাদেয়ঃ। বহুদায়ী প্রভূতং দাতুং শীলমস্যেতি বহুদায়ী। বহুপাক্যো বহু পক্তব্যমহন্যহনি গৃহে যস্যাসৌ বহুপাক্যঃ। ভোজনার্থিভ্যো বহ্বস্য গৃহেঽন্নং পচ্যত ইত্যর্থঃ। এবং গুণ-সম্পন্নোঽসৌ জানশ্রুতিঃ পৌত্রায়ণো বিশিষ্টে দেশে কালে চ কস্মিংশ্চিৎ আস হ বভূব। স হ সর্ব্বতঃ সর্ব্বাসু দিক্ষু গ্রামেষু নগরেষু চাবসথান্। এত্য বসন্তি যেষ্বিত্যাবসথাস্তান্মাপয়াঞ্চক্রে কারিতবানিত্যর্থঃ। সর্ব্বত

---

পূর্ব্ব খণ্ডে বায়ু ও প্রাণ এই উভয় ব্রহ্মের পাদ বলিয়া উক্ত হইয়াছে এবং উক্ত পাদদ্বয়ে ব্রহ্মদৃষ্টিও কথিত হইয়াছে। এইক্ষণ সেই বায়ু ও প্রাণ এই উভয়ের সাক্ষাৎ ব্রহ্মরূপে উপাস্যত্ব নিরূপণার্থ উত্তর গ্রন্থ আরম্ভ করি-তেছেন।—এই আখ্যায়িকা অতি সুখবোধে বিদ্যাদান ও বিদ্যাগ্রহণ-বিধি প্রদর্শন করে। আর এই আখ্যায়িকা শ্রদ্ধা, অন্নদান এবং অনুদ্ধতত্বা-দিও যে বিদ্যা প্রাপ্তির সাধন, তাহাও প্রকাশ করিয়া থাকে। এক সময়ে

অথ হ হংসা নিশায়ামতিপেতুস্তদ্ধৈবঙ্ হংসোহংসম-ভ্যুবাদ হো হোয়ি ভল্লাক্ষ। ভল্লাক্ষ! জানশ্রুতেঃ পৌত্রায়ণস্য সমং দিবা জ্যোতিরাততং তন্মা প্রসাঙ্‌ক্ষীস্তত্ত্বা মা প্রধাক্ষীরিতি ॥ ২॥

---

এব মে মমান্নং তেষ্বাবসথেষু বসন্তোহংশ্যন্তি ভোক্ষ্যন্তে ইত্যেবমভিপ্রায়ঃ ॥ ১ ॥

তত্রৈবং সতি রাজনি তস্মিন্ ধর্ম্মকালে হর্ম্ম্যতলস্থ ইত্যর্থঃ। হ হংসা নিশায়াং রাত্রাবতিপেতুঃ। ঋষয়ো দেবতা বা রাজ্ঞোঽন্নদানগুণৈস্তোষিতাঃ সন্তো হংসরূপা ভূত্বা রাজ্ঞো দর্শনগোচরেঽভিপেতুঃ পতিতবন্তঃ। তত্তস্মিন্ কালে তেষাং পততাং হংসানামেকঃ পৃষ্ঠতঃ পতন্নগ্রতঃ পতন্তং তং হংস-মভ্যুবাদাভ্যুক্তবান্ হো হোয়ীতি ভো ভো ইতি সম্বোধ্য ভল্লাক্ষ ভল্লাক্ষ ইতি আদরং দর্শয়ন্ যথা পশ্য পশ্যাশ্চর্য্যমিতি তদ্বৎ। ভল্লাক্ষ ইতি মন্দ-দৃষ্টিত্বং সূচয়ন্নাহ। অথবা সম্যগ্‌ব্রহ্মদর্শনাভিমানবত্ত্বাত্তস্যাসকৃদুপালব্ধস্তেন পীড্যমানোঽমর্ষিতয়া তৎ সূচয়তি ভল্লাক্ষ ইতি। জানশ্রুতেঃ পৌত্রায়ণস্য সমং তুল্যং দিবা দ্যুলোকেন জ্যোতিঃ প্রভাস্বরমন্নদানাদিজনিতপ্রভাব-

---

জনশ্রুতি নামক কোন ব্যক্তির পুত্রের পৌত্র কোন বিশিষ্ট দেশে বাস করিতেছিলেন, ইনি শ্রদ্ধা পুরঃসর ব্রাহ্মণদিগকে দান করিতেন, সর্ব্বদা বহুবিধ দানই ইহার স্বাভাবিক কার্য্য ছিল। ইহার গৃহে প্রতিদিন ভোজনার্থিদিগের নিমিত্ত বহুবিধ পাকক্রিয়া সম্পন্ন হইত। এই ব্যক্তি সর্ব্বদিকে, গ্রামে এবং নগরে বাসগৃহ ( ধর্ম্মশালা ) নির্ম্মাণ করিয়া ইহাই নির্দ্দিষ্ট করিয়াছিলেন যে, সকলেই আমার এই গৃহে অবস্থিতিকরত আমার অন্ন ভক্ষণ করিবে। ১॥

পূর্ব্ব কথিতপ্রকারে জনশ্রুত তনয়ের পৌত্র ধর্ম্ম আচরণ করিতেছিলেন, তন্মধ্যে একদা নিশাকালে কতিপয় হংস তাহার সমীপে হর্ম্ম্যতল হইতে পতিত হইল। (ঋষিগণ ও দেবগণ ইহারাই তাহার অন্নদান গুণে পরিতোষিত হইয়া হংসরূপ ধারণ পূর্ব্বক সেই রাজার দৃষ্টিপথে পতিত হই-

তমুহপরঃ প্রত্যুবাচ কম্বরএনমেতৎসন্তং সযুগ্বানমিব রৈক্কমাত্থেতি যো নু কথং সযুগ্বা রৈক ইতি ॥ ৩ ॥

---

জমাততং ব্যাপ্তং দ্যুলোকস্পৃগিত্যর্থঃ। দিবাহ্না বা সমং জ্যোতিরিত্যো- তন্মা প্রসাঙ্ক্ষীঃ সঞ্জনং সক্তিং তেন জ্যোতিষা সম্বন্ধং মা কার্ষীরিত্যর্থঃ। তৎপ্রসঞ্জনেন তজ্জ্যোতিস্ত্বা ত্বাং মা প্রধাক্ষীর্ম্মা দহত্বিত্যর্থঃ পুরুষব্যত্যয়েন তা প্রধাক্ষীরিতি ॥ ২ ॥

তমেব মুক্তবন্তং পর ইতরোঽগ্রগামী প্রত্যুবাচ। অরে নিকৃষ্টোঽয়ং রাজা বরাকস্তং কম্ উ এনং সন্তং কেন মাহাত্ম্যেনোক্তং সন্তমিতি কুৎসয় ত্যেনমেবং সবহুমানমেতদ্বচনমাত্থ। রৈক্কমিব সযুগ্বানং সহযুগ্যয়া গন্ত্র্যা বর্ত্তত ইতি সযুগ্বা রৈক্কঃ। তমিবাত্থৈনম্। অননুরূপমস্মিন্নযুক্তমীদৃশং বক্তুংরৈক্ক ইবেত্যভিপ্রায়ঃ। ইতরশ্চাহ। যো নু কথং ত্বয়োচ্যতে সযুগ্বা রৈক্ক ইত্যুক্তবন্তং ভল্লাক্ষ আহ শৃণু যথা স রৈক্কঃ। যথা লোকে কৃতায় কৃতো নাম অয়ো দ্যূতসময়ে প্রসিদ্ধশ্চতুরঙ্কঃ স যদা জয়তি দ্যূতে প্রবৃত্তানাং তস্মৈ বিজিতায় তদর্থমিতরে ত্রিদ্ব্যেকাঙ্কা অধরেয়াঃ। ত্রেতা-

---

য়াছিলেন।) অনন্তর ঐ পতিত হংসদিগের মধ্যে পশ্চাদ্বর্ত্তী একটি হংস অগ্রবর্ত্তী কোনহংসকে পুনঃ পুনঃ সম্বোধন করিয়া কহিল, অহে ভল্লাক্ষ! (মন্দদৃষ্টে) এক আশ্চর্য্য দর্শন কর। তোমাদিগের দৃষ্টি শক্তির ন্যূনতা বশতঃ তোমরা ইহা দেখিতে পাইতেছনা। জনশ্রুত তনয়ের পৌত্রের অন্নদানাদিজনিত ভাস্বর জ্যোতিঃ স্বর্গলোক পর্য্যন্ত পরিব্যাপ্ত হইয়াছে। তোমরা ঐ গগনস্পর্শী জ্যোতির সংসর্গ করিও না, যদি ঐ জ্যোতি তোমা- দিগকে স্পর্শ করিতে পারে, তাহা হইলে এক্ষণেই দগ্ধ করিয়া ফেলিবে ॥ ২ ॥

পশ্চাদ্বর্ত্তী হংস এইরূপ কহিলে পুরোবর্ত্তী হংস তাহাকে কহিল, "অহে এই রাজা অতি নিকৃষ্ট, ইহার মাহাত্ম্যাতিশয় প্রযুক্ত কে ইহাকে সৎ বলিয়া থাকে?" পরন্তু সকলেই ইহাকে নিন্দা করিতেছে, তবে কেন তুমি ইহার এত মাহাত্ম্য বর্ণন করিতেছ? তুমি এই রাজাকে শকট বাহী বলীবর্দ্দ, অথবা অশ্বের ন্যায় প্রশংসা করিতেছ। যেমন শকট বাহী অশ্ব শকট বহন করিয়া থাকে, কিন্তু শকটস্থ কোন বস্তু জানে না।

যথা কৃতায় বিজিতায়াধরেয়াঃ সংযন্ত্যেবমেনং সর্ব্বং তদভিসমেতি যৎকিঞ্চ প্রজাঃ সাধু কুর্ব্বন্তি যস্তদ্বেদ যৎ স বেদ স ময়ৈতদুক্ত ইতি ॥ ৪ ॥

---

দ্বাপরকলিনামানঃ সংযন্তি সঙ্গচ্ছন্ত্যন্তর্ভবন্তি। চতুরঙ্কে কৃতায়ে ত্রিদ্ব্যেকাঙ্কানাং বিদ্যমানত্বাদন্তর্ভবন্তীত্যর্থঃ। যথায়ং দৃষ্টান্ত এবমেনং রৈক্বং কৃতায়স্থানীয়ং ত্রেতাদিস্থানীয়ং সর্ব্বং তদভিসমেতি অন্তর্ভবতি রৈক্বে কিন্তৎ যৎকিঞ্চ লোকে সর্ব্বাঃ প্রজাঃ সাধু শোভনং ধর্ম্মজাতং কুর্ব্বন্তি তৎসর্ব্বং রৈক্বস্য ধর্ম্মেঽন্তর্ভবতি তস্য চ ফলে সর্ব্বপ্রাণিধর্ম্মফলমন্তর্ভবতীত্যর্থঃ। তথাঽন্যোঽপি কশ্চিদ্যস্তদ্বেদ্যং বেদ। কিন্তৎ যদ্বেদ্যং স রৈক্বো বেদ। তদ্বেদ্যমন্যোঽপি যো বেদ তমপি সর্ব্বপ্রাণিধর্ম্মজাতং তৎফলঞ্চ রৈক্বমিবাভিসমেতীত্যনুবর্ত্ততে। স এবম্ভূতো রৈক্বোঽপি ময়া বিদ্বানেতদুক্তঃ। এবমুক্তো রৈক্ববৎ স এব কৃতায়স্থানীয়ো ভবতীত্যভিপ্রায়ঃ॥ ৩ ৪ ॥

---

সেইরূপ এই রাজাও কর্ম্ম করিয়া থাকেন বটে, কিন্তু কর্ম্মের প্রকৃত মর্ম্ম জানেন না। অতএব ইহার প্রতি এইরূপ বাক্য যুক্ত হয় না। এই ক্ষুদ্র রাজা ধর্ম্মমাত্র আশ্রয় করিয়া আছেন, প্রকৃত জ্ঞানবান্ নহেন, যাঁহারা বিজ্ঞানবান, তাঁহাদিগের প্রতি উক্তরূপ বাক্য সমুচিত হইতে পারে॥ ৩॥

অনন্তর পৃষ্ঠগামী হংস, যে ধার্ম্মিক রাজাকে শকটবাহী অশ্ব বলিয়াছিল, সেই হংস ভল্লাক্ষকে কহিল, তুমি কিরূপে এই ধর্ম্মিষ্ঠ রাজপ্রবরকে শকটবাহী বলীবর্দ্দের ন্যায় কীর্ত্তন করিলে? তখন ভল্লাক্ষ কহিল, আমি যেকারণে ইহাকে বলীবর্দ্দ (বলদ) বৎ কহিয়াছি, তাহা শ্রবণ কর। যেমন কৃতনামক পাশকের চতুরঙ্কের মধ্যে ত্রেতা, দ্বাপর ও কলি এই তিন অধরেয় অঙ্ক সংশ্লিষ্ট থাকে, অর্থাৎ যেমন লোকে দ্যূতকালে চতুরঙ্গ বল প্রসিদ্ধ আছে, দ্যূতে প্রবৃত্ত হইয়া পরাজিত হইলে ক্রমশ সেই চতুরঙ্গের মধ্যে ত্রিবিধ, দ্বিবিধ ও একবিধ বল আসিয়া তাহার বলের অন্তর্ভূত হয়, সেইরূপ এই রাজাকে জানিবে। অর্থাৎ ইহার প্রজাবর্গ যে কিছু ধর্ম্ম কর্ম্ম করিয়া থাকে, তাহা ইহার ধর্ম্মের অন্তর্গত হয়; সুতরাং এই

যদু হ জানশ্রুতিঃ পৌত্রায়ণ উপশুশ্রাব স হ সঞ্জিহান এব ক্ষত্তারমুবাচাঙ্গারে হ সযুগ্বানমিব রৈক্কমাত্থেতি যো নু কথং সযুগ্বা রৈক্ক ইতি ॥ ৫ ॥

যথা কৃতায় বিজিতায়াধরেয়াঃ সংযন্ত্যেবমেনংসর্ব্বং তদভিসমেতি যৎকিঞ্চ প্রজাঃ সাধু কুর্ব্বন্তি যস্তদ্বেদ যৎস বেদ সময়ৈতদুক্ত ইতি ॥ ৬ ॥

---

তদ্ হ তদেতদীদৃশং হংসবাক্যম্ আত্মনঃ কুৎসারূপমন্যস্য বিদুষো রৈক্কাদেঃ প্রশংসারূপমুপশুশ্রাব শ্রুতবান্ হর্ম্ম্যতলস্থো রাজা জানশ্রুতিঃ পৌত্রায়ণঃ। তচ্চ হংসবাক্যং স্মরন্নেব পৌনঃপুন্যেন রাত্রিশেষমতিবাহয়ামাস। ততঃ স বন্দিভীরাজা স্তুতিযুক্তাভির্ব্বাগ্‌ভিঃ প্রতিবোধ্যমান উবাচ ক্ষত্তারম্। সঞ্জিহান এব শয়নং নিদ্রাং বা পরিত্যজন্নেব হে অঙ্গবৎসারে হ সযুগ্বানমিব রৈক্কমাত্থ কিং মাং স এব স্তুত্যর্হো নাহমিত্যভিপ্রায়ঃ। অথবা সযুগ্বানং রৈক্যমাত্থ গত্বা মম তদ্দিদৃক্ষা তদৈব। ইব শব্দোঽবধারণার্থে

---

রাজার ফলে সর্ব্বপ্রাণীর ধর্ম্ম ফল নিবিষ্ট রহিয়াছে। অতএব এই রাজা অপর সাধারণের ধর্ম্মভাব বহন করিয়া থাকেন ॥ ৪ ॥

জনশ্রুততনয়ের পৌত্র আপন প্রাসাদোপরি অবস্থিত ছিলেন, তিনি হংসের মুখে আপনার নিন্দা এবং অপরের প্রশংসাবাদ শুনিতে পাইলেন এবং বারম্বার সেই হংসবাক্য স্মরণ করিতে করিতে রাত্রি যাপন করিলেন। রজনী প্রভাত হইলে বন্দিগণ স্তুতিপাঠপূর্ব্বক রাজাকে প্রবোধিত করিলে নৃপবর নিদ্রা পরিত্যাগ করিয়া গাত্রোত্থান পুর্ব্বক সারথিকে কহিলেন, সারথে! ইহারা আমাকে শকটবাহীর ন্যায় গণ্য করিয়া নিন্দা করিতেছে কেন? আমি যে নানাপ্রকার পুণ্যকার্য্য করিয়া থাকি, তাহা উল্লেখ করিয়া একবারও আমার প্রশংসাবাক্য বলিতেছে না। অতএব আমি কিরূপে শকটবাহীর ন্যায় হইলাম, তাহা তুমি অনুসন্ধান করিয়া দেখ, ইহারা আমাকে এই বলিয়া তিরস্কৃত করিয়াছে যে, যেমন দ্যূতকালে চতুরঙ্গ বল প্রসিদ্ধ আছে, দ্যূতে প্রবৃত্ত হইয়া পরাজিত হইলে ক্রমশঃ

স হ ক্ষত্তাঽন্বিষ্য নাবিদমিতি প্রত্যেয়ায়তꣳ হোবাচ যত্রারে ব্রাহ্মণস্যান্বেষণা তদেনমর্চ্ছেতি ॥ ৭ ॥

সোঽধস্তাচ্ছকটস্য পামানং কষমাণমুপোপবিবেশ তꣳ

---

ঽনর্থকো বা বাচ্যঃ। স চ ক্ষত্তা প্রত্যুবাচ রৈক্কানয়নকামো রাজ্ঞোঽভিপ্রায়গো যো নু কথং সযুগ্বা রৈক্ক ইতি রাজ্ঞৈবমুক্তঃ আনেতুং তচ্চিহ্নং জ্ঞাতুমিচ্ছন্ যো নু কথং সযুগ্বা রৈক্ক ইত্যবোচৎ। স চ ভল্লাক্ষবচনমেবাবোচৎ ॥ ৫-৬ ॥

তস্য স্মরন্ স হ ক্ষত্তা নগরং গ্রামং বা গত্বান্বিষ্য রৈক্কং নাবিদং ন ব্যজ্ঞাশিষমিতি প্রত্যেয়ায় প্রত্যাগতবান্ তং হোবাচ ক্ষত্তারমরে যত্র ব্রাহ্মণস্য ব্রহ্মবিদ একান্তেঽরণ্যে নদীপুলিনাদৌ বিবিক্তে দেশেঽন্বেষণানুমার্গণং ভবতি তত্তত্রৈনং রৈকমর্চ্ছ গচ্ছ তত্র মার্গণং কুর্ব্বিত্যর্থঃ॥ ৭ ॥

ইত্যুক্তঃ ক্ষত্তান্বিষ্য তং বিজনে দেশেঽধস্তাচ্ছকটস্য গন্ত্রাঃ পামানং

---

ত্রিবিধ, দ্বিবিধ, ও একবিধ বল আসিয়া তাহার বলের অন্তর্ভূত হয়, সেইরূপ এই রাজাকে জানিবে, অর্থাৎ ইহার প্রজাবর্গ যেকিছু ধর্ম্ম কর্ম্ম করিয়া থাকে, তাহাও ইহার ধর্ম্মের অন্তর্গত হয়; সুতরাং এই রাজার ফলে সর্ব্বপ্রাণীর ধর্ম্মফল বিনিষ্ট আছে। অতএব এই রাজা অপর সাধারণের ধর্ম্মভার বহন করিয়া থাকেন ॥ ৫-৬ ॥

অনন্তর রাজার অভিপ্রায়ানুগামী সারথিও ভল্লাক্ষ বচনই বলিয়াছিল, অর্থাৎ সারথি রাজার সেই বাক্য স্মরণ করিতে করিতে নগরে ও গ্রামে গমনপূর্ব্বক বহু অনুসন্ধান করিয়াও যেরূপে হংসেরা নিন্দা করিয়াছিল, তাহার কোন চিহ্ন জানিতে পাইলেন না এবং প্রত্যাগমনপূর্ব্বক ক্ষত্তাকে (রাজাকে) কহিলেন, তখন রাজা সেই সারথিকে বলিলেন যে, "অহে! নির্জ্জন অরণ্যে নদীর পুলীনে ও বিবিধ দেশে এবং যে যেস্থানে এই বিষয়ের (ব্রাহ্মণের) অনুসন্ধান হইতে পারে, তুমি সেই সেইস্থানে অন্বেষণ কর ॥৭॥

রাজা ক্ষত্তাকে এইরূপ বলিলে সারথি গ্রাম নগরাদিতে অন্বেষণ করিয়া তাহাকে কোন বিজন প্রদেশে শকটের অধোভাগে কণ্ডূয়নপর অবলো-

হাভ্যুবাদ ত্বং নু ভগবঃ সযুগ্বা রৈক ইত্যহং হ্যরা৩ ইতি হ প্রতিজজ্ঞে স হ ক্ষত্তাবিদমিতি প্রত্যেয়ায় ॥ ৮ ॥

ইতি প্রথমঃ খণ্ডঃ ॥ ১ ॥

---

কর্ষমাণং কণ্ডূয়মানং দৃষ্ট্বায়ং নূনং সযুগ্বা রৈক ইতি সমীপে উপোপবিবেশ বিনয়েনোপবিষ্টবান্। তচ্চ রৈক হাভ্যুবাদোক্তবান্। ত্বমসি হে ভগবো ভগবন্ সযুগ্বা রৈক' ইত্যেবং পৃষ্টোঽহমসি হি। অরা অরে ইতি হানাদর এব প্রতিজজ্ঞেঽভ্যুপগতবান্। স তং বিজ্ঞায়াবিদং বিজ্ঞাতবানস্মীতি প্রত্যেয়ায় প্রত্যাগত ইত্যর্থঃ॥ ৮ ।

ইতি প্রথমঃ খণ্ডঃ ॥ ১ ॥

---

কনপূর্ব্বক মনে মনে বিবেচনা করিলেন, এই সেই শকটবাহী। অনন্তর বিনয়পূর্ব্বক তাহার সমীপে উপবেশন করিল এবং তাহাকে বলিল, ভগবন্! তুমিই সেই শকটবাহী। এইরূপ জিজ্ঞাসা করিলে তিনি বলিলেন, হাঁ-রে! আমিই সেই শকটবাহী। সারথি এইরূপে জানিয়া প্রতিগমন করিলেন, অর্থাৎ রাজা গার্হস্থ্যধর্ম্মে নিযুক্ত ছিলেন, তাহাতে তাহাকে এইরূপ শকটবাহী বলিয়া কীর্ত্তন করা গিয়াছে ॥ ৮ ॥

ইতি প্রথম খণ্ড ॥ ১ ॥

# দ্বিতীয়ঃ খণ্ডঃ।

তদু হ জানশ্রুতিঃ পৌত্রায়ণঃ ষট্ শতানি গবাং নিষ্কমশ্বতরীরথং তদাদায় প্রতিচক্রমে তং হাভ্যুবাদ ॥ ১ ॥

রৈক্কেমানি ষট্ শতানি গবাময়ং নিষ্কোঽয়মশ্বতরীরথো নু ম এতাং ভগবো! দেব! তাং শাধি যাং দেবতামুপাস্ম ইতি ॥ ২ ॥

---

তত্তত্র ঋষের্গার্হস্থ্যং প্রত্যভিপ্রায়ং বুদ্ধা ধনার্থিত্বাচ্চ উ হ এব জানশ্রুতিঃ পৌত্রায়ণঃ ষট্ শতানি গবাং নিষ্কং কণ্ঠহারমশ্বতরীভ্যাং যুক্তং তদা ধনং গৃহীত্বা প্রতিচক্রমে রৈক্কং প্রতি গতবান্। তচ্চ গত্বাভ্যুবাদ হাভ্যুক্তবান্ ॥ ১ ॥

হে রৈক্ক গবাং ষট্ শতানি ইমানি তুভ্যং ময়ানীতানি। অয়ং নিষ্কোঽশ্বতরীরথশ্চায়মেতদ্ধনমাদৎস্ব। ভগবোঽনুশাধি চ মে মাং যাঞ্চ দেবতাং ত্বমুপাস্সে তদ্দেবতোপদেশেন মামনুশাধীত্যর্থঃ ॥ ২ ॥

---

রাজা মনে করিলেন, আমি গার্হস্থ্য কার্য্যে নিযুক্ত আছি এবং সেই গার্হস্থ্য নির্ব্বাহের নিমিত্ত ধন প্রার্থনা করিয়া থাকি, এই নিমিত্ত এই ব্যক্তি আমার কোন উপকার সাধনার্থ আমাকে তিরস্কার করিয়া উপদেশ দিতেছে। জনশ্রুততনয়ের পৌত্র এইরূপে প্রবোধিত হইয়া ষট্‌শত গো, কণ্ঠহার, অশ্বতরীদ্বয় যুক্ত রথ এবং ধন গ্রহণ করিয়া তথা হইতে নিষ্ক্রান্ত হইলেন এবং তাহার সমীপে উপস্থিত হইয়া কহিলেন ॥ ১ ॥

অহে রৈক্ক! এই ষট্‌শত গো, কণ্ঠহার, অশ্বতরীদ্বয় যুক্ত রথ ও ধন এই সমুদায় আপনাকে অর্পণ করিলাম, ভগবন্! আপনি এই সমুদায় গ্রহণ করিয়া আমাকে শিক্ষা প্রদান করুন এবং আপনি যে দেবতার উপা-

তমু হ পরঃ প্রত্যুবাচাহ হারেত্বা শূদ্র! তবৈব সহ গোভিরস্ত্বিতি তদ্ধ পুনরেব জানশ্রুতিঃ পৌত্রায়ণঃ সহস্রং গবাং নিষ্কমশ্বতরীরথং দুহিতরং তদাদায় প্রতিচক্রমে ॥৩॥

---

তমেবমুক্তবন্তং রাজানং প্রত্যুবাচ পরো রৈক্কঃ। অহেত্যয়ং নিপাতো বিনিগ্রহার্থোযোঽন্যত্র ইহ ত্বনর্থকঃ এবশব্দস্য পৃথক্ প্রয়োগাৎ। হারেত্বা হারেণ যুক্তা ইত্বা গন্ত্রী সেয়ং হারেত্বা গোভিঃ সহ তবৈবাস্তু তবৈব তিষ্ঠতু ন মমাপর্য্যাপ্তেন কর্ম্মার্থমনেন প্রয়োজনমিত্যভিপ্রায়ো হে শূদ্র ইতি। নমু রাজাসৌ ক্ষতৃসম্বন্ধাৎস হ ক্ষত্তারমুবাচেত্যুক্তম্। বিদ্যাগ্রহণায় চ ব্রাহ্মণসমীপোপগমাৎ শূদ্রস্য চানধিকারাৎ কথমিদমননুরূপং রৈক্কেণোচ্যতে হে শূদ্রেতি। তত্রাহুরাচার্য্যাঃ। হংসবচনশ্রবণাৎ শুগেনমাবিবেশ। তেনাসৌ শুচা শ্রুত্বা রৈক্কস্য মহিমানং বা দ্রবতীতি। ঋষিরাত্মনঃ পরোক্ষজ্ঞতাং দর্শয়ন্ শূদ্র! ইত্যাহেতি। শূদ্রবদ্বা ধনেনৈবৈনং বিদ্যাগ্রহণায়োপজগাম ন চ শুশ্রূষয়া। ন তু জাত্যৈব শূদ্র ইতি। অপরে পুনরাহুরল্পং ধনমাহৃতমিতি রুষৈবৈনমুক্তবাঞ্ছূদ্র ইতি। লিঙ্গঞ্চ বহ্বাহরণে উপাদানং ধনস্যেতি। তদ্ধ হর্ষের্ম্মতং জ্ঞাত্বা পুনরেব জান-

---

সনা করিয়া থাকেন, সেই দেবতার উপাসনার উপদেশ প্রদানদ্বারা আমাকে শিষ্য করুন ॥ ২ ॥

রাজা এইরূপে উপদেশ প্রার্থনা করিলে অপর রৈক্ক কহিলেন, এই গবাদি তোমারই থাকুক, হে শূদ্র! আমি উপদেশের বিনিময়ে এই গবাদি গ্রহণ করিতে ইচ্ছা করি না, এই অপর্য্যাপ্ত ধনে আমার কোন প্রয়োজন নাই। রাজন্! তুমি শূদ্রের ন্যায় ধন প্রদানদ্বারা বিদ্যাগ্রহণ করিতে অভিলাষ করিতেছ, ব্রাহ্মণ সমীপে গমন করিয়া তাঁহার শুশ্রূষা দ্বারা বিদ্যা গ্রহণ করিবে, ইহাই ঋষিরা বলিয়া থাকেন, শূদ্রের তাহাতে অধিকার নাই। যখন তুমি ধন প্রলোভন দ্বারা বিদ্যাগ্রহণ করিতে উদ্যুক্ত হইয়াছ, সুতরাং তখন তুমি শূদ্রবৎ হইতেছ। এই সময় অপর কোন ব্যক্তি বলিল, "তুমি অতি অল্পমাত্র ধন দিতেছ, এই নিমিত্ত ঋষি অসন্তুষ্ট হইয়া তোমাকে

তং হাভ্যুবাদ রৈক্বেদং সহস্রং গবাময়ং নিষ্কোঽয়মশ্বতরীরথ ইয়ং জায়াঽয়ং গ্রামো যস্মিন্নাস্সেঽন্বেব মা ভগবঃ শাধীতি ॥ ৪ ॥

তস্যা হ মুখমুপোদ্‌গৃহ্ণন্নুবাচাজহারেমাঃ শূদ্র! অনে-

---

শ্রুতিঃ পৌত্রায়ণো গবাং সহস্রমধিকং জায়াকর্ষেরভিমতাং দুহিতরমাত্মনস্তদাদায় প্রতিচক্রমে ক্রান্তবান্ । ৩ ॥

রৈক্বেদং গবাং সহস্রময়ং নিষ্কোঽয়মশ্বতরীরথ ইয়ং জায়ার্থং মম দুহিতা নীতায়ঞ্চ গ্রামো যস্মিন্নাস্সে তিষ্ঠসি স চ ত্বদর্থে ময়া কল্পিতঃ। তদেতৎসর্ব্বমাদায়ানুশাধ্যেব মা মাং হে ভগব ইত্যুক্তঃ। ৪ ॥

তস্যা জায়ার্থমানীতায়া রাজ্ঞো দুহিতুর্হ এব মুখং দ্বারং বিদ্যায়া দানে তীর্থমুপোদ্‌গৃহ্ণন্‌জানন্নিত্যর্থঃ। ব্রহ্মচারী ধনদায়ী মেধাবী শ্রোত্রিয়ঃ প্রিয়ো বিদ্যয়া বিদ্যাং য প্রাহ তানি তীর্থানি ষণ্মমেতি বিদ্যায়া বচনং

---

শূদ্র বলিয়া সম্বোধন করিয়াছেন।” তখন রাজা সহস্র গো, কণ্ঠহার, অশ্বতরীদ্বয় যুক্ত রথ এবং ঋষির ভার্য্যার্থ আপন দুহিতা এইসকল লইয়া গৃহ হইতে নিষ্ক্রান্ত হইলেন। ৩।

অনন্তর জনশ্রুততনয়ের পৌত্র গবাদি লইয়া গুরুসমীপে উপস্থিত হইলেন এবং তাঁহাকে কহিলেন, ভগবন্! আমি এই সহস্র গো, কণ্ঠভূষণ, অশ্বতরীদ্বয়যুক্ত রথ, এই কন্যা এবং গ্রাম অর্পণ করিলাম, আপনি আমার এই কন্যাকে ভার্য্যারূপে গ্রহণ করিয়া এইগ্রামে বসতিপূর্ব্বক আমাকে শিক্ষা প্রদান করুন্। এই বলিয়া রাজা গুরুসমীপে গবাদি সমুদায় অর্পণ করিলেন। ৪ ॥

তখন ঋষি জায়ার্থ আনীত কন্যাকে দেখিয়া মনে করিলেন, এই রাজকন্যার মুখই বিদ্যা প্রদানের দ্বারস্বরূপ দেখিতেছি এবং ব্রহ্মচারী, ধনদায়ী মেধাবী শ্রোত্রিয় এই সকলই তীর্থ স্বরূপ, এইরূপ জ্ঞান করিয়া রাজাকে বলিলেন, অহে শূদ্র! তুমি যে এই সকল গো আহরণ করিয়াছ,

নৈব মুখেনালাপয়িষ্যথা ইতি তে হৈতে রৈক্কপর্ণা নাম মহাবৃষেষু যত্রাস্মা উবাস স তস্মৈ হোবাচ ॥ ৫ ॥

ইতি দ্বিতীয়ঃ খণ্ডঃ ॥ ২ ॥

---

বিজ্ঞায়তে। এবং জানন্নুপোদ্গৃহ্ণন্নুবাচোক্তবান্। আজহার আহৃতবান্। ভগবান্ যদীমা গাবো যচ্চান্যদ্ধনং তৎসাধ্বিতি বাক্যশেষঃ। শূদ্রেতি পূর্ব্বোক্তানুকৃতিমাত্রং ন তু কারণান্তরাপেক্ষয়া পূর্ব্ববদনেনৈব মুখেন বিদ্যাগ্রহণতীর্থেনালাপয়িষ্যথ আলাপয়সীতি মাং ভাষয়সীত্যর্থঃ। তে হৈতে গ্রামা রৈক্কপর্ণা নাম বিখ্যাতা মহাবৃষেষু দেশেষু যত্র যেষু গ্রামেষূবাসোষিতবান্ রৈক্কস্তানসৌ গ্রামানদাদস্মৈ রৈক্বায় রাজা তস্মৈ রাজ্ঞে ধনং দত্তবতে হ কিলোবাচ বিদ্যাং স রৈক্কঃ ॥ ৫ ॥

ইতি দ্বিতীয়ঃ খণ্ডঃ ॥ ২ ॥

---

আর যে ধনাদি আনিয়াছ, তাহা অতি উৎকৃষ্ট। তুমি এই বিদ্যা গ্রহণ তীর্থভূত গবাদিদ্বারা আমাকে সম্ভাষণ করিতেছ; সুতরাং এই গ্রাম সকল রৈকার্পণ নামে বিখ্যাত হইল। অনন্তর রাজা, ঋষি যে সকল মহাপুণ্যপ্রদ গ্রামে ও দেশে বাস করিতেন, সেই গ্রাম সমুদায় তাঁহাকে অর্পণ করিলে ঋষি তাহাকে ব্রহ্মবিদ্যা প্রদান করিলেন ॥ ৫ ॥

ইতি দ্বিতীয় খণ্ডঃ ॥ ২ ॥

# তৃতীয়ঃ খণ্ডঃ ।

বায়ুর্ব্বাব সংবর্গো যদা বা অগ্নিরুদ্বায়তি বায়ুমেবা-প্যেতি যদা সূর্য্যোঽস্তমেতি বায়ুমেবাপ্যেতি যদা চন্দ্রো-ঽস্তমেতি বায়ুমেবাপ্যেতি ॥ ১ ॥

---

বায়ুর্ব্বাব সংবর্গো বায়ুর্ব্বাহ্যো বাবেত্যবধারণার্থঃ। সংবর্গঃ সংবর্জ্জ-নাৎ সংগ্রহণাৎসংগ্রসনাদ্বা সংবর্গঃ। বক্ষ্যমাণা অগ্ন্যাদ্যা দেবতা আত্ম-ভাবমাপাদয়তীত্যতঃ সংবর্গঃ। সংবর্জ্জনাখ্যো গুণো ধ্যেয়ো বায়ুবৎ কৃতায়াম্ভর্ভাবদৃষ্টান্তাৎ কথং সংবর্গত্বং বায়োরিত্যাহ। যদা যস্মিন্ কালে বৈ অগ্নিরুদ্বায়ত্যুদ্বাসনং প্রাপ্নোতীত্যুপশাম্যতি তদাসাবগ্নির্ব্বায়ুমেবা-প্যেতি। বায়ুস্বাভাব্যমপি গচ্ছতি। তথা যদা সূর্য্যোঽস্তমেতি বায়ু-মেবাপ্যেতি। যদা চন্দ্রোঽস্তমেতি বায়ুমেবাপ্যেতি। ননু কথং সূর্য্যা-চন্দ্রমসোঃ স্বরূপাবস্থিতয়োর্ব্বায়াবপি গমনম্। নৈষ দোষঃ অস্তমনেঽদ-

---

পূর্ব্ব খণ্ডে যে বিদ্যাপ্রদান উক্ত হইয়াছে, এই খণ্ডে সেই বিদ্যা প্রদান বিবৃত হইতেছে।—সংপ্রতি অধিদৈবত বিদ্যা প্রদর্শিত হইতেছে। বায়ুই সকলকে গ্রাস করিয়া থাকেন, এই নিমিত্ত বায়ুকে সংবর্গ বলা যায়, অর্থাৎ বাহ্য বায়ুই বক্ষ্যমাণ অগ্ন্যাদি দেবতা সকলকে আত্মভাব প্রদান করিয়া থাকেন, অতএব বায়ুর ন্যায় সংবর্জ্জনাখ্য গুণের ধ্যান করিবে। যেহেতু সকলই বায়ুর অন্তর্নিবিষ্ট আছে। যে কালে অগ্নির উপশম, অর্থাৎ নির্ব্বাণ হয়, সেই কালে অগ্নি বায়ুর স্বভাব প্রাপ্ত হয়, অর্থাৎ বায়ুতেই লীন হইয়া থাকে। যে কালে সূর্য্য অস্ত গমন করেন, সেইকালে ঐসূর্য্য বায়ুকে আশ্রয় করিয়া থাকেন। অস্তগমন কালে যে সূর্য্যের অদর্শন হয়, বায়ুই তাহার নিমিত্ত। যেহেতু চলনশক্তি বায়ুর কার্য্য, অর্থাৎ বায়ুই সূর্য্যকে পরিচালিত করিয়া অদৃশ্য ভাবে রাখে। আর যখন চন্দ্র অস্তমিত

যদাপ উচ্ছুষ্যন্তি বায়ুমেবাপিয়ন্তি বায়ুর্হ্যেবৈতান্‌ সর্ব্বান্‌ সংবৃঙ্‌ক্ত ইত্যধিদৈবতম্‌ ॥ ২ ॥

অথাধ্যাত্মং প্রাণো বাব সংবর্গঃ স যদা স্বপিতি প্রাণমেব বাগপ্যেতি প্রাণং চক্ষুঃ প্রাণং শ্রোত্রং প্রাণং মনঃ প্রাণোহ্যেবৈতান্‌ সর্ব্বান্‌ সংবৃঙ্‌ক্ত ইতি ॥ ৩ ॥

---

র্শনপ্রাপ্তের্ব্বায়ুনিমিত্তত্বাৎ। বায়ুনা হ্যস্তং নীয়তে সূর্য্যঃ চলনস্য বায়ুকার্য্যত্বাৎ। অথবা প্রলয়ে সূর্য্যাচন্দ্রমসোঃ স্বরূপভ্রংশে তেজোরূপয়োর্ব্বায়াবেবাপি গমনং স্যাৎ ॥ ১ ॥

তথা যদা আপ উচ্ছুষ্যন্ত্যুচ্ছোষমাপ্নুবন্তি তদা বায়ুমেবাপিয়ন্তি। বায়ুর্হি যস্মাদেব এতানগ্ন্যাদ্যান্মহাবলান্‌ সংবৃঙ্‌ক্তে অতো বায়ুঃ সংবর্গগুণ উপাস্য ইত্যর্থঃ। ইত্যধিদৈবতং দেবতাসু সংবর্গদর্শনমুক্তম্‌ ॥ ২ ॥

অথান্তরমধ্যাত্মমাত্মনি সংবর্গদর্শনমিদমুচ্যতে। প্রাণো মুখ্যো বাব সংবর্গঃ। স পুরুষো যদা যস্মিন্‌ কালে স্বপিতি প্রাণমেব বাগপ্যেতি বায়ু-

---

হয়েন, তখনও সেই চন্দ্র বায়ুর স্বভাব প্রাপ্ত হইয়া থাকেন। অথবা প্রলয়কালে চন্দ্র ও সূর্য্য এই উভয়ই স্বরূপভ্রষ্ট হইয়া তেজোরূপী বায়ুতে সঙ্গত থাকেন; সুতরাং বায়ুই সকলের আশ্রয় ॥ ১ ॥

আর যে সময়ে জল শুষ্ক হইয়া যায়, সেই সময় ঐ জল বায়ুরূপ প্রাপ্ত হইয়া থাকে। যেহেতু মহাবল বায়ু অগ্নিপ্রভৃতিকে সংবরণ করিয়া রাখে, অতএব বায়ুই সংবর্গ গুণযুক্ত, অর্থাৎ সকলের উপাস্য। এইরূপে অধিদৈবত, অর্থাৎ দেবতা সমূহে আত্মদর্শন উক্ত হইল ॥ ২ ॥

পূর্ব্ব শ্রুতিতে অধিদৈবত দর্শন উক্ত হইয়াছে, এইক্ষণ আধ্যাত্মিক দর্শন কথিত হইতেছে।—আধ্যাত্মিক বিষয় বিবেচনা করিয়া দেখিলে প্রাণকেই মুখ্য বলিয়া জানা যায়। যখন পুরুষের স্বপ্নাবস্থা হয়, তখন সেই পুরুষের বাক্য প্রাণকে আশ্রয় করিয়া থাকে, যেমন অগ্নি নির্ব্বাণ কালে বায়ুতে লীন হয়, সেইরূপ পুরুষের স্বপ্নকালে তাহার বাক্য প্রাণেতে লয় পায়। এইরূপে চক্ষুঃ, শ্রোত্র ও মন সকলই প্রাণের অধীন, অর্থাৎ

তৌ বা এতৌ দ্বৌ সংবর্গৌ বায়ুরেব দেবেষু প্রাণঃ প্রাণেষু॥ ৪॥

অথ হ শৌনকঞ্চ কাপেয়মভিপ্রতারিণং চ কাক্ষ-সেনিং পরিবিষ্যমাণৌ ব্রহ্মচারী বিভিক্ষে তস্মা উ হ ন দদতুঃ॥ ৫॥

---

মিবাগ্নিঃ প্রাণং চক্ষুঃ প্রাণং শ্রোত্রং প্রাণং মনঃ। প্রাণো হি যস্মাদেবৈ-তান্ বাগাদীন্ সর্ব্বান্ সংবৃঙ্ক্ত ইতি॥ ৩॥

তৌ বা এতৌ দ্বৌ সংবর্গৌ সংবর্জ্জনগুণৌ বায়ুরেব দেবেষু সংবর্গঃ প্রাণঃ প্রাণেষু বাগাদিষু মুখ্যঃ॥ ৪॥

অথৈতয়োঃ স্তুত্যর্থমিয়মাখ্যায়িকা আরভ্যতে। হেত্যৈতিহ্যার্থঃ। শৌনকঞ্চ শুনকস্যাপত্যং শৌনকং কাপেয়ং কপিগোত্রমভিপ্রতারিণং চ নামতঃ কক্ষসেনস্যাপত্যং কাক্ষসেনিম্। ভোজনায়োপবিষ্টৌ পরিবিষ্য-মাণৌ সূপকারৈর্ব্রহ্মচারী ব্রহ্মবিচ্ছৌণ্ডো বিভিক্ষে ভিক্ষিতবান্। ব্রহ্ম-

---

সকলই প্রাণকে আশ্রয় করিয়া থাকে। যেহেতু প্রাণ বাক্য, চক্ষুঃ, শ্রোত্র ও মনকে সংবরণ করিয়া রাখে, অতএব প্রাণকেই সকলের প্রধান বলিয়া জানা যায়॥ ৩॥

উক্ত সংবর্গদ্বয়, অর্থাৎ বায়ু ও প্রাণ ইহারাই মুখ্য। বায়ুই অগ্নি, আদিত্য, চন্দ্র ও জল এই সকল দেবতার আশ্রয়। অতএব বায়ুকে অধি-দৈবত রূপে এবং প্রাণই বাক্য, চক্ষুঃ, শ্রোত্র ও মন এই সকলের আশ্রয়, অতএব প্রাণকে আধ্যাত্মিক রূপে উপাসনা করিবে॥ ৪॥

অনন্তর বায়ু ও প্রাণ এই উভয়ের স্তুতির নিমিত্ত আখ্যায়িকান্তর আরম্ভ করিতেছেন।—একদা কপিগোত্রসম্ভূত শুনকতনয় শৌনক অভিপ্রতারী এবং কপিগোত্রসম্ভূত কক্ষসেনতনয় কাক্ষসেনি ইহারা ভোজনার্থ উপবেশন করিয়াছিলেন, পাচক তাঁহাদিগকে পরিবেশন করিতেছিল, এমন সময়, কোন ব্রহ্মবিদ্ ব্রহ্মচারী আসিয়া তাঁহাদিগের নিকট ভিক্ষা প্রার্থনা করিয়া-

**স হোবাচ মহাত্মনশ্চতুরো দেব একঃ কঃ স জগার ভুবনস্য গোপাস্তং কাপেয় ! নাভিপশ্যন্তি মর্ত্ত্যা অভি-প্রতারিন্ ! বহুধা বসন্তং যস্মৈ বা এতদন্নং তস্মা এতন্ন দত্তমিতি ॥ ৬ ॥**

---

চারিণো ব্রহ্মবিন্নানিতাঃ বুদ্ধা তং বিজিজ্ঞাসমানৌ তস্মা উ হ ভিক্ষাং ন দদতুর্ন দত্তবন্তৌ হ ॥ ৫ ॥

কিময়ং বক্ষ্যতীতি। স হোবাচ ব্রহ্মচারী মহাত্মনশ্চতুর ইতি দ্বিতীয়াবহুবচনম্। দেব একোঽগ্ন্যাদীন্ বায়ুর্ব্বাগাদীন্ প্রাণঃ। কঃ স প্রজাপতির্জ্জগার গ্রসিতবান্। কঃ স জগারেতি প্রশ্নমেকে মন্যন্তে। ভুবনস্য ভবন্ত্যস্মিন্ ভূতানীতি ভুবনং ভূরাদিঃ সর্ব্বো লোকস্তস্য গোপা গোপায়িতা রক্ষিতা গোপ্তেত্যর্থঃ। তং কং প্রজাপতিং হে কাপেয় ! নাভিপশ্যন্তি ন জানন্তি মর্ত্ত্যামরণধর্ম্মাণোঽবিবেকিনো বা। হেঽভিপ্রতারিন্ ! বহুধাধ্যাত্মাধিদৈবতাধিভূতপ্রকারৈর্ব্বসন্তম্। যস্মৈ বা এতদহন্যহন্যন্নমদনায়াহ্রিয়তে সংস্ক্রিয়তে তস্মৈ প্রজাপতয়ে এতদন্নং ন দত্তমিতি ॥ ৬ ॥

---

ছিলেন, তখন তাঁহারা সেই ব্রহ্মচারীকে ব্রহ্মজ্ঞানী বিবেচনা করিয়া ভিক্ষা প্রদান করেন নাই। কিন্তু তাঁহারা সেই ব্রহ্মচারীর নিকট ব্রহ্মজিজ্ঞাসু হইয়াছিলেন ॥ ৫ ॥

অনন্তর ব্রহ্মচারী কহিলেন, হে অভিপ্রতারিন্ ! হে কাপেয় ! অগ্নি, আদিত্য, চন্দ্র ও জল এই চারি এবং বাক্য, চক্ষু, শ্রোত্র ও মন এই চারি, ইহারাই মহাত্মা। বায়ু, অগ্নি, আদিত্য, চন্দ্র ও জল এই চতুষ্টয়কে এবং প্রাণ বাক্য, চক্ষু, শ্রোত্র ও মন এই চতুষ্টয়কে সংবৃত করিয়া রাখিয়াছেন। কিন্তু এক প্রজাপতি দেব এই সমুদায় গ্রাস করেন, তিনিই ভূরাদি লোক সকলের পালনকর্ত্তা। হে কাপেয় ! তুমি কি জানিতেছ না যে, এই অবিবেকী মর্ত্ত্যগণ সকলই মরণধর্ম্মী। হে অভিপ্রতারিন্ ! সেই প্রজাপতি যে আধ্যাত্মিক, আধিদৈবত ও আভিভৌতিক প্রকারে বাস করিতেছেন, তাহাও কি

তদু হ শৌনকঃ কাপেয়ঃ প্রতিমন্বানঃ প্রত্যেয়ায়াহ দেবানাং জনিতা প্রজানাং হিরণ্যদংষ্ট্রো বভসোঽনসূরির্ম্মহান্তমস্য মহিমানমাহুরনদ্যমানোযদনন্নমত্তীতি বৈ বয়ং ব্রহ্মচারিন্নেদমুপাস্মহে দত্তাস্মৈ ভিক্ষামিতি ॥ ৭ ॥

---

তদু হ ব্রহ্মচারিণো বচনং শৌনকঃ কাপেয়ঃ প্রতিমন্বানো মনসালোচয়ন্ ব্রহ্মচারিণং প্রত্যেয়ায় আজগাম। গত্বাহ যং ত্বমবোচো ন পশ্যন্তি মর্ত্ত্যা ইতি তং বয়ং পশ্যামঃ কথমাত্মা সর্ব্বস্য স্থাবরজঙ্গমস্য। কিঞ্চ দেবানামগ্ন্যাদীনামাত্মনি সংহৃত্য গ্রসিত্বা পুনর্জ্জনিতোৎপাদয়িতা বায়ুরূপেণাধিদৈবতমগ্ন্যাদীনাম্। অধ্যাত্মঞ্চ প্রাণরূপেণ বাগাদীনাঞ্চ প্রজানাঞ্চ জনিতা। অথবা আত্মা দেবানামগ্নির্ব্বাগাদীনাম্। জনিতা প্রজানাং স্থাবরজঙ্গমাদীনাম্। হিরণ্যদংষ্ট্রোঽমৃতদংষ্ট্রোঽভগ্নদংষ্ট্র ইতি যাবৎ। বভসো ভক্ষণশীলোঽনসূরিঃ। সূরির্ম্মেধাবী ন সূরিরসূরিস্তৎপ্রতিষেধেঽনসূরিঃ সূরিরেবেত্যর্থো মহান্তমতিপ্রমাণমপ্রমেয়মস্য প্রজাপতের্ম্মহিমানং

---

তুমি জানিতেছ না। আর যাহার ভক্ষণের নিমিত্ত অহরহ অন্ন সংস্কার করিয়া থাক, সেই প্রজাপতিকে অন্ন প্রদান করিলে না ॥ ৬ ॥

কপিগোত্রোৎপন্ন শুনকতনয় ব্রহ্মচারীর বাক্য অনুমোদনপূর্ব্বক মনে মনে আলোচনা করিয়া তাহার নিকটে গমন করিলেন এবং সেই ব্রহ্মচারীর শরণাগত হইয়া কহিলেন, ভগবন্! আপনি যে কহিলেন "তোমরা কি জানিতেছ না, সকলই যে মরণধর্ম্মী" কিন্তু আমরা তাহা জানিয়াছি। এই ভুবনস্থ স্থাবর, জঙ্গম সকলেরই মরণ হইয়া থাকে, কিন্তু স্থাবর জঙ্গমের যে আত্মা তাহার ত মরণ নাই। সেই আত্মা অগ্ন্যাদি দেবগণকে গ্রাস করিয়া পুনর্ব্বার উৎপাদন করেন, তিনি অধিদৈবত বায়ুরূপে অগ্নি, আদিত্য, চন্দ্র ও জলকে এবং অধ্যাত্ম প্রাণরূপে বাক্য, চক্ষুঃ, শ্রোত্র এবং মনকে উৎপাদন করিতেছেন। অথবা আত্মা অগ্নি প্রভৃতি দেবতা এবং স্থাবর জঙ্গমাত্মক প্রজাবর্গের জনক। তিনি হিরণ্যদন্ত, অর্থাৎ তাঁহার দন্ত সকল অমৃতময়, যাহারা সেই দন্ত সংলগ্ন হয়, তাহারাই জীবিত

তস্মা উ হ দদুস্তে বা এতে পঞ্চান্যে পঞ্চান্যে দশ সন্তস্তৎকৃতং তস্মাৎ সর্ব্বাসু দিক্ষ্বন্নমেবদশকৃতং সৈষা বিরা-

---

বিভূতিমাহুর্ব্রহ্মবিদঃ। যস্মাৎ স্বয়মন্যৈরনদ্যমানোঽভক্ষ্যমাণো যদনন্ন-মগ্নিবাগাদিদেবতারূপমত্তি ভক্ষয়তীতি। বৈ ইতি নিরর্থকঃ। বয়ং হে ব্রহ্মচারিন্! আ ইদমেবং যথোক্তলক্ষণং ব্রহ্ম বয়ং আ উপাস্মহে। বয়-মিতি ব্যবহিতেন সম্বন্ধঃ। অন্যে ন বয়মিদমুপাস্মহে কিন্তর্হি পরমেব ব্রহ্মোপাস্মহে ইতি বর্ণয়ন্তি। দত্তাস্ম ভিক্ষামিত্যবোচৎ॥ ৭॥

ভৃত্যাংস্তস্মা উ হ দদুস্তে হি ভিক্ষাম্। তে বৈ যে গ্রস্তস্তেঽগ্ন্যাদয়ো যশ্চ তেষাং গ্রসিতা বায়ুঃ পঞ্চান্যে বাগাদিভ্যঃ। তথান্যে তেভ্য পঞ্চা-ধ্যাত্মং বাগাদয়ঃ প্রাণশ্চ তে সর্ব্বে দশ ভবন্তি সঙ্খ্যয়া দশ সন্তস্তৎকৃতং

---

হইয়া উঠে, জগৎ সংহার করিলেও তাঁহার কোন গ্লানি, অথবা কদাচ তাঁহার দন্ত ভগ্ন হয় না, তিনি ভক্ষণশীল, অর্থাৎ প্রজাদিগকে একবার সংহার করেন ও পুনর্ব্বার উৎপাদন করিয়া থাকেন। তিনি অনসূরি, অর্থাৎ বিলক্ষণ মেধাশালী, কখন তাহার জ্ঞানের বৈলক্ষণ্য ঘটে না। অতএব তিনি মহান্ ও অপ্রমেয়। ব্রহ্মবাদীরা এই প্রজাপতিকেই অপ্রমিত মাহাত্ম্য বলিয়া থাকেন। যেহেতু তিনি অন্য কর্ত্তৃক ভক্ষ্যমাণ নহেন, অথচ তিনিই অগ্নি, চন্দ্র, সূর্য্য, জলরূপ এবং প্রাণ, মন, চক্ষু, শ্রোত্ররূপ অন্নকে দেবতা-রূপে ভক্ষণ করিয়া থাকেন। হে ব্রহ্মচারিন্! আমরা উক্তরূপ লক্ষণান্বিত ব্রহ্মের উপাসনা করিয়া থাকি, আমরা অন্যের উপাসনা করিনা। কেবল সেই পরমব্রহ্মের উপাসনা করিতেছি। কাপেয় অভিপ্রতারী এই বলিয়া ব্রহ্মচারীকে ভিক্ষা প্রদান করিতে ভৃত্যবর্গকে আদেশ করিলেন। অনন্তর ভৃত্যবর্গ ব্রহ্মচারীকে ভিক্ষা প্রদান করিয়াছিল॥ ৭॥

এই আখ্যায়িকাদ্বারা প্রকৃত সংবর্গ বিদ্যাতে আত্মাই দেবতাদিগের আশ্রয় ইত্যাদিরূপে গুণান্তর উপদেশ পূর্ব্বক অনন্তর বাক্যের অবতারণ করিতেছেন।—যে অগ্ন্যাদিকে বায়ু গ্রাস করিয়া থাকেন, সেই অগ্নিপ্রভৃতি এবং গ্রাসকর্ত্তা বায়ু এই পঞ্চ, আর যে বাক্য প্রভৃতিকে প্রাণ গ্রাস করে,

ড়ন্নাদী তয়েদং সর্ব্বং দৃষ্টং সর্ব্বমস্যেদং দৃষ্টং ভবত্যন্নাদো ভবতি য এবং বেদ য এবং বেদ ॥ ৮ ॥

ইতি তৃতীয়ঃ খণ্ডঃ ॥ ৩ ॥

---

ভবতি তে চতুরঙ্ক একায়ঃ। এবং চত্বারস্ত্র্যঙ্কায় এবং ত্রয়োঽপরে দ্ব্যঙ্কায়ঃ। এবং দ্বাবন্যাবেকাঙ্কায়ঃ। এবমেকোঽন্য ইতি এবং দশ সম্পন্নস্তৎকৃতং ভবতি। যৎ এবং সর্ব্বাসু দিক্ষু দশস্বপ্যগ্ন্যাদ্যা বাগাদ্যাশ্চ দশ সঙ্খ্যা-সামান্যাদন্নমেব। দশাক্ষরা বিরাট "বিরাড়ন্নমিতি" হি শ্রুতিঃ। অতোঽন্ন-মেব দশসঙ্খ্যাত্বাৎ। তত এব দশকৃতেঽন্তর্ভাবাচ্চ চতুরায়িত্বেনেত্যবোচাম। সৈষা বিরাড় দশসঙ্খ্যা সত্যন্নশ্চান্নাদীনি চ সা। তথা বিদ্বান্দেবতাত্মভূতঃ সন্ বিরাট্ত্বেন দশসঙ্খ্যয়ান্নং কৃতসঙ্খ্যায়ান্নাদী তয়ান্নান্নাদীন্যেদং সর্ব্বং জগৎ দশদিক্সংস্থং দৃষ্টং কৃতসঙ্খ্যাভূতয়োপলব্ধম্। এবংবিদোঽস্য সর্ব্বং কৃতসঙ্খ্যাভূতস্য দশদিক্সম্বদ্ধং দৃষ্টমুপলব্ধং ভবতি। কিঞ্চান্নাদশ্চ ভবতি য এবং যথোক্তদর্শী। দ্বিরভ্যাস উপাসনসমাপ্ত্যর্থঃ ॥ ৮ ॥

ইতি তৃতীয়ঃ খণ্ডঃ ॥ ৩ ॥

---

সেই বাক্য প্রভৃতি এবং গ্রাস কর্ত্তা প্রাণ এই পঞ্চ, সমুদায়ে দশ, অর্থাৎ বায়ু, অগ্নি, আদিত্য, চন্দ্র ও জল, এই অধিদৈবত পাঁচ এবং প্রাণ, বাক্য, চক্ষু, শ্রোত্র ও মনঃ এই আধ্যাত্মিক পাঁচ, এই সমুদায়ে দশ সংখ্যক হয়। এই অগ্ন্যাদি দশই পূর্ব্বোক্ত কৃত, অর্থাৎ সত্যযুগ স্বরূপ, এই দশ সমষ্টিই দ্যূতে চতুরঙ্ক দৃষ্ট হয়। এই অগ্নি প্রভৃতি ও বাক্যাদি সকলই গ্রস্যমান হয়। যেমন দ্যূতে ত্রেতানামক অঙ্ক গৃহীত হয়, সেইরূপ একের ন্যূন হইয়া অগ্ন্যাদি ও বাগাদি ত্র্যঙ্ক হইয়া থাকে। এই প্রকার অগ্ন্যাদি ও বাগাদির দুই দুই বর্জ্জন করিয়া দ্বাপর নাম দ্ব্যঙ্কবৎ এবং তিন তিন হীন করিয়া কলিনামক একাঙ্কবৎ হইয়া থাকে। এইরূপে দশসংখ্যক অগ্ন্যাদি

# চতুর্থঃ খণ্ডঃ।

সত্যকামো হ জাবালো জবালাং মাতরমামন্ত্রয়াঞ্চক্রে ব্রহ্মচর্য্যং ভবতি! বিবৎস্যামি কিং গোত্রোঽন্বহমস্মীতি॥১॥

সর্ব্বং বাগাদ্যগ্ন্যাদি চান্নান্নাদত্বেন সংস্তুতঃ জগদেকীকৃত্য ষোড়শধা প্রবিভজ্য তস্মিন্ ব্রহ্মদৃষ্টির্ব্বিধাতব্যেত্যারভ্যতে। শ্রদ্ধাতপসোর্ব্রহ্মোপাসনাঙ্গত্বপ্রদর্শনায়াখ্যায়িকা। সত্যকামো হ নামতো হশব্দ ঐতিহ্যার্থো জবালায়া অপত্যং জাবালো জবালাং স্বাং মাতরমামন্ত্রয়াঞ্চক্রে আমন্ত্রিত

দেবগণকে কৃতরূপে সম্পাদন দ্বারা তাহাদিগের ভক্ষকত্ব সম্পাদিত হইয়াছে। এই অগ্ন্যাদি ও বাগাদি দশসমষ্টিই বিরাট-পুরুষ এবং ইহারাই অন্নস্বরূপ। যেহেতু শ্রুতিতে বিরাটই অন্ন, এইরূপ কথিত আছে। অতএব উক্ত দশ সংখ্যকই অন্ন। এই নিমিত্তই উক্ত দশসংখ্যক অগ্ন্যাদিকে কৃতের অন্তর্ভাবহেতু চতুরঙ্ক বলা হইয়াছে। সেই এই বিরাট দশসংখ্যকরূপে অন্ন এবং অন্নাদ হইতেছেন। যিনি উক্ত প্রকারে এই জগৎকে অন্ন ও অন্নাদ রূপে জানেন, তিনিও উক্তরূপ অন্ন এবং অন্নাদ হইতে পারেন॥৮॥

ইতি তৃতীয় খণ্ড॥৩॥

---

ইতিপূর্ব্বে সমস্তই বাগাদি, অন্নাদি ও অন্নাদত্ব রূপে সংস্তুত হইয়াছে, এইক্ষণে সেই একত্রীভূত জগৎকে ষোড়শধা বিভক্ত করিয়া তাহাতে ব্রহ্ম দৃষ্টিবিধান কর্ত্তব্য, এই নিমিত্ত উত্তর গ্রন্থের আরম্ভ হইতেছে। শ্রদ্ধা ও তপস্যা এই দুইই ব্রহ্মোপাসনার প্রধান অঙ্গ, ইহা প্রদর্শনার্থ একটি আখ্যায়িকা বিন্যাস করিরিতেছেন।—জবালাতনয় সত্যকাম নামক কোন

সা হৈনমুবাচ নাহমেতদ্বেদ তাত যদ্গোত্রস্ত্বমসি বহ্বহং চরন্তী পরিচারিণী যৌবনে ত্বামলভে সাহমেতন্ন বেদ যদ্গোত্রস্ত্বমসি জবালা তু নামাহমস্মি সত্যকামো নাম ত্বমসি স সত্যকাম এব জাবালো ব্রবীথা ইতি ॥ ২ ॥

---

বান্। ব্রহ্মচর্য্যং স্বাধ্যায়গ্রহণায় হে ভবতি! বিবৎস্যাম্যাচার্য্যকুলে। কিং গোত্রোঽহং কিমস্য মম গোত্রং সোঽহং কিং গোত্রোঽহমস্মীতি ॥ ১ ॥

এবং পৃষ্টা জবালা সা হৈনং পুত্রমুবাচ নাহমেতত্তব গোত্রং বেদ হে তাত! যদ্গোত্রস্ত্বমসি কস্মান্ন বেৎসীত্যুক্তাহ। বহু ভর্ত্তৃগৃহে পরিচর্য্যাজাত মতিথ্যভ্যাগতাদি চরন্ত্যহং পরিচারিণী পরিচরন্তীতি পরিচরণশীলৈবাহং পরিচরণচিত্ততয়া গোত্রাদিস্মরণে মম মনো মাভূৎ। যৌবনে চ তৎকালে ত্বামলভে লব্ধবত্যস্মি। তদৈব তে পিতোপরতঃ। অনাথাহং সাহমেতন্ন বেদ যদ্গোত্রস্ত্বমসি। জবালা তু নামাহমস্মি সত্যকামো নাম ত্বমসি

---

ব্যক্তি স্বীয় জননী জবালাকে সম্বোধন করিয়া কহিয়াছিলেন। জননি! আমি স্বাধ্যায় গ্রহণার্থ আচার্য্যকুলে ব্রহ্মচর্য্যানুষ্ঠান করিব। অতএব আমি কোন গাত্রে সম্ভূত হইয়াছি,তাহা আপনি উপদেশ করুন, কারণ আচার্য্য শিষ্যের কুল ও গোত্র জানিয়া তাহাকে উপনীত করেন, এই নিমিত্তই আমি আপনার নিকট আমার গোত্র জিজ্ঞাসা করিতেছি ॥ ১ ॥

সত্যকাম জননীর নিকট আপনগোত্র জিজ্ঞাসা করিলে মাতা জবালা পুত্রকে কহিয়াছিলেন, বৎস! আমি তোমার গোত্র জানি না, সর্ব্বদা ভর্ত্তৃগৃহে থাকিয়া অতিথি ও অভ্যাগতদিগের পরিচর্য্যা করিয়াছি, সেই অতিথি অভ্যাগতদিগের পরিচর্য্যাতেই আমার মন ব্যগ্রছিল; সুতরাং গোত্রাদির কথা আমি কখনও জিজ্ঞাসা করিনাই। সর্ব্বদা অতিথি প্রভৃতির পরিচর্য্যাতেই আমার মন অনুরক্ত ছিল, পতির নিকট গোত্র জিজ্ঞাসা করিতে কখনও আমার মন হয় নাই। যদি বল, বাল্যকালে লজ্জাবশতই পতির নিকট গোত্র জিজ্ঞাসা না হইলেও কালান্তরে তাহা জিজ্ঞাসা করা হইতে পারে, কিন্তু তাহাও আমার ঘটে নাই, কারণ যৌবনকালেই

স হ হারিদ্রুমতং গৌতমমেত্যোবাচ ব্রহ্মচর্য্যং ভগবতি বৎস্যাম্যুপেয়াং ভগবন্তমিতি ॥ ৩ ॥

তং হোবাচ কিংগোত্রো নু সোম্যাসীতি স হোবাচ নাহমেতদ্বেদ ভো যদ্গোত্রোঽহমস্ম্যপৃচ্ছং মাতরং সা মা

---

স ত্বং সত্যকাম এবাহং জাবালোঽস্মীত্যাচার্য্যায় ব্রবীথাঃ। যদ্যাচার্য্যেণ পৃষ্ট ইত্যভিপ্রায়ঃ ॥ ২ ॥

স হ সত্যকামো হারিদ্রুমতং হরিদ্রুমতোঽপত্যং হারিদ্রুমতং গৌতমং গোত্রত এত্য গত্বোবাচ ব্রহ্মচর্য্যং ভগবতি পূজাবতি ত্বয়ি বৎস্যাম্যত উপেয়ামুপগচ্ছেয়ং ॥ ৩ ॥

শিষ্যতয়া ভগবন্তমিত্যুক্তবন্তং তমুবাচ গৌতমঃ। কিং গোত্রো নু সোম্যাসীতি বিজ্ঞাতকুলগোত্রঃ শিষ্য উপনেতব্য ইতি পৃষ্টঃ প্রত্যাহ সত্য-

---

আমি তোমাকে পাইয়াছিলাম, তথনই তোমার পিতার লোকান্তর প্রাপ্তি হয়, সুতরাং তদবধি আমি অনাথা হইয়াছি, এই নিমিত্ত তুমি কোন গোত্রসম্ভূত, তাহা আমি জানিতে পারি নাই। তবে এই মাত্র আমি জানি, আমার নাম জবালা এবং তোমার নাম সত্যকাম। যদি গুরু তোমাকে জিজ্ঞাসা করেন, তখন তুমি এইমাত্র কহিও যে, "আমি সত্যকাম জাবাল" ॥ ২ ॥

অনন্তর সত্যকাম হরিদ্রুমতনয় গৌতমের নিকট উপস্থিত হইয়া কহিয়াছিলেন, ভগবন্! আমি আপনার নিকট ব্রহ্মচর্য্য অনুষ্ঠান করিব, এইনিমিত্ত আপনার শরণাগত হইলাম, আপনি আমাকে শিষ্যরূপে জ্ঞান করিয়া ব্রহ্মচর্য্যানুষ্ঠানে দীক্ষিত করুন ॥ ৩ ॥

সত্যকাম ব্রহ্মচর্য্যাবলম্বনার্থ গৌতমের নিকট উপস্থিত হইলে গৌতম সত্যকামকে শিষ্যরূপে গ্রহণ করিয়া জিজ্ঞাসা করিলেন, "বৎস! তুমি কোন গোত্র সম্ভূত? সেই গোত্রের নাম আমার নিকট কীর্ত্তন কর। শাস্ত্রে লিখিত আছে যে, গুরুগণ শিষ্যের গোত্র ও কুল জানিয়া উপনীত করিবেন। অতএব অগ্রে তুমি আপন গোত্রের নাম উল্লেখ কর। তখন

প্রত্যব্রবীদ্বহ্বহং চরন্তী পরিচারিণী যৌবনে ত্বামালভে সাহমেতন্ন বেদ যদ্গোত্রস্ত্বমসি জবালা তু নামাহমস্মি সত্যকামো নাম ত্বমসীতি সোহহꣳ সত্যকামো জাবালোঽস্মি ভো ইতি ॥ ৪ ॥

---

কামঃ। স হোবাচ নাহমেতদ্বেদ ভো যদ্গোত্রোহমস্মি। কিন্তুপৃচ্ছং পৃষ্টবানস্মি মাতরম্। সা ময়া পৃষ্টা মাং প্রত্যব্রবীৎ মাতা। বহ্বহং চরন্তীত্যাদি পূর্ব্ববৎ। তস্যা অহং বচঃ স্মরামি সোঽহং সত্যকামো জাবালোঽস্মি ভো ইতি ॥ ৪ ॥

---

সত্যকাম কহিয়াছিলেন, আমি গোত্রাদি কিছুই জানি না ; সুতরাং আপনার জিজ্ঞাসিত গোত্রের নাম করিতে আমরা সাধ্য নই। ভগবন্! আপনি যাহা জিজ্ঞাসা করিতেছেন, তাহা আমি পূর্ব্বেই মাতাকে জিজ্ঞাসা করিয়াছিলাম যে, "জননি! আমি কোন গোত্র, তাহা তুমি আমাকে বলিয়া দেও, আমি গুরুকুলে যাইয়া ব্রহ্মচর্য্যানুষ্ঠান করিব, তখন জননী কহিয়াছিলেন, বৎস! তুমি কোন গোত্র তাহা আমি বলিতে পারিব না, কারণ তোমার গোত্র আমার পরিজ্ঞাত নাই, যাবৎ পতির নিকট ছিলাম, তাবৎ তাহার নিকট আমি গোত্র জিজ্ঞাসা করিনাই। প্রথমে অতিথি ও অভ্যাগতদিগের পরিচর্য্যা করিতাম, তাহাতে আমার মন অনুরক্ত থাকিত; সুতরাং গোত্র জিজ্ঞাসা করিতে আমার মনে হয় নাই। পরে যৌবন কালেই তোমাকে পাইয়াছিলাম, সেই সময়েই তোমার জনকের পরলোক প্রাপ্তি হয় ; সুতরাং তুমি কোনগোত্র, তাহা আমি জানিতে পারি নাই। তবে আমি এই মাত্র জানি, আমার নাম জবালা এবং তোমার নাম সত্যকাম। যদি গুরু তোমাকে গোত্র জিজ্ঞাসা করেন, তখন তুমি বলিও যে, "আমি জাবাল সত্যকাম।" অতএব গুরো! আমি এই মাত্র বলিতে পারি যে, "আমি সত্যকাম জাবাল" আর কিছুই জানিনা ॥ ৪ ॥

তং হোবাচ নৈতদব্রাহ্মণো বিবক্তুমর্হতি সমিধং সোম্যাহরোপ ত্বা নেষ্যে ন সত্যাদগা ইতি তমুপনীয় কৃশানামবলানাং চতুঃশতা গা নিরাকৃত্যোবাচেমাঃ সোম্যানুসংব্রজেতি তা অভিপ্রস্থাপয়ন্নুবাচ নাসহস্রেণাবর্ত্তয়েতি স হ বর্ষগণং প্রোবাস তা যদা সহস্রং সম্পেদুঃ ॥ ৫ ॥

ইতি চতুর্থঃ খণ্ডঃ ॥ ৪ ॥

---

তং হোবাচ গৌতমো নৈতদ্বচোঽব্রাহ্মণো বিশেষেণ বক্তুমর্হত্যার্জ্জবার্থসংযুক্তম্। ঋজবো হি ব্রাহ্মণাঃ। নেতরে স্বভাবতো যস্মান্ন সত্যাদ্‌ব্রাহ্মণজাতিধর্ম্মাদগাঃ নাপেতবানসি। অতো ব্রাহ্মণং ত্বামুপনেষ্যেঽহতঃ সংস্কারার্থং হোমায় সমিধং সোম্যাহরেত্যুক্ত্বা তমুপনীয় কৃশানামবলানাং যূথান্নিরাকৃত্যাপকৃষ্য চতুঃশতা চত্বারি শতানি গবামুবাচেমা গা ইমাঃ সোম্য! অনুসংব্রজ অনুগচ্ছ। ইত্যুক্তস্তা অরণ্যং প্রত্যভিপ্রস্থাপয়ন্নুবাচ

---

অনন্তর গৌতম সত্যকামকে কহিয়াছিলেন, ব্রাহ্মণ ভিন্ন এইরূপ সরল বাক্য কেহ বলিতে পারে না, ব্রাহ্মণগণের যেরূপ সরলপ্রকৃতি ক্ষত্রিয় সেইরূপ অকপট চিত্ত নহে। বৎস! তুমি যখন সত্য পালনরূপ ব্রাহ্মণ জাতির ধর্ম্ম হইতে পরিভ্রষ্ট হও নাই, আপন বৃত্তান্ত যাবৎ অকপট চিত্তে আমার নিকট কহিয়াছ, অতএব জানিলাম, "তুমি ব্রাহ্মণ।" এইক্ষণ আমি তোমাকে উপনীত করিব। সত্যকাম! তুমি উপনয়ন কার্য্যোপযোগী হোম কার্য্য সম্পাদনার্থ সমিধ আহরণ কর। অনন্তর সত্যকাম সমিধাহরণ করিলে গৌতম তাহাকে উপনয়ন সংস্কারে দীক্ষিত করিয়া গোযূথ হইতে কৃশ ও দুর্ব্বল চতুঃশত গো আনয়নপূর্ব্বক কহিলেন, বৎস! তুমি এই গো সকলের অনুগমন কর। তাহারা যাহাতে স্বচ্ছন্দে তৃণাহার ও উদক পানাদি করিয়া হৃষ্ট পুষ্ট হইতে পারে, তাহাই তোমার

# পঞ্চমঃ খণ্ডঃ।

অথ হৈনমৃষভোঽভ্যুবাদ সত্যকামত ইতি ভগব! ইতি হ প্রতিশুশ্রাব প্রাপ্তাঃ সৌম্য! সহস্রংস্মঃ প্রাপয় ন আচার্য্যকুলম্ ॥ ১ ॥

---

নাসহস্রেণাপূর্ণেনাবর্ত্তেয় ন প্রত্যাগচ্ছানি। স এবমুক্ত্বা গা অরণ্যং তৃণোদকবহুলং দ্বন্দ্বরহিতং প্রবেশ্য সহ বর্ষগণং দীর্ঘং প্রোবাস প্রোষিতবান্। তাঃ সম্যগ্‌গাবো রক্ষিতা যদা যস্মিন্ কালে সহস্রং সম্পেতুঃ সম্পন্না বভূবুঃ ॥ ৫ ॥

ইতি চতুর্থ খণ্ডঃ ॥ ৪ ॥

---

তমেতং শ্রদ্ধাতপোভ্যাং সিদ্ধং বায়ুদেবতা দিক্সম্বন্ধিনী তুষ্টা সত্যাষভমনুপ্রবিশ্যর্ষভাপন্নানুগ্রহায়াপ হৈনমৃষভোঽভ্যাবাদাভ্যুক্তবান্। সত্যকামঃ

---

অধুনিক কার্য্য। সত্যকাম গুরুর উপদেশানুসারে সেই গো সকলকে অরণ্যে প্রস্থাপন করিয়া গুরুকে কহিলেন, ভগবন্! যাবৎ এই চতুঃশত গো সহস্রসংখ্যায় পূর্ণ না হইবে, তাবৎ আমি প্রতিনিবৃত্ত হইব না। সত্যকাম এইরূপ বলিয়া বহুতৃণপূর্ণ, উদকসমন্বিত ও শ্বাপদাদিভয়শূন্য বনে গো সকলকে প্রবেশিত করিয়া বহুবর্ষ সেই সকল গোর সহিত বনমধ্যে বাস করিয়াছিলেন। অনন্তর সত্যকাম দেখিলেন গো সকল সহস্র সংখ্যায় পূর্ণ হইয়াছে ॥ ৫ ॥

ইতি চতুর্থ খণ্ড ॥ ৪ ॥

---

যখন গৌতমের গো সকল সহস্র সংখ্যায় পূর্ণ হইয়া ছিল, তখন দিক্ সম্বন্ধিনী বায়ুদেবতা, সত্যকামকে শ্রদ্ধা ও তপস্যায় সিদ্ধ জানিয়া

ব্রহ্মণশ্চ তে পাদং ব্রবাণীতি ব্রবীতু মে ভগবানিতি তস্মৈ হোবাচ প্রাচী দিক্‌কলা প্রতীচী দিক্‌কলা দক্ষিণা দিক্‌কলোদীচী দিক্‌কলৈষ বৈ সোম্য! চতুষ্কলঃ পাদো ব্রহ্মণঃ প্রকাশবান্নাম ॥ ২ ॥

---

ইতি সম্বোধ্য তমসৌ সত্যকামো ভগব! ইতি প্রতিশুশ্রাব প্রতিবচনং দদৌ প্রাপ্তাঃ সোম্য! সহস্রং স্ম পূর্ণা তব প্রতিজ্ঞাতঃ প্রাপয় নোঽস্মানাচার্য্যকুলম্ ॥ ১ ॥

কিঞ্চাহং ব্রহ্মণঃ পরস্য তে তুভ্যং পাদং ব্রবাণি কথয়ানি। ইত্যুক্ত ঋষভস্তস্মৈ সত্যকামায় হোবাচ। প্রাচী দিক্‌কলা ব্রহ্মণঃ পাদস্য চতুর্থো ভাগঃ। তথা প্রতীচী দিক্‌কলা তথা দক্ষিণা দিক্‌কলোদীচীদিক্‌কলৈষ বৈ সোম্য! ব্রহ্মণঃ পাদশ্চতুষ্কলশ্চতস্রঃ কলা অবয়বা যস্য সোঽয়ং চতুষ্কলঃ পাদো ব্রহ্মণঃ প্রকাশবান্নাম প্রকাশবানিত্যেব নামাভিধানং যস্য। তথোত্তরেঽপি পাদাস্ত্রয়শ্চতুষ্কলা ব্রহ্মণঃ ॥ ২ ॥

---

সন্তুষ্ট হইয়াছিলেন এবং সত্যকামের প্রতি অনুগ্রহ প্রকাশের মানসে কোন বৃষে অধিষ্ঠান করিয়া বৃষরূপে সত্যকামকে সম্বোধন করিয়া কহিয়াছিলেন যে, হে সত্যকাম! সত্যকাম প্রত্যুত্তর করিল, হে ভগবন্! বৃষ বলিল, হে সৌম্য! আমরা সহস্র সংখ্যায় পূর্ণ হইয়াছি এবং তোমার প্রতিজ্ঞা পূর্ণ হইয়াছে, এখন আমাদিগকে গুরুর নিকট প্রত্যর্পণ কর ॥ ১ ॥

অনন্তর সেই বৃষরূপী বায়ুদেবতা আর কহিয়াছিলেন, বৎস! আমি তোমার নিকট পরব্রহ্মের পাদ বলিতেছি। বৃষ এইরূপ কহিলে সত্যকাম বলিল, ভগবন্! আমার নিকট ব্রহ্মের পাদ নির্দ্দেশ করুন। সত্যকাম এইরূপ বলিলে সেই বৃষ সত্যকামের নিকট কহিতে লাগিলেন। পূর্ব্বদিক ব্রহ্মের পাদের চতুর্থভাগ, এইরূপ পশ্চিম দিক্, দক্ষিণদিক ও উত্তরদিক্ এই সমুদায়ই ব্রহ্মের পাদের এক এক অংশ। এইরূপে ব্রহ্মের পাদ চতুষ্কল, অর্থাৎ বারি অবয়ব বিশিষ্ট। সেই চতুষ্কল ব্রহ্ম পাদ "প্রকাশবান"

স য এতমেবং বিদ্বাংশ্চতুষ্কলং পাদং ব্রহ্মণঃ প্রকাশবানিত্যুপাস্তে প্রকাশবানস্মিঁল্লোকে ভবতি প্রকাশবতো হ লোকাঞ্জয়তি য এতমেবং বিদ্বাংশ্চতুষ্কলং পাদং ব্রহ্মণঃ প্রকাশবানিত্যু পাস্তে ॥ ৩ ॥

ইতি পঞ্চমঃ খণ্ডঃ ॥ ৫ ॥

---

স যঃ কশ্চিদেবং যথোক্তমেতং ব্রহ্মণশ্চতুষ্কলং পাদং বিদ্বান্ প্রকাশবানিত্যনেন গুণেন বিশিষ্টমুপাস্তে তস্যেদং ফলম্। প্রকাশবানস্মিঁল্লোকে ভবতি প্রখ্যাতো ভবতীত্যর্থঃ। তথা দৃষ্টং ফলং প্রকাশবতো হ লোকান্ দেবাদিসম্বন্ধিনোমৃতঃ স জয়তি প্রাপ্নোতি। য এতমেবং বিদ্বান্ চতুষ্কলং পাদং ব্রহ্মণঃ প্রকাশবানিত্যুপাস্তে । ৩ ।

ইতি পঞ্চমঃ খণ্ডঃ ॥ ৫ ॥

---

নামে অভিহিত হয়, এইরূপ ব্রহ্মের প্রথমপাদ কীর্ত্তন করিলাম, অপর পাদত্রয় জানিতে পারিবে । ২ ॥

যে কোন ব্যক্তি উক্তরূপ চতুষ্কল ব্রহ্মপাদ জানিয়া প্রকাশবান এইরূপ গুণ বিশিষ্টরূপে সেই ব্রহ্ম পাদের উপাসনা করেন, নিতিও এই লোকে প্রকাশবান, অর্থাৎ বিখ্যাত কীর্ত্তি হইয়া থাকেন। ইহাই ব্রহ্ম প্রাদোপাসকের দৃষ্টফল এবং ইহার অদৃষ্ট ফলও আছে, যিনি উক্তরূপ চতুষ্কল প্রথম ব্রহ্মপাদ জানিয়া যথোক্ত গুণশালী রূপে তাহার উপাসনা করেন, তিনি মরণান্তে প্রকাশবান দেবলোক জয় করিতে পারেন, অর্থাৎ তাঁহার দেবলোক প্রাপ্তি হয় । ৩ ।

ইতি পঞ্চম খণ্ড ॥ ৫ ॥

# ষষ্ঠঃ খণ্ডঃ।

অগ্নিষ্টে পাদং বক্তেতি। স হ শ্বোভূতে গা অভি-প্রস্থাপয়াঞ্চকার তা যত্রাভি সায়ং বভূবুস্তত্রাগ্নিমুপসমাধায় গা উপরুধ্য সমিধমাধায় পশ্চাদগ্নেঃ প্রাঙুপোপ-বিবেশ ॥ ১ ॥

---

সোঽগ্নিষ্টে পাদং বক্তেত্যুপররামর্ষভঃ সত্যকামো হ শ্বো ভূতে পরে-দ্যুর্নৈত্যিকং কৃত্বা গা অভিপ্রস্থাপয়াঞ্চকার আচার্য্যকুলং প্রতি। তাঃ শনৈশ্চরন্ত্য আচার্যাকুলাভিমুখ্যঃ প্রস্থিতাঃ। যত্র যস্মিন্ কালে দেশেঽভি সায়ং নিশায়ামভিবভূবুরেকত্রাভিমুখ্যঃ সম্ভূতাঃ। তত্রাগ্নিমুপসমাধায় গা উপরুধ্য সমিধমাধায় পশ্চাদগ্নেঃ প্রাঙ্মুখ উপবিবেশ ঋষভবচো ধ্যায়ন্ ॥ ১ ॥

---

অনন্তর সেই বৃষ এইরূপে ব্রহ্মের প্রথম পাদ উপদেশ করিয়া "দ্বিতীয়পাদ অগ্নি বলিবেন," ইহা বলিয়া বিরত হইলে সত্যকাম পুনর্ব্বার পরদিবসীয় নিত্য কর্ম্ম সমাপন করিয়া গো সকলকে আচার্য্য কুলাভিমুখে প্রেরণ করিলেন' তখন সেই সমুদায় গো ক্রমশঃ বিচরণ করিতে করিতে আচার্য্যকুলাভি মুখে প্রস্থান করিয়াছিল। পরে যখন সেই সমুদায় গো রাত্রিকালে পরস্পর সংমুখীন হইয়া একত্র মিলিত হইয়াছিল, তখন সত্যকাম অগ্নিসমাধানান্তে গো সকলকে অবরুদ্ধ করিয়া সমিধ গ্রহণ-পূর্ব্বক বৃষের বাক্য ধ্যান করত অগ্নির পশ্চাদ্ভাগে পূর্ব্বমুখে উপবেশন করিয়াছিল ॥ ১ ॥

তমগ্নিরভ্যুবাদ সত্যকাম ৩ ইতি ভগব ! ইতিপ্রতিশুশ্রাব ॥ ২ ॥

ব্রহ্মণঃ সোম্য ! তে পাদং ব্রবাণীতি ব্রবীতু মে ভগবানিতি তস্মৈ হোবাচ পৃথিবী কলাঽন্তরিক্ষং কলা, দ্যৌঃকলা, সমুদ্রঃ কলৈষ বৈ সোম্য ! চতুষ্কলঃ পাদো ব্রহ্মণোঽনন্তবান্নাম ॥ ৩ ॥

---

তমগ্নিরভ্যুবাদ সত্যকাম ৩ ইতি সম্বোধ্য তমসৌ সত্যকামো ভগব। ইতি হ প্রতিশুশ্রাব প্রতিবচনং দদৌ ॥ ২ ॥

ব্রহ্মণং সোম্য। তে পাদং ব্রবাণীতি ব্রবীতু মে ভগবানিতি তস্মৈ হোবাচ পৃথিবী কলান্তরিক্ষং কলা দ্যোং কলা সমুদ্রঃ কলেত্যাত্মগোচরমেব দানমগ্নিরব্রবীৎ। এষ বৈ সোম্য। চতুঃকলঃ পাদো ব্রহ্মণোঽনন্তবান্নাম ॥ ৩ ॥

---

সত্যকাম উক্তরূপে অগ্নির পশ্চাদ্ভাগে উপবেশন করিলে অগ্নি তাহাকে "হে সত্যকাম।" এই বলিয়া সম্বোধন করিয়াছিলেন। তখন সত্যকাম অগ্নির বাক্য শ্রবণ করিয়া হে ভগবন। এই বলিয়া প্রত্যুত্তর প্রদান করিলেন ॥ ২ ॥

সত্যকাম পুনর্ব্বার জিজ্ঞাসা করিলেন, ভগবন। আপনি "ব্রহ্মের দ্বিতীয় পাদ বলিতেছি বলিয়া যে প্রতিশ্রুত হইয়াছিলেন, এইক্ষণ তাহা উপদেশ করুন। তখন তিনি বলিলেন, পৃথিবী, অন্তরীক্ষ, স্বর্গ ও সমুদ্র, ইহারাই ব্রহ্মের দ্বিতীয়পাদের অবয়ব। এইরূপে ব্রহ্মের দ্বিতীয়পাদ চতুষ্কল, অর্থাৎ চারি অবয়ববিশিষ্ট হইয়াছে। এইরূপে অগ্নি ব্রহ্মের দ্বিতীয়পাদের চারিকলার উপদেশ করিয়াছিলেন। যে কোন ব্যক্তি উক্তরূপে ব্রহ্মের চতুষ্কল দ্বিতীয়পাদ জানিয়া "অনন্তবান" এইরূপ গুণবিশিষ্টরূপে ব্রহ্মের সেই দ্বিতীয়পাদের উপাসনা করেন, তিনিও

স য় এতমেবং বিদ্বাংশ্চতুষ্কলং পাদং ব্রহ্মণোঽনন্তবানিত্যুপাস্তেঽনন্তবানস্মিঁল্লোকে ভবত্যনন্তবতো হ লোকাঞ্জয়তি য এতমেবং বিদ্বাংশ্চতুষ্কলং পাদং ব্রহ্মণোঽনন্তবানিত্যুপাস্তে ॥ ৪ ॥

ইতি ষষ্ঠঃ খণ্ডঃ ॥ ৬ ॥

---

স যঃ কশ্চিদযথোক্তং পাদমনন্তত্বেন গুণেনোপাস্তে স তথৈব তদ্‌গুণো ভবত্যস্মিঁল্লোকে মৃতশ্চানন্তবতো হ লোকান্ স জয়তি য এতমেবমিত্যাদি পূর্ব্ববৎ ॥ ৪ ॥

ইতি ষষ্ঠঃ খণ্ডঃ ॥ ৬ ॥

---

এই লোকে "অনন্তবান" অর্থাৎ অক্ষয় কীর্ত্তিশালী হইয়া থাকেন। ইহাই ব্রহ্মের দ্বিতীয় পাদোপাসনার দৃষ্ট ফল এবং এইরূপ ব্রহ্মের দ্বিতীয় পাদোপাসনার অদৃষ্ট ফলও আছে, যিনি উক্ত রূপে চতুষ্কল ব্রহ্মের দ্বিতীয়পাদ জানিয়া যথোক্ত গুণশালী রূপে তাহার উপাসনা করেন, তিনি পরলোকে গমন করিয়া অক্ষয় দেবলোক জয় করিতে পারেন এবং অনন্তকাল দেবলোকে বাস করিয়া থাকেন ॥ ১৪ ॥

ইতি ষষ্ঠ খণ্ড ॥ ৬

# সপ্তমঃ খণ্ডঃ।

হꣳসস্তে পাদং বক্তেতি স হ শ্বো ভূতে গা অভিপ্রস্থাপয়াঞ্চকার তা যত্রাভি সায়ং বভূবুস্তত্রাগ্নিমুপসমাধায় গাউপরুধ্য সমিধমাধায় পশ্চাদগ্নেঃ প্রাঙুপোপ বিবেশ ॥ ১ ॥

তꣳ হꣳস উপনিপত্যাভ্যুবাদ সত্যকাম৩ ইতি ভগব ! ইতি হ প্রতিশুশ্রাব ॥ ২ ॥

---

সোঽগ্নির্হংসস্তে পাদং বক্তেত্যুক্ত্বোপররাম হংস আদিত্যঃ। শৌক্ল্যাদুৎপতনসামান্যাচ্চ। স হ শ্বোভূত ইত্যাদি সমানম্ ॥ ১-২ ॥

---

অনন্তর অগ্নি উক্তরূপে ব্রহ্মের দ্বিতীয়পাদের উপদেশ করিয়া তৃতীয়পাদ "হংস" অর্থাৎ আদিত্য বলিবেন, ইহাবলিয়া বিরত হইলে সত্যকাম পরদিবসীয় নিত্য কর্ত্তব্য কার্য্য কলাপ সমাধান করিয়া গো সকলকে আচার্য্য কুলাভি মুখে প্রেরণ করিলেন। তখন সেই সমুদায় গো ক্রমশঃ বিচরণ করিতে করিতে আচার্য্য কুলাভিমুখে প্রস্থান করিয়াছিল। পরে যখন সেই সমুদায় গো রাত্রিকালে পরস্পর সংমুখীন হইয়া একত্র মিলিত হইয়াছিল, তখন সত্যকাম অগ্নি সমাধনান্তে গো সকলকে অবরুদ্ধ করিয়া সমিধ গ্রহণপূর্ব্বক অগ্নির বাক্য চিন্তা করত উপবেশন করিয়াছিল ॥ ১ ॥

সত্যকাম উক্তরূপে অগ্নির পশ্চাদ্ভাগে উপবেশন করিলে হংস অর্থাৎ আদিত্য তাহাকে "হে সত্যকাম" ! এই বলিয়া সম্বোধন করিয়াছিলেন। তখন সত্যকাম আদিত্যের বাক্য শ্রবণ করিয়া "হে ভগবন্!" এইবলিয়া প্রত্যুত্তর প্রদান করিলেন ॥ ২ ॥

ব্রহ্মণঃ সোম্য! তে পাদং ব্রবাণীতি ব্রবীতু মে ভগবানিতি তস্মৈ হোবাচাগ্নিঃ কলা সূর্য্যঃ কলা চন্দ্রঃ কলা বিদ্যুৎকলৈষ বৈ সোম্য! চতুষ্কলঃ পাদো ব্রহ্মণো জ্যোতিষ্মান্নাম ॥ ৩ ॥

স য এতমেবং বিদ্বাং্শ্চতুষ্কলং পাদং ব্রহ্মণো জ্যোতিষ্মানিত্যুপাস্তে জ্যোতিষ্মানস্মিঁল্লোকে ভবতি জ্যোতিষ্মতো হ লোকাঞ্জয়তি য এতমেবং বিদ্বাং্শ্চতুষ্কলং পাদং ব্রহ্মণো জ্যোতিষ্মানিত্যুপাস্তে ॥ ৪ ॥

ইতি সপ্তমঃ খণ্ডঃ ॥ ৭ ॥

---

অগ্নিঃ কলা সূর্য্যঃ কলা চন্দ্রঃ কলা বিদ্যুৎকলা এষ বৈ সোম্যেতি জ্যোতির্ব্বিষয়মেব চ দর্শনং প্রোবাচাতো হংসস্থাদিত্যত্বং প্রতীয়তে ॥ ৩ ॥

বিদ্বৎকলং জ্যোতিষ্মান্দীপ্তিযুক্তোঽস্মিঁল্লোকে ভবতি। চন্দ্রাদিত্যানাং জ্যোতিষ্মত এব মৃত্বা লোকাঞ্জয়তি সমানমুত্তরম্ ॥ ৪ ॥

ইতি সপ্তমঃ খণ্ডঃ ॥ ৭ ॥

---

সত্যকাম পুনর্ব্বার জিজ্ঞাসা করিলেন, ভগবন্! আপনি ব্রহ্মের তৃতীয়পাদ বলিতেছি বলিয়া প্রতিশ্রুত হইয়াছিলেন, এইক্ষণে তাহা উপদেশ করুন্। তখন আদিত্য কহিলেন, অগ্নি, সূর্য্য, চন্দ্র ও বিদ্যুৎ ইহারাই ব্রহ্মের তৃতীয়পাদের কলা, অর্থাৎ অবয়ব। এইরূপে ব্রহ্মের তৃতীয়পাদ চতুষ্কল, অর্থাৎ চারি অবয়ব বিশিষ্ট হইয়াছে। এইরূপে আদিত্য ব্রহ্মের তৃতীয়পাদের চারি কলা উপদেশ করিয়াছিলেন, এই চতুষ্কল ব্রহ্মের তৃতীয়পাদ জ্যোতিষ্মান্ নামে অভিহিত হয় ॥ ৩ ॥

যে কোন ব্যক্তি উক্তরূপ ব্রহ্মের চতুষ্কল তৃতীয়পাদ জানিয়া জ্যোতিষ্মত্তাদি গুণবিশিষ্ট রূপে ব্রহ্মের তৃতীয়পাদের উপাসনা করেন, তিনি এই লোকে জ্যোতিষ্মান্ হইয়া সর্ব্বত্র অদ্বিতীয় রূপে প্রকাশ পাইতে থাকেন।

# অষ্টমঃ খণ্ডঃ।

মদ্গুষ্টে পাদং বক্তেতি স হ শ্বো ভূতে গা অভিপ্রস্থাপয়াঞ্চকার তা যত্রাভি সায়ং বভূবুস্তত্রাগ্নিমুপসমাধায় গা উপরুধ্য সমিধমাধায় পশ্চাদগ্নেঃ প্রাঙুপোপবিবেশ ॥ ১ ॥

---

হংসোঽপি মদ্গুষ্টে পাদং বক্তেত্যুক্ত্বোপররাম মদ্গুরুদকচরঃ পক্ষী স চাপ্সু সম্বন্ধাৎপ্রাণঃ। স হ শ্বোভূত ইত্যাদি পূর্ব্ববৎ ॥ ১ ॥

---

ইহা ব্রহ্মের তৃতীয় পাদোপাসনার দৃষ্টফল। এবং ঐরূপ ব্রহ্মের তৃতীয়-পাদোপাসনার অদৃষ্ট ফলও আছে। যিনি উক্তরূপে ব্রহ্মের চতুষ্কল তৃতীয়পাদ জানিয়া যথোক্ত গুণশালী রূপে তাহার উপাসনা করেন, তিনি পরলোকে গমন করিয়া জ্যোতিষ্মান্ দেবলোক জয় করিতে পারেন এবং অনন্তকাল দেবলোকে প্রকাশ পাইয়া থাকেন ॥ ৪ ॥

ইতি সপ্তম খণ্ড ॥ ৭ ॥

---

অনন্তর আদিত্য উক্ত রূপে ব্রহ্মের তৃতীয় পাদোপদেশ করিয়া মদ্গু (জলচর পক্ষিবিশেষ পানকৌড়ী) চতুর্থপাদ উপদেশ করিবেন, ইহাবলিয়া বিরত হইলে সত্যকাম পরদিবসীয় নিত্য কর্ত্তব্য কর্ম্ম সমাপনপূর্ব্বক গো সকলকে আচার্য্য কুলাভিমুখে প্রেরণ করিলেন। তখন সেই সমুদায় গো ক্রমশঃ বিচরণ করিতে করিতে আচার্য্য কুলাভিমুখে প্রস্থান করিল। পরে যখন সেই সমুদায় গো রাত্রিকালে পরস্পর সংমুখীন হইয়া একত্র মিলিত হইল, তখন সত্যকাম অগ্নি সমাধানান্তে গো সকল অবরুদ্ধ করিয়া সমিধগ্রহণ পূর্ব্বক আদিত্যের বাক্য চিন্তা করত অগ্নির পশ্চাদ্ভাগে পূর্ব্বমুখে উপবেশন করিয়াছিল ॥ ১ ॥

তং মদ্‌গুরুপনিপত্যাভ্যুবাদ সত্যকাম ৩ ইতি ভগব! ইতি হ প্রতিশুশ্রাব ॥ ২ ॥

ব্রহ্মণঃ সোম্য! তে পাদং ব্রবাণীতি ব্রবীতু মে ভগবানিতি তস্মৈ হোবাচ প্রাণঃ কলা চক্ষুঃ কলা শ্রোত্রং কলা মনঃ কলৈষ বৈ সোম্য! চতুষ্কলঃ পাদো ব্রহ্মণ আয়তনবান্নাম ॥ ৩ ॥

স য এতমেবং বিদ্বাংশ্চতুষ্কলং পাদং ব্রহ্মণ আয়-

---

স চ মদ্‌গুঃ প্রাণঃ স্ববিষয়মেব চ দর্শনমুবাচ প্রাণঃ কলেত্যাদ্যায়তনবানিত্যেব নাম। আয়তনং নাম মনঃ সর্ব্বকরণোপহৃতানাং ভোগানাং তদ্‌যস্মিন্ পাদে বিদ্যত ইত্যায়তনবান্নাম পাদঃ ॥ ২ ৩ ॥

তং পাদং তথৈবোপাস্তে যঃ আয়তনবানাশ্রয়বানস্মিঁল্লোকে ভবতি।

---

সত্যকাম উক্তরূপে অগ্নির পশ্চাদ্ভাগে উপবেশন করিলে মদ্‌গু সেই স্থানে পতিত হইয়া তাহাকে "হে সত্যকাম"! এই বলিয়া সম্বোধন করিয়াছিলেন। তখন সত্যকাম মদ্‌গুর বাক্য শ্রবণ করিয়া "হে ভগবন!" এই বলিয়া প্রত্যুত্তর প্রদান করিয়া ছিলেন ॥ ২ ॥

সত্যকাম পুনর্ব্বার জিজ্ঞাসা করিলেন, ভগবন্! আপনি ব্রহ্মের চতুর্থ পাদ বলিতেছি বলিয়া প্রতিশ্রুত হইয়াছিলেন, এইক্ষণে তাহা উপদেশ করুন, তখন মদ্‌গু কহিলেন, প্রাণ, চক্ষু, শ্রোত্র ও মনঃ, ইহারাই ব্রহ্মের চতুর্থপাদের কলা, অর্থাৎ অবয়ব, এইরূপে ব্রহ্মের চতুর্থপাদ চতুষ্কল, অর্থাৎ চারি অবয়ববিশিষ্ট হইয়াছে। এইরূপে মদ্‌গু ব্রহ্মের চতুর্থপাদের চারি কলা উপদেশ করিয়াছিলেন। এই চতুষ্কল বিশিষ্ট ব্রহ্মের চতুর্থপাদ "আয়তনবান" নামে অভিহিত হয়, অর্থাৎ ব্রহ্মের উক্তরূপ চতুর্থপাদেই এই অনন্ত ব্রহ্মাণ্ড পরিব্যাপ্ত হইয়া রহিয়াছে ॥ ৩ ॥

যেকোন ব্যক্তি উক্তরূপ ব্রহ্মের চতুষ্কল চতুর্থপাদ জানিয়া "আয়তন

তনবানিত্যুপাস্ত আয়তনবানস্মিঁল্লোকে ভবত্যায়তনবতোহ লোকাঞ্জয়তি য এতমেবং বিদ্বাংশ্চতুষ্কলং পাদং ব্রহ্মণ আয়তনবানিত্যুপাস্তে ॥ ৪ ॥

ইতি অষ্টমঃ খণ্ডঃ ॥ ৮ ॥

---

তথায়তনবত এব সাবকাশাঁল্লোকান্ মৃতো জয়তি য এতমেবমিত্যাদি পূর্ব্ববৎ ॥ ৪ ॥

ইতি অষ্টমঃ খণ্ডঃ ॥ ৮ ॥

---

বান এইরূপ গুণবিশিষ্ট ব্রহ্মের সেই চতুর্থপাদের উপাসন করেন, তিনি ইহলোকে আয়তনবান্, অর্থাৎ সর্ব্বব্যাপী হইতে পারেন, ইহাই ব্রহ্মের চতুর্থ পাদোপাসনার দৃষ্ট ফল এবং ঐরূপ ব্রহ্মের চতুর্থ পাদোপাসনার অদৃষ্ট ফলও আছে। যিনি উক্তরূপে ব্রহ্মের চতুষ্কল চতুর্থপাদ জানিয়া যথোক্ত গুণশালীরূপে তাহার উপাসনা করেন, তিনি পরলোকে গমন করিয়া আয়তনবান লোক সকল জয় করিতে পারেন ॥ ৪ ॥

ইতি অষ্টম খণ্ড ॥ ৮ ॥

## নবমঃ খণ্ডঃ।

প্রাপ হাচার্য্যকুলং তমাচার্য্যাভ্যুবাদ সত্য কাম৩ ইতি ভগব! ইতি হ প্রতিশুশ্রাব ॥ ১ ॥

ব্রহ্মবিদিব বৈ সোম্য! ভাসি কো নু ত্বানুশশাসে-ত্যন্যে মনুষ্যেভ্য ইতি হ প্রতিজজ্ঞে ভগবাংস্ত্বেব মে কামে ব্রূয়াৎ ॥ ২ ॥

---

স এবং ব্রহ্মবিৎ সন্ প্রাপ হ প্রাপ্তবানাচার্য্যকুলম্। তমাচার্য্যোঽভ্যুবাদ সত্যকাম ৩ ইতি। ভগব! ইতি হ প্রতিশুশ্রাব ॥ ১ ॥

ব্রহ্মবিদিব বৈ সোম্য! ভাসি। প্রসন্নেন্দ্রিয়ঃ প্রহসিতবদনশ্চ নিশ্চিন্তঃ কৃতার্থো ব্রহ্মবিদ্ভবতি। অত আচার্য্যো ব্রহ্মবিদিব ভাসীতি কো নু ইতি বিতর্কয়ন্নুবাচ। কস্ত্বামনুশশাসেতি স চাহ সত্যকামোঽন্যে মনুষ্যেভ্যঃ। দেবতা মামনুশিষ্টবত্যঃ। কোঽন্যো ভবচ্ছিষ্যং মাং মনুষ্যঃ

---

সেই সত্যকাম পূর্ব্বোক্ত প্রকারে ব্রহ্মবিজ্ঞান লাভ করিয়া আচার্য্য-সমীপে উপস্থিত হইয়াছিলেন। তখন আচার্য্য "হে সত্যকাম!" এই-বলিয়া সম্বোধন করিলেন এবং সত্যকামও "হে ভগবন! এইবলিয়া প্রত্যুত্তর প্রদান করিয়াছিলেন। ১ ॥

অনন্তর আচার্য্য সত্যকামকে জিজ্ঞাসা করিলেন, বৎস! তোমাকে ব্রহ্মবিজ্ঞানীর ন্যায় দেখিতেছি। যিনি প্রসন্নেন্দ্রিয়, প্রহসিতানন, নিশ্চিন্ত ও কৃতকার্য্য হইয়াছেন, তিনিই ব্রহ্মবিজ্ঞানবান হয়েন। এইক্ষণে দেখি-তেছি, তোমার ইন্দ্রিয়গণ প্রসন্ন হইয়াছে, বদনে অকৃত্রিম হাস্য সংলগ্ন আছে, অথচ তোমার যেন সকল চিন্তা নিবৃত্ত হইয়াছে এবং তুমি কৃত-কার্য্য হইয়াছ বলিয়া প্রতীয়মান হইতেছে, অতএব তোমাকেই ব্রহ্ম-জ্ঞানীর ন্যায় বোধ হইতেছে। এক্ষণে বল দেখি, কে তোমাকে ব্রহ্মবিদ্যার

শ্রুতং হ্যেব মে ভগবদ্দৃশেভ্য আচার্য্যাদ্ধৈব বিদ্যা বিদিতা সাধিষ্ঠং প্রাপয়তীতি তস্মৈ হৈতদেবোবাচাত্র হ ন কিঞ্চন বীয়ায়েতি বীয়ায়েতি ॥ ৩ ॥

ইতি নবমঃ খণ্ডঃ ॥ ৯ ॥

---

সমনুশাসিতুমুৎসহত ইত্যভিপ্রায়ঃ। অতোঽন্যে মনুষ্যেভ্য ইতি প্রতিজ্ঞাতবান্। ভগবাংস্ত্বেব মে কামে মমেচ্ছায়াং ব্রূয়াৎ কিমন্যৈরুক্তেন নাহং তদ্গণয়ামীত্যভিপ্রায়ঃ। ২।

কিঞ্চ শ্রুতং হি যস্মান্মম বিদ্যত এবাস্মিন্নর্থে ভগবদ্দৃশেভ্যো ভগবৎসমেভ্যঃ ঋষিভ্যঃ। আচার্য্যাদ্ধৈব বিদ্যা বিদিতা সাধিষ্ঠং সাধুতমত্বং প্রাপয়তি প্রাপ্নোতীত্যতো ভগবানেব ব্রূয়াদিত্যুক্ত আচার্য্যোঽব্রবীত্তস্মৈ

---

উপদেশ করিয়াছেন্? সত্যকাম কহিলেন, মনুষ্যাতিরিক্ত, অর্থাৎ দেবতারাই আমাকে ব্রহ্মবিদ্যায় দীক্ষিত করিয়াছেন। আমি আপনার শিষ্য, কোন্ মনুষ্যের এমন শক্তি আছে যে? আপনার শিষ্যকে ব্রহ্মবিজ্ঞান প্রদান করিতে পারে। বস্তুতঃ আপনিই আমার বাসনা পরিপূরণ করিয়াছেন, অন্যের বাক্যের প্রয়োজন নাই, আমি অপরের বাক্য গণ্য করি না। ॥ ২ ॥

পুনর্ব্বার সত্যকাম কহিলেন, মহাত্মন্! আমি ভবৎসদৃশ ঋষিবর্গের নিকট শুনিয়াছি যে, আচার্য্য হইতেই বিদ্যার পরিপাক হয়। সাধারণতঃ যে সকল বিদ্যা লাভ হইয়া থাকে, তাহাও আচার্য্যের নিকট শ্রবণ করিলে সাধুতর হইয়া উঠে। অতএব আপনি আমাকে উপদেশ করিয়া আমি যে ব্রহ্মবিদ্যা দেবতাদিগের নিকট পাইয়াছি, তাহার দৃঢ়তা সম্পাদন করুন। সত্যকাম আচার্য্যকে এইরূপ বলিলে আচার্য্য সেই দেবতোপদিষ্ট বিদ্যা সত্যকামকে উপদেশ করিলেন। পূর্ব্বেও আচার্য্যই সেই সেই দেবতা রূপে ব্রহ্মবিদ্যার উপদেশ করিয়াছিলেন, এইক্ষণেও "আচার্য্যাধীন বিদ্যাই ফলবতী হয়" এই নিয়মানুসারে পুনর্ব্বার উপদেশ করিলেন। পূর্ব্বোক্ত দেবতারা যে ষোড়শ কলা বিদ্যার উপদেশ দিয়াছিলেন,

## দশমঃ খণ্ডঃ।

উপকোসলো হ বৈ কামলায়নঃ সত্যকামে জাবালে ব্রহ্মচর্য্যমুবাস তস্য হ দ্বাদশবর্ষাণ্যগ্নীন্ পরিচচার স হ স্মান্যানন্তেবাসিনঃ সমাবর্ত্তয়ংস্তং হ স্মৈব ন সমাবর্ত্তয়তি ॥ ১ ॥

---

তামেব দৈবতৈরুক্তাং বিদ্যাম্। অত্র হ ন কিঞ্চন ষোড়শকলাবিদ্যায়াঃ কিঞ্চিদেকদেশমাত্রমপি ন বীয়ায় ন বিগতমিত্যর্থঃ। দ্বিরভ্যাসো বিদ্যা-পরিসমাপ্ত্যর্থঃ ॥ ৩ ॥

ইতি নবমঃ খণ্ডঃ ॥ ৯ ॥

---

পুনর্ব্রহ্মবিদ্যাং প্রকারান্তরেণ বক্ষ্যামীত্যারভতে গতিঞ্চ তদ্বিদোঽগ্নি-বিদ্যাঞ্চাখ্যায়িকা পূর্ব্ববচ্ছ্রদ্ধাতপসোর্ব্রহ্মবিদ্যাসাধনত্বপ্রদর্শনার্থা। উপ-কোসলো হ বৈ নামতঃ কমলস্যাপত্যং কামলায়নঃ সত্যকামে জাবালে

---

আচার্য্যও তাহার কোন অংশ পরিত্যাগ না করিয়া সেই সমুদায় ষোড়শ-কলা বিদ্যায় সত্যকামকে দীক্ষিত করিলেন ॥ ৩ ॥

ইতি নবম খণ্ড ॥ ৯ ॥

---

পুনর্ব্বার প্রকারান্তরে ব্রহ্মবিদ্যা বলিব, এই বলিয়া অগ্নি বিদ্যা আরম্ভ করিতেছেন। যেমন পূর্ব্বখণ্ডে শ্রদ্ধা ও তপস্যা ব্রহ্মোপাসনার অঙ্গরূপে দর্শিত হইয়াছে, সেইরূপ এইখণ্ডেও শ্রদ্ধা ও তপস্যার ব্রহ্মবিদ্যা সাধনত্ব প্রদর্শনার্থ আখ্যায়িকান্তর উপন্যাস করিতেছেন।—কমলতনয় উপ-কোসল নামক কোন ব্যক্তি জবালানন্দন সত্যকামের নিকট ব্রহ্মচর্য্য অবলম্বন করিয়া দ্বাদশ বর্ষ আচার্য্য সমীপে অগ্নির পরিচরণ করিয়া-

তং জায়োবাচ তপ্তো ব্রহ্মচারী কুশলমগ্নীন্ পরিচচারীন্মা ত্বাগ্নয়ঃ পরিপ্রবোচন্ প্রব্রূহ্যস্মা ইতি তস্মৈ হাপ্রোচ্যৈব প্রবাসাঞ্চক্রে ॥ ২ ॥

---

ব্রহ্মচর্য্যমুবাস তস্য হ ঐতিহ্যার্থঃ। তস্যাচার্য্যস্ত দ্বাদশবর্ষাণ্যগ্নীন্ পরিচচারাগ্নীনাং পরিচরণং কৃতবান্। স হ স্মাচার্য্যোঽন্যান্ ব্রহ্মচারিণঃ স্বাধ্যায়ং গ্রাহয়িত্বা সমাবর্ত্তয়ংস্তমেবোপকোসলমেকং ন সমাবর্ত্তয়তি স্ম হ। ১।

তমাচার্য্যজায়োবাচ তপ্তো ব্রহ্মচারী কুশলং সম্যগগ্নীন্ পরিচচারীৎ পরিচরিতবান্। ভগবাংশ্চাগ্নিষু ভক্তং ন সমাবর্ত্তয়তি। অতোঽস্মদ্ভক্তং ন সমাবর্ত্তয়তীতি জ্ঞাত্বা ত্বামগ্নয়োমা পরিপ্রবোচন্ গর্হাং তব মা কুর্য্যুঃ। অতঃ প্রব্রূহ্যস্মৈ বিদ্যামিষ্টামুপকোসলায়েতি। তস্মা এবং জায়য়োক্তোঽপি হাপ্রোচ্যৈবানুক্তৈব কিঞ্চিৎ প্রবাসাঞ্চক্রে প্রবসিতবান্। ২।

---

ছিলেন। সেই আচার্য্য অন্য ব্রহ্মচারী শিষ্যদিগকে স্বাধ্যায়গ্রহণ করাইয়া সমাবর্ত্তন, অর্থাৎ বেদাধ্যয়নানন্তর গৃহস্থাশ্রমে প্রবেশ করাইয়াছিলেন, কেবল উপকোসলকে সমাবর্ত্তন করেন নাই। অন্যান্য শিষ্যগণ সকলেই বেদধ্যয়ন করিয়া গৃহধর্ম্মে ব্যাপৃত হইলেন, কেবল উপকোসলই আচার্য্যসমীপে রহিলেন। ১।

অনন্তর আচার্য্যপত্নী উপকোসলকে কহিলেন, ব্রহ্মচারিন্! তুমি সকল অপেক্ষা অধিক কায়ক্লেশ স্বীকারপূর্ব্বক বিশেষরূপ তপশ্চরণ করিয়াছ এবং উত্তমরূপে অগ্নির পরিচরণ, অর্থাৎ আহুতি প্রদানাদি দ্বারা সবিশেষ সেবা করিয়াছ, ভগবান আচার্য্যও অগ্নিতে ভক্ত জানিয়াই তোমাকে সমাবর্ত্তন করিতেছেন না। যাহারা আমাদিগের ভক্ত, তাহাদিগকে সমাবর্ত্তন করিবে না, ইহা জানিয়াই অগ্নিরা তোমার কুৎসা করেন নাই। অতএব তুমি আচার্য্যকে বল, উপকোসলকে ইষ্টবিদ্যা প্রদান করুন। আচার্য্যজায়া এইরূপ কহিলেন, তিনি কোন উক্তি না করিয়া কিঞ্চিৎকাল গুরুকুলে প্রবাস করিতে লাগিলেন। ২।

**স হ ব্যাধিনাঽনশিতুং দধ্রে তমাচার্য্যজায়োবাচ ব্রহ্মচারিন্নশান কিং নু নাশ্নাসীতি স হোবাচ বহব ইমেঽস্মিন্ পুরুষে কামা নানাত্যয়া ব্যাধিভিঃ প্রতিপূর্ণোঽস্মি নাশিষ্যামীতি ॥ ৩ ॥**

**অথ হাগ্নয়ঃ সমূদিরে তপ্তো ব্রহ্মচারী কুশলং নঃ পর্য্যচারীৎ হন্তাস্মৈ প্রব্রবামেতি তস্মৈ হোচুঃ ॥ ৪ ॥**

---

স হোপকোসলো ব্যাধিনা মানসেন দুঃখেনানশিতুমনশনং কর্ত্তুং দধ্রে ধৃতবান্ মনঃ। তং তূষ্ণীমগ্ন্যাগারেঽবস্থিতমাচার্য্যজায়োবাচ হে ব্রহ্মচারিন্ অশান ভুঙ্ক্ষ্ব। কিং নু কস্মান্ন্ কারণান্নাশ্নাসীতি। স হোবাচ বহবোঽনেকেঽস্মিন্ পুরুষেঽকৃতার্থে প্রাকৃতে কামাইচ্ছাঃ কর্ত্তব্যং প্রতি। নানাত্যয়োঽতিগমনং যেষাং ব্যাধীনাং কর্ত্তব্যচিন্তানাং তে নানাত্যয়া ব্যাধয়ঃ কর্ত্তব্যতয়া অপ্রাপ্তিনিমিত্তানি চিত্তদুঃখানীত্যর্থস্তৈঃ প্রতিপূর্ণোঽস্মি ॥ ৩ ॥

অতো নাশিষ্যামীত্যুক্ত্বা তূষ্ণীং ভূতে ব্রহ্মচারিণ্যথ হাগ্নয়ঃ শুশ্রূষয়াবর্জ্জিতাকারুণ্যাবিষ্টাঃ সন্তস্ত্রয়োঽপি সমূদিরে সম্ভুয়োক্তবন্তঃ হন্তেদানী-

---

তৎপরে উপকোশল মানসিক দুঃখে অনশন করিতে আরম্ভ করিলেন। তাহাকে অগ্ন্যাগারে মৌনী দেখিয়া আচার্য্যপত্নী কহিলেন, অহে ব্রহ্মচারিন! তুমি ভোজন কর, তুমি কিকারণে ভোজন করিতেছ না? তখন উপকোসল কহিলেন, অকৃতার্থ প্রাকৃত পুরুষের অনেক কামনা আছে। এখনও আমার কর্ত্তব্য সাধনে অনেক প্রকার ইচ্ছা হইতেছে এবং কর্ত্তব্য কার্য্য সকলের অপ্রাপ্তি নিমিত্ত নানাবিধ চিত্তদুঃখও আমার দূর হয় নাই, আমি সর্ব্বদা উক্ত কামনাদুঃখে পরিপূর্ণ আছি; এখনও আমার ব্রহ্মবিজ্ঞান হইল না। এই নিমিত্তই অনশনে কাল যাপন করিতেছি ॥ ৩ ॥

"আমি আর অশন করিব না" এই বলিয়া ব্রহ্মচারী উপকোসল মৌনাবলম্বন করিলে ত্রিবিধ অগ্নি তাহার শুশ্রূষায় দয়ার্দ্রচিত্ত হইয়া পরস্পর

প্রাণো ব্রহ্ম কং ব্রহ্ম খং ব্রহ্মেতি স হোবাচ বিজানাম্যহং যৎপ্রাণো ব্রহ্ম কঞ্চ তু খঞ্চ ন বিজানামীতি তে

---

মস্মৈ ব্রহ্মচারিণেঽস্মদ্ভক্তায় দুঃখিতায় তপস্বিনে শ্রদ্দধানায় সর্ব্বেঽমুশাস্মোঽনুপ্রব্রবাম ব্রহ্মবিদ্যামিত্যেবং সম্পধার্য্য তস্মৈ হোচুরুক্তবন্তঃ ॥ ৪ ॥

প্রাণো ব্রহ্ম কং ব্রহ্ম খং ব্রহ্মেতি স হোবাচ ব্রহ্মচারী বিজানাম্যহং যন্তবদ্ভিরুক্তং প্রসিদ্ধপদার্থকত্বাৎ প্রাণো ব্রহ্মেতি। স যস্মিন্ সতি জীবনং যদপগমে চ ন ভবতীতি তস্মিন্ বায়ুবিশেষে লোকে রূঢ়োঽতশ্চ যুক্তং ব্রহ্মত্বং তস্য। তেন প্রসিদ্ধপদার্থকত্বাদ্বিজানাম্যহং যৎপ্রাণো ব্রহ্মেতি। কঞ্চ তু খঞ্চ ন বিজানামীতি। নমু কখশব্দয়োরপি সুখাকাশবিষয়ত্বেন প্রসিদ্ধপদার্থকত্বমেব কস্মাৎ ব্রহ্মচারিণোঽজ্ঞানম্। নূনং সুখস্য কংশব্দবাচ্যস্য ক্ষণপ্রধ্বংসিত্বাৎ খংশব্দবাচ্যস্যাকাশস্যাচেতনস্য কথং ব্রহ্মত্বমিতি

---

কহিতে লাগিলেন, এইক্ষণে আমাদিগের ভক্ত এই ব্রহ্মচারী নিতান্ত দুঃখিত হইয়াছে, এই ব্যক্তি নিয়ত তপস্যাশীল ও শ্রদ্ধাবান্ অতএব ইহাকে ব্রহ্মবিদ্যায় দীক্ষিত করা আমাদিগের কর্ত্তব্য, এইরূপ স্থির করিয়া অগ্নিগণ ব্রহ্মচারী উপকোসলকে কহিয়াছিলেন ॥ ৪ ॥

ত্রিবিধ অগ্নিই ব্রহ্মচারী উপকোশলকে কহিতে লাগিলেন, প্রাণ ব্রহ্ম, "ক" অর্থাৎ সুখ ব্রহ্ম, "খ" অর্থাৎ আকাশ ব্রহ্ম। ব্রহ্মচারী কহিলেন, আপনারা যে কহিলেন প্রাণ, ক,খ ইত্যাদি প্রসিদ্ধ পদার্থ সমুদায়ই ব্রহ্ম, তাহা আমি জানিলাম। প্রাণের বিদ্যমানেই জীবিত থাকে এবং সেই প্রাণের অপগমে কেহ জীবিত থাকে না, সেই বায়ু বিশেষরূপ প্রাণইলোকে প্রসিদ্ধ পদার্থ, ইহা জানিয়াই প্রাণকে ব্রহ্ম বলিয়া জানিতেছি। ক,খকে জানি না, বাস্তবিক প্রাণকেই ব্রহ্মস্বরূপ জ্ঞান করি। যদি বল ক ও খ এইশব্দ দ্বয়ের মধ্যে ক শব্দ সুখার্থক এবং খ শব্দ আকাশবাচক এইরূপে ক,খ শব্দের অর্থ প্রসিদ্ধ আছে ; সুতরাং কিরূপে ব্রহ্মচারীর উক্ত প্রসিদ্ধ অর্থের অজ্ঞান হইতে পারে। এইরূপ সংশয়ে ইহাই বক্তব্য বলিয়া বোধ হইতেছে যে, কশব্দবাচ্য সুখ ক্ষণবিধ্বংসী এবং খশব্দপ্রতিপাদ্য আকাশ অচেতন,

হোচুর্যদ্বাব কং তদেব খং যদেব খং তদেব কমিতি প্রাণঞ্চ হাস্মৈ তদাকাশঞ্চোচুঃ ॥ ৫ ॥

ইতি দশমঃ খণ্ডঃ ॥ ১০ ॥

---

মন্যতে। কথঞ্চ ভগবতাং বাক্যমপ্রমাণং স্যাদিতি। অতো ন বিজানামীত্যাহ। তমেবমুক্তবন্তং ব্রহ্মচারিণং তে হাগ্নয় ঊচুঃ। যদ্বাব যদেবয়ং কমবোচাম তদেব খমাকাশম্ ইত্যেবং খেন বিশেষ্যমাণং কং বিষয়েন্দ্রিয়সংযোগজাৎ সুখান্নিবর্ত্তিতং স্যান্নীলেনেব বিশেষ্যমাণমুৎপলং রক্তাদিভ্যঃ। যদেব খমাকাশমবোচাম তদেব চ কং সুখমিতি জানীহি। এবঞ্চ সুখেন বিশেষ্যমাণং খং ভৌতিকাদচেতনাৎ খান্নিবর্ত্তিতং স্যান্নীলোৎপলবদেব। সুখমাকাশস্থং নেতরল্লৌকিকমাকাশঞ্চ সুখাশ্রয়ং নেতরৎ ভৌতিকমিত্যর্থঃ। নন্বাকাশঞ্চেৎ সুখেন বিশেষয়িতুমিষ্টমস্ত্বন্যতরদেব বিশেষণম্। যদ্বাব কং তদেব খমতিরিক্তমিতরৎ। যদেব খং তদেব কমিতি পূর্ব্ববিশেষণং বা। নন্বু সুখাকাশয়োরুভয়োরপি লৌকিকসুখাকাশাভ্যাং ব্যাবৃত্তিরিষ্টেত্যবোচাম। সুখেনাকাশে বিশেষিতে ব্যাবৃত্তিরুভয়োরর্থপ্রাপ্তৈবেতি চেৎ সত্যমেব। কিন্তু সুখেন বিশেষিতস্যৈবাকাশস্য ধ্যেয়ত্বং বিহিতং ন ত্বাকাশগুণস্য বিশেষণস্য সুখস্য ধ্যেয়ত্বং বিহিতং

---

অতএব তাহাদিগের ব্রহ্মত্ব সম্ভবে না, বিশেষতঃ আপনাদিগের বাক্যই বা কিরূপে অপ্রমাণ হইতে পারে, এইনিমিত্তই ব্রহ্মচারী বলিয়াছেন, আমি ক,খকে জানিনা। ব্রহ্মচারী এইরূপ কহিলে অগ্নি সকল ব্রহ্মচারীকে কহিয়াছিলেন, আমরা যাহাকে ক কহিয়া থাকি, তাহাই খ, অর্থাৎ আকাশ। যেমন "নীল উৎপল" এইরূপ শব্দ করিলে নীল এই বিশেষণ শব্দদ্বারা উৎপলকে রক্তাদি হইতে পৃথক্ রূপে জানাযায়, সেইরূপ কথ এইশব্দের বিশেষণস্বরূপ খশব্দদ্বারা ব্রহ্মকে বিষয়েন্দ্রিয়সংযোগজন্য সুখাদি হইতে নিবর্ত্তিত বলিয়া জানিতে হইবে। আর যাহাকে খ, অর্থাৎ আকাশ বলি, তাহাই ক, অর্থাৎ সুখ বলিয়া জান। এইরূপে সুখ-

স্যাৎ। বিশেষণোপাদানস্য বিশেষ্যনিয়ন্তৃত্বেনৈবোপক্ষয়াৎ। অতঃ খেন সুখমপি বিশেষ্যতে ধ্যেয়ত্বায়। কুতশ্চৈতন্নিশ্চীয়তে। কং শব্দস্যাপি ব্রহ্মশব্দসম্বন্ধাৎ কং ব্রহ্মেতি। যদি হি সুখগুণবিশিষ্টস্য খস্য ধ্যেয়ত্বং বিবক্ষিতং স্যাৎ কং খং ব্রহ্মেতি ব্রূয়ুরগ্নয়ঃ প্রথমম্ ন চৈবমুক্তবন্তঃ। কিং তর্হি কং ব্রহ্ম খং ব্রহ্মেতি। অতো ব্রহ্মচারিণো মোহাপনয়নায় কখ-শব্দয়োরিতরবিশেষেণ বিশেষ্যত্বনির্দ্দেশো যুক্ত এব যদ্বাব কমিত্যাদিঃ। তদে-তদগ্নিভিরুক্তং বাক্যার্থমস্মদ্বোধায় শ্রুতিরাহ। প্রাণঞ্চ হাস্মৈ ব্রহ্মচারিণে। তস্যাকাশস্তদাকাশঃ। প্রাণস্য সম্বন্ধ্যাশ্রয়ত্বেন হার্দ্দ আকাশ ইত্যর্থঃ। সুখগুণবত্ত্বনির্দ্দেশাৎ। তচ্চাকাশং সুখগুণবিশিষ্টং ব্রহ্ম তৎস্থঞ্চ প্রাণং ব্রহ্মসম্পর্কাদেব ব্রহ্ম ইত্যুভয়ং প্রাণঞ্চাকাশঞ্চ সমুচ্চিত্য ব্রহ্মণী উচুরগ্নয় ইতি ॥ ৫ ॥

ইতি দশমঃ খণ্ডঃ ॥ ১০ ॥

---

দ্বারা বিশেষ্যমাণ খ ভৌতিক অচেতন আকাশ হইতে নিবর্ত্তিত জ্ঞান করিবে, অর্থাৎ লৌকিক আকাশই সুখের আশ্রয় ভৌতিক আকাশ সুখাধার নহে। অতএব সুখদ্বারা বিশেষিত যে আকাশ, তাহারই ধ্যান বিধেয়। কিন্তু আকাশগুণস্বরূপ সুখের ধ্যান বিধেয় নহে। এইরূপে অগ্নিসকল ব্রহ্মচারীকে প্রকারান্তরে ব্রহ্মোপদেশ দিয়াছিলেন। ব্রহ্ম-চারীর মোহাপনয়নার্থ ক,খ শব্দের পরস্পর বিশেষ্য বিশেষণ নির্দ্দেশ করিয়াছেন। এইরূপ অগ্নিদিগের উক্তবাক্যার্থ আমাদিগের বোধার্থ শ্রুতিও বলিয়াছেন। যখন অগ্নিরা প্রাণই ব্রহ্ম, এইরূপে ব্রহ্মচারীকে উপদেশ প্রদান করিলেন, সুখ গুণের নির্দ্দেশ বশতঃ সুখগুণ বিশিষ্ট আকাশব্রহ্ম, ব্রহ্মসম্পর্ক হেতু তৎস্থ প্রাণ ব্রহ্ম, অর্থাৎ প্রাণ ও আকাশ এই উভয়ই ব্রহ্মেতে সমুচ্চিত হয় ॥ ৫ ॥

ইতি দশম খণ্ড ॥ ১০ ॥

# একাদশঃ খণ্ডঃ।

অথ হৈনং গার্হপত্যোঽনুশশাস পৃথিব্যগ্নিরন্নমাদিত্য ইতি য এষ আদিত্যে পুরুষো দৃশ্যতে সোঽহমস্মি স এবাহমস্মীতি ॥ ১ ॥

---

সম্ভুয়াগ্নয়ো ব্রহ্মচারিণে ব্রহ্মোক্তবন্তঃ। অথানন্তরং প্রত্যেকং স্বস্ব-বিষয়াং বিদ্যাং বক্তুমারেভিরে। তত্রাদাবেনং ব্রহ্মচারিণং গার্হপত্যো-ঽগ্নিরনুশশাস। পৃথিব্যগ্নিরন্নমাদিত্য ইতি মমৈতাশ্চতস্রস্তনবঃ। তত্র য আদিত্যে এষ পুরুষো দৃশ্যতে সোঽহমস্মি গার্হপত্যোঽগ্নির্যশ্চ গার্হ-পত্যোগ্নিঃ স এবাহমাদিত্যে পুরুষোঽস্মীতি। পুনঃ পরাবৃত্য স এবাহ-মস্মীতি বচনং পৃথিব্যন্নয়োরিব ভোজ্যত্বলক্ষণয়োঃ সম্বন্ধো ন গার্হপত্যাদি-ত্যয়োঃ। অতৃত্বপক্তৃত্বপ্রকাশনধর্ম্মা অবিশিষ্টা ইত্যত একত্বমেবানয়ো-রত্যন্তম্। পৃথিব্যন্নয়োস্তু ভোজ্যত্বেনাভ্যাং সম্বন্ধঃ। ১ ॥

---

পূর্ব্বখণ্ডে অগ্নিসকল একত্রীভূত হইয়া ব্রহ্মচারীকে যে ব্রহ্মোপদেশ করিয়াছিলেন, তাহাই বিবৃত হইয়াছে। অনন্তর এই একাদশ খণ্ডে অগ্নি সকল পৃথক পৃথক স্বস্ব বিষয়ক ব্রহ্মবিদ্যার উপদেশ আরম্ভ করিতেছেন। অগ্রে গার্হপত্য অগ্নি যেরূপে ব্রহ্মচারীকে ব্রহ্মবিদ্যার উপদেশ দিয়া-ছিলেন, তাহা এই। গার্হপত্য অগ্নি কহিলেন, পৃথিবী, অগ্নি, অন্ন ও আদিত্য এই চারিটী আমার শরীর। উক্ত শরীরচতুষ্টয়ের মধ্যে আদি-ত্যেতে যে পুরুষ দৃষ্ট হইতেছে, তাহাই আমি, অর্থাৎ গার্হপত্য অগ্নি। আর এই যে গার্হপত্য অগ্নি, তাহাই আদিত্যগত পুরুষ। ১ ॥

যুক্তম্। অগ্নিহোত্রাদিবৈদিককর্ম্মবাহুল্যে চ সতি নৈব দোষঃ। অপূতা হি তে। শত্রুমিত্রসংযোগনিমিত্তৌ হি তেষাং রাগদ্বেষৌ। তথা ধর্ম্মাধর্ম্মৌ হিংসানুগ্রহনিমিত্তৌ। হিংসানৃতমায়াব্রহ্মচর্য্যাদি চ বহুশুদ্ধিকারণমপ্যপরিহার্য্যং তেষাম্ অতোঽপূতাঃ। অপূতত্বান্নোত্তরেণ পথা গমনম্। হিংসানৃতমায়াব্রহ্মচর্য্যাদিপরিহারাচ্চ। শুদ্ধাত্মনো হীতরে শত্রুমিত্ররাগদ্বেষাদিপরিহারাচ্চ বিরজসস্তেষাং যুক্ত উত্তরঃ পন্থাঃ। তথাচ পৌরাণিকাঃ। যে প্রজামীষিরেঽধীরাস্তে শ্মশানানি ভেজিরে। যে প্রজাং নেষিরে ধীরাস্তেঽমৃতত্বং হি ভেজির ইত্যাহুঃ। ইত্থংবিদাং গৃহস্থানামরণ্যবাসিনাঞ্চ সমানমার্গত্বেঽমৃতত্বে ফলে চ সত্যরণ্যবাসিনাং বিদ্যানর্থক্যং প্রাপ্তম্। তথাচ শ্রুতিবিরোধঃ। ন তত্র দক্ষিণা যন্তি নাবিদ্বাংসস্তপস্বিন ইতি। স এবমবিদিতো ন ভুনক্তীতি চ বিরুদ্ধম্। ন আভূতসংপ্লবস্থানস্যামৃতত্বেন বিবক্ষিতত্বাৎ। তত্রৈবোক্তং পৌরাণিকৈঃ।

---

যুক্ত হয় না, অগ্নিহোত্রাদিতে কর্ম্মবাহুল্য হইলেও উক্তদোষ সম্ভবিতে পারে না, যেহেতু তাহারা অপূত আছে। শত্রুমিত্র সংযোগ নিমিত্তই গৃহস্থদিগের রাগদ্বেষ এবং হিংসানুগ্রহ নিমিত্ত ধর্ম্মাধর্ম্ম হইয়া থাকে। কিন্তু হিংসা, অনৃত, মায়া ও অব্রহ্মচর্য্য এই সকল ব্রহ্মবিশুদ্ধির কারণ হইলেও তাহাদিগের পক্ষে অপরিহার্য্য জানিবে। অতএব তাহাদিগের অপূতত্ব আছে, এই হেতুই তাহাদিগের উত্তরপথে গমন হয় না। আর অন্য, অর্থাৎ বানপ্রস্থ পরিব্রাজকগণের হিংসা, মায়া, অনৃত ও অব্রহ্মচর্য্যাদির পরিহারবশতই তাহারা শুদ্ধাত্মা এবং শত্রুমিত্র, রাগদ্বেষাদির অভাবহেতু তাহারা বিরজস্ক, এই নিমিত্ত তাহাদিগের উত্তরপথে গমনযুক্ত হইতেছে। পুরাণে উক্ত আছে যে, যাঁহারা প্রজা ইচ্ছা করেন, তাঁহা অধীর এবং শ্মশান ভজনা করিয়া থাকেন, আর যাঁহারা প্রজার অভিলাষ করেন না, তাঁহারাই জ্ঞানী এবং মুক্তিলাভ করিয়া থাকেন, এইরূপ জ্ঞানী গৃহস্থ ও অরণ্যবাসী উভয়েরই তুল্য পন্থা ও অমৃতত্বরূপ ফল সম্ভব হইল; সুতরাং অরণ্যবাসীদিগের বিদ্যা অনর্থক হইতেছে, তাহাহইলে শ্রুতিবিরোধ হইয়া উঠে। যেহেতু শ্রুতিতে

আভূতসংপ্লবং স্থানমমৃতত্বং হি ভাষ্যত ইতি। যচ্চাত্যন্তিকমমৃতত্বং তদপেক্ষয়া ন তত্র দক্ষিণা যন্তি স এবমবিদিতো ন ভুনক্তীত্যাদ্যাঃ শ্রুতয় ইত্যতো ন বিরোধঃ। ন চ পুনরাবর্ত্তন্ত ইতীমং মানবমাবর্ত্তং ন বর্ত্তন্ত ইত্যাদিশ্রুতিবিরোধ ইতি চেৎ। ন ইমং মানবমিতি বিশেষণাত্তেষামিহ ন পুনরাবৃত্তিরস্তীতি চ। যদি হ্যেকান্তেনৈব নাবর্ত্তেরন্নিমং মানবমিহেতি চ বিশেষণমনর্থকং স্যাৎ। ইমমিহেত্যাকৃতিমাত্রমুচ্যত ইতি চেৎ। ন অনাবৃত্তিশব্দেনৈব নিত্যানাবৃত্ত্যর্থস্য প্রতীতত্বাদাবৃত্তিকল্পনানর্থিকা। অত ইমমিহেতি চ বিশেষণার্থবত্ত্বায় অন্যত্রাবৃত্তিঃ কল্পনীয়া। ন চ সদেকমেবাদ্বিতীয়মিত্যেবং প্রত্যয়বতাং মূর্দ্ধন্যা নাড্যার্চ্চিরাদিমার্গেণ গমনম্। ব্রহ্মৈব সন্ ব্রহ্মাপ্যেতি। তস্মাত্তৎসর্ব্বমভবৎ। ন তস্য প্রাণা উৎক্রামন্তি। অত্রৈব সমবলীয়ন্ত ইত্যাদিশ্রুতিশতেভ্যঃ। ন

---

লিখিত আছে যে, কখনও অজ্ঞানীরা তপস্যা করিলেও দক্ষিণমার্গ পায় না, অজ্ঞানী ব্যক্তি দক্ষিণমার্গ ভোগ করিতে পারে না, ইহাই বিরোধ দেখা যায়। তাহা নহে, কারণ যে স্থান হইতে পুনরাবৃত্তি হয় না, তাহাই অমৃতত্বরূপে বিবক্ষিত হইয়াছে। পৌরাণিকেরাও বলিয়াছেন যে, যেস্থানে ভূত সকলের সংপ্লব হয়, তাহাই অমৃত বলিয়া কথিত হয়। যাহা আত্যন্তিক অমৃতত্ব তদপেক্ষায়ই "অজ্ঞানী তপস্বীরা দক্ষিণমার্গ পায় না" ইত্যাদি শ্রুতি উক্ত আছে, অতএব কোন বিরোধ নাই। যদিও আপেক্ষিক অমৃতত্ব স্বীকার করিয়া পূর্ব্বোক্ত শ্রুতিবিরোধের মীমাংসা হউক, তথাপি শ্রুতিবিরোধদোষ নিবারণ অশক্য হইতেছে। যেহেতু মানব পুনরাবৃত্তি করে না, ইত্যাদি শ্রুতির সহিত বিরোধ দেখা যায়, ইহার মীমাংসা এই যে, উক্ত শ্রুতিতে এই মানবের পুনরাবৃত্তি হয় এইরূপ বিশেষণ পদপ্রয়োগহেতু কোন কোন মানবেরই পুনরাবৃত্তি নাই জানা যায়। যদি একান্তই সকল মানবের পুনরাবৃত্তি না হইত, তাহাহইলে "এই মানব" এই বিশেষণ পদপ্রয়োগ নিরর্থক হয়। তথাপি যদি "এই মানব" এই বিশেষণদ্বারা আকৃতিমাত্র বলা যায়, তাহাহইলেও অনাবৃত্তি শব্দদ্বারাই নিত্য অনাবৃত্তির প্রতীতিহেতু আবৃত্তিকল্পনা অনর্থক

তস্মাজ্জীবাদুচ্চিক্রমিষোঃ প্রাণা নোৎক্রামন্তি সহৈব গচ্ছন্তীত্যয়মর্থঃ কল্পত ইতি চেৎ। ন অত্রৈব সমবলীয়ন্ত ইতি বিশেষণানর্থক্যাৎ। সর্ব্বে প্রাণা অনুৎক্রামন্তীতি চ প্রাণৈর্গমনস্য প্রাপ্তত্বাৎ। তস্মাদুৎক্রামন্তীত্যনাশঙ্কৈবৈষা। যদ্যপি মোক্ষস্য সংসারগতিবৈলক্ষণ্যাৎপ্রাণানাং জীবেন সহাগমনমাশঙ্ক্য তস্মান্নোৎক্রামন্তীত্যুচ্যতে তদাপ্যত্রৈব সমবলীয়ন্ত ইতি বিশেষণমনর্থকং স্যাৎ। ন চ প্রাণৈর্ব্বিযুক্তস্য গতিরুপপদ্যতে। জীবত্বং বা। সর্ব্বগতত্বাৎসদাত্মনো নিরবয়বত্বাৎ প্রাণসম্বন্ধমাত্রমেব হ্যগ্নিবিস্ফুলিঙ্গবজ্জীবত্বং ভেদকারণমিতি। অতস্তদ্বিযোগে জীবত্বং গতির্ব্বা ন শক্যা পরিকল্পয়িতুম্। শ্রুতয়শ্চেৎপ্রমাণম্। ন চ সতোঽণুরবয়বঃ স্ফুটিতো জীবাখ্যঃ সদ্রূপঃ ছিদ্রীকুর্ব্বন্ গচ্ছতীতি শক্যং কল্পয়িতুম্। তস্মাত্তয়োর্দ্ধমায়ন্নমৃতত্বমেতীতি সগুণব্রহ্মোপাসকস্য প্রাণৈঃ সহ নাড্যা গমনং

---

হইয়া উঠে, অতএব "এই মানবের আবৃত্তি হয় না" এই স্থলে "এই মানব" এই বিশেষণপদদ্বারা অন্যত্র আবৃত্তিকল্পনা করিতে হয়। আর যাঁহারা আত্মাকে সৎ ও অদ্বিতীয় স্বীকার করেন, তাঁহাদিগের মতে মূর্দ্ধন্য নাড়ীদ্বারা আত্মা অর্চ্চিরাদিমার্গে গমন করে। এই মতেও কোন দোষ হইতে পারে না, কারণ "ব্রহ্ম হইয়াই ব্রহ্মকে লাভ করে" "সেই আত্মা হইতে সকল উৎপন্ন হইয়াছে" "তাহার প্রাণ উৎক্রমণ করে না" "এই আত্মাতে সকল লীন হয়" ইত্যাদি শতশত শ্রুতিতে সেই দোষের খণ্ডন হইয়া থাকে। জীব উৎক্রান্ত হইলে তাহা হইতে প্রাণ উৎক্রান্ত হয় না, এইরূপ অর্থকল্পনা করা যায় না, কারণ তাহাহইলে "এই আত্মাতেই সকল লীন হয়" এই বিশেষণ নিরর্থক হয়। বিশেষতঃ "সকল প্রাণ উৎক্রান্ত হয় না" এই স্থলেও প্রাণদ্বারাই গমনপ্রাপ্ত হওয়া যায়। অতএব "প্রাণ উৎক্রান্ত হয়" এই আশঙ্কাই হইতে পারে না। যখন মোক্ষসংসারগতি হইতে অতিরিক্তপ্রযুক্ত জীবের সহিত প্রাণের গতির আশঙ্কা হয়, অতএব প্রাণ উৎক্রান্ত হয় না বলা যায়, তখন "ইহাতেই প্রাণ লীন হয়" এই বিশেষণ অনর্থক হয়। কারণ প্রাণবিযুক্তের কোনরূপ গতি উপপন্ন হয় না। অথবা জীবের সর্ব্বগতত্ব এবং সর্ব্বদা আত্মার নিরবয়-

মাসেভ্যঃ সম্বৎসরꣳ সম্বৎসরাদাদিত্যমাদিত্যাচ্চন্দ্র-

---

সাপেক্ষমেব চামৃতত্বম্। ন সাক্ষান্মোক্ষ ইতি গম্যতে। তদপরাজিতা-পূস্তদৈরং মদীয়ং সর ইত্যাদ্যুক্ত্যা তেষামেবৈষ ব্রহ্মলোক ইতি বিশেষণাৎ। অতঃ পঞ্চাগ্নিবিদো গৃহস্থা যে চেমেঽরণ্যে বানপ্রস্থাঃ পরিব্রাজকাশ্চ সহ নৈষ্ঠিকব্রহ্মচারিভিঃ শ্রদ্ধাতপ ইত্যেবমাত্মুপাসতে। শ্রদ্দধানাস্তপস্বিনশ্চেত্যর্থঃ। উপাসনশব্দতাৎপর্য্যার্থঃ। ইষ্টাপূর্ত্তদত্তমিত্যুপাসত ইতি যদ্বৎ। শ্রুত্যন্তরাদো চ সত্যং ব্রহ্ম হিরণ্যগর্ভাখ্যমুপাসতে তে সর্ব্বেঽর্চ্চিষমর্চ্চিরভিমানিনীন্দেবতামভিসংবিশন্তি প্রতিপদ্যন্তে ॥ ১ ॥

সমানমন্যচ্চ চতুর্থগতিব্যাখ্যানেন। এষ দেবযানঃ পন্থা ব্যাখ্যাতঃ

---

বত্বপ্রযুক্ত প্রাণসম্বন্ধমাত্রই অগ্নির বিস্ফুলিঙ্গের ন্যায় জীবত্বই ভেদ কারণ জানা যায়। অতএব প্রাণবিয়োগে চিদাত্মার গতি অথবা জীবত্ব কিছুই কল্পনা করা যায় না। যদি বল উক্ত কল্পনাতে শ্রুতি সকলই প্রমাণরূপে বিদ্যমান আছে, কখনও সৎ পদার্থের অণু অবয়ব স্ফুটিত হইয়া সৎ-স্বরূপ জীব ছিদ্রকরত গমন করে, ইহা কল্পনা করা যায় না। অতএব পঞ্চাগ্নিবিদ্ গৃহস্থ, বানপ্রস্থ, পরিব্রাজক, নৈষ্ঠিক ব্রহ্মচারী ইহারা সকলে শ্রদ্ধাই তপস্যা, এইরূপ জানিয়া উপাসনা করেন, অর্থাৎ তপস্বীরা সকলেই তপস্যাশীল হইয়া থাকেন, ইহাই উপাসনা শব্দর তাৎপর্য্যার্থ। ইষ্ট অর্থাৎ অগ্নিহোত্রাদি, পূর্ত্ত অর্থাৎ বাপীকূপ তড়াগাদিকরণ, দত্ত অর্থাৎ যথাশক্তি দ্রব্যত্যাগ এই সকল কার্য্যে যেমন উপাসনা হয়, সেইরূপ শ্রদ্ধাতেও তপশ্চরণ হইয়া থাকে। শ্রুত্যন্তরে জানা যায় যে, যাঁহারা হিরণ্যগর্ভাখ্য সত্যব্রহ্মের উপাসনা করেন। তাঁহারা সকলেই অর্চ্চিরভিমানিনী দেবতাতে প্রবেশ করেন। এই অর্চ্চি হইতে দিন, পক্ষ ও মাস হইয়া থাকে, ইহার ছয় মাস উত্তরায়ণ অর্থাৎ উত্তরমার্গ। ১।

উক্ত মাসসকল হইতে সম্বৎসর, সম্বৎসর হইতে আদিত্য, আদিত্য হইতে চন্দ্র, চন্দ্র হইতে বিদ্যুৎপ্রাপ্ত হয়। এইরূপে মানব ব্রহ্মেতে গমন করিয়া থাকে। ইহাই দেবযান পন্থা, এইরূপে চতুর্থগতি ব্যাখ্যানে

মসং চন্দ্রমসো বিদ্যুতং তৎপুরুষো মানবঃ স এনাং ব্রহ্ম গময়ত্যেষ দেবযানঃ পন্থা ইতি ॥ ২ ॥

অথ য ইমে গ্রাম ইষ্টাপূর্ত্তে দত্তমিত্যুপাসতে তে ধূমমভিসম্ভবন্তি ধূমাদ্রাত্রিং রাত্রেরপরপক্ষমপরপক্ষা-

সত্যলোকাবসানো নাণ্ডাদ্বহিঃ। যদন্তরা পিতরং মাতরঞ্চেতি মন্ত্রবর্ণাৎ॥ ২॥

অথেত্যর্থান্তরপ্রস্তাবনার্থো য ইমে গৃহস্থাঃ। গ্রাম ইতি গৃহস্থানামসাধারণং বিশেষণমরণ্যবাসিভ্যো ব্যাবৃত্ত্যর্থম্। যথা বানপ্রস্থপরিব্রাজকানামরণ্যং বিশেষণং গৃহস্থেভ্যো ব্যাবৃত্ত্যর্থং তদ্বৎ। ইষ্টাপূর্ত্তে ইষ্টমগ্নিহোত্রাদিবৈদিকং কর্ম্ম। পূর্ত্তং বাপীকূপতড়াগারামাদিকরণম্। দত্তং চ বহির্ব্বেদি যথা শক্ত্যর্হেভ্যো দ্রব্যসম্ভাগোদত্তম্। ইত্যেবং বিধং পরিচরণপরিত্রাণাদ্যুপাসতে ইতি শব্দস্য প্রকারদর্শনার্থত্বাৎ। তে দর্শনবর্জ্জিতত্বাদ্ধূমং ধূমাভিমানিনীং দেবতামভিমুখ্যেন সম্ভবন্তি প্রতিপ-

দেবযান পন্থা ব্যাখ্যাত হইয়াছে। এই দেবযানরূপ পথদ্বারা ব্রহ্মাণ্ডের বহিঃস্থিত ব্রহ্মকে প্রাপ্ত হইবে না। যেহেতু ব্রহ্মাণ্ডবাহে সত্যলোকাবসান হয় না। যেহেতু স্বর্গ ও পৃথিবী ইহাদিগের মধ্যেই জগতের কার্য্য হইয়া থাকে, এইরূপ মন্ত্রবর্ণ শ্রুতিতে জানা যায়॥ ২ ॥

ইতিপূর্ব্বে "তুমি কি জান কিরূপে প্রজাসকল উৎপন্ন হইয়া পরলোকে গমন করে ?" দেবযানোপদেশপ্রসঙ্গে এই প্রশ্নের প্রতিবচন ব্যাখ্যাত হইয়াছে, সম্প্রতি পিতৃযানোপদেশদ্বারা সেই প্রশ্নের সমাধান করিতে গ্রামবাসী ও অরণ্যবাসীর অবিশেষ আশঙ্কা করিয়া বলিতেছেন।—গৃহস্থ ও বানপ্রস্থ ইহাদিগের মধ্যে বিশেষ এই যে, গৃহস্থেরা গ্রামে বাস করে, আর বানপ্রস্থেরা অরণ্যনিবাসী। বানপ্রস্থ ও পরিব্রাজক ইহারা বনে বাস করে ; সুতরাং বনবাসই গৃহস্থ হইতে বানপ্রস্থ ও পরিব্রাজকদিগের বিশেষ ধর্ম্ম বলিয়া জানা যায়। গৃহস্থগণ সপত্নীক হইয়া গ্রামে বাস করে, ঊর্দ্ধরেতা বানপ্রস্থ প্রভৃতির সপত্নীক বাসযুক্ত হয় না। গৃহস্থদিগেরই

দ্যান্ ষড়্দক্ষিণৈতি মাসাংস্তান্নৈতে সম্বৎসরমভিপ্রাপ্নুবন্তি ॥ ৩ ॥

---

দ্যস্তে। তয়াতিবাহিতা ধূমাদ্রাত্রিং রাত্রিদেবতাং রাত্রেরপরপক্ষদেবতাং এবমেব কৃষ্ণপক্ষাভিমানিনীমপরপক্ষাদ্যান্ ষণ্মাসান্ দক্ষিণা দক্ষিণাং দিশমেতি সবিতা। তান্ মাসান্ দক্ষিণায়নান্ ষণ্মাসাভিমানিনীর্দ্দেবতাঃ প্রতিপদ্যন্ত ইত্যর্থঃ। সঙ্ঘচারিণ্যো হি ষণ্মাসদেবতা ইতি মাসানিতি বহুবচনপ্রয়োগস্তাস্থ নৈতে কর্ম্মিণঃ প্রকৃতাঃ সম্বৎসরং সম্বৎসরাভিমানিনীং দেবতামভিপ্রাপ্নুবন্তি। কুতঃ পুনঃ সম্বৎসরপ্রাপ্তিপ্রসঙ্গো যতঃ প্রতিষিধ্যতে। অস্তি হি সম্বৎসরস্য প্রসঙ্গোহেকস্যাবয়বভূতে দক্ষিণোত্তরায়ণে তত্রার্চ্চিরাদিমার্গপ্রবৃত্তানামুদগয়নমাসেভ্যোহবয়বিনঃ সম্বৎসরস্য

---

গ্রামবাস অসাধারণ ধর্ম্ম, উহা ঊর্দ্ধরেতোদিগের ধর্ম্ম নহে। যেমন গৃহস্থদিগের গ্রামে সপত্নীক বাস স্বধর্ম্ম এবং উহাদ্বারাই বানপ্রস্থ পরিব্রাজকদিগকে ব্যাবৃত্ত করা যায়, সেইরূপ ঊর্দ্ধরেতা বানপ্রস্থ পরিব্রাজকদিগের বনবাস স্বধর্ম্ম এবং উহাদ্বারা তাহাদিগকে গৃহস্থ হইতে পৃথক্ বলিয়া জানা যায়। গৃহস্থগণ অগ্নিহোত্রাদি বৈদিক কর্ম্ম, বাপীকূপ তড়াগাদিকরণ, শক্তি অনুসারে যোগ্যপাত্রে দান এই সকল কর্ম্মদ্বারা উপাসনা, অর্থাৎ গুরুশুশ্রূষা ও রক্ষণ করিয়া থাকেন। অনন্তর তাঁহারা ধূমাভিমানিনী দেবতাকে পাইয়া থাকেন এবং সেই দেবতা-কর্তৃক অতিবাহিত হইয়া ধূম হইতে রাত্রিদেবতা, রাত্রি হইতে শুক্ল কৃষ্ণপক্ষ দেবতা, এইরূপ ষণ্মাস উৎপন্ন হইয়া দক্ষিণদিক্ প্রাপ্ত হয়. ইহাই দক্ষিণায়ণ, অর্থাৎ এই ছয়মাস সবিতা দক্ষিণদিকে অবস্থান করেন। ষণ্মাসাভিমানিনী দেবতারা এই ছয় মাসকে প্রাপ্ত হয়েন, যেহেতু ষণ্মাস দেবতারা সঙ্ঘচারিণী। প্রকৃতকর্ম্মীরা সম্বৎসরাভিমানিনী দেবতাকে প্রাপ্ত হয়েন না। কিরূপে সম্বৎসর প্রসঙ্গ হইতে পারে, যেহেতু সম্বৎসর প্রতিষিদ্ধ হইতেছে। কিন্তু সম্বৎসরের প্রসঙ্গ আছে, দক্ষিণায়ণ ও উত্তরায়ণ ইহারা এক সম্বৎসরেরই অবয়ব ভূত। তাহাতেও অর্চ্চিঃ প্রভৃতি মার্গপ্রবৃত্তদিগের উত্তরায়ণ মাস হইতে

মাসেভ্যঃ পিতৃলোকং পিতৃলোকাদাকাশমাকাশা-
চ্চন্দ্রমসমেষ সোমো রাজা তদ্দেবানামন্নং তং দেবা ভক্ষ-
য়ন্তি ॥ ৪ ॥

প্রাপ্তিরুক্তা। অত ইহাপি তদবয়বভূতানাং দক্ষিণায়নমাসানাং প্রাপ্তিং শ্রুত্বা তদবয়বিনঃ সম্বৎসরস্যাপি পূর্ব্ববৎপ্রাপ্তিরাপন্নেত্যতস্তৎপ্রাপ্তিং প্রতিষিধ্যতে নৈতে সম্বৎসরমভিপ্রাপ্নুবন্তীতি। ৩॥

মাসেভ্যঃ পিতৃলোকং পিতৃলোকাদাকাশমাকাশাচ্চন্দ্রমসম্। কোঽসৌ যৈস্তৈঃ প্রাপ্যতে চন্দ্রমা য এষ দৃশ্যতেঽন্তরিক্ষে সোমো রাজা ব্রাহ্মণানাং তদন্নং দেবানাং তং চন্দ্রমসমন্নং দেবতা ইন্দ্রাদয়ো ভক্ষয়ন্তি। অতস্তে ধূমাদিনা গত্বা চন্দ্রভূতাঃ কর্ম্মিণো দেবৈর্ভক্ষন্তে নন্বনর্থায়েষ্টাদিকরণং যদান্নভূতা দেবৈর্ভক্ষ্যেরন্ নৈষ দোষঃ। অন্নমিত্যুপকরণমাত্রস্য বিবক্ষিতত্বাৎ। ন হি তে কবলোৎক্ষেপেণ দেবৈর্ভক্ষ্যন্তে। কিং তর্হ্যুপকরণমাত্রং দেবানাং ভবন্তি। তে স্ত্রীপশুভৃত্যাদিবৎ। দৃষ্টশ্চান্নশব্দ উপকরণেষু

অবয়বী সম্বৎসরের প্রাপ্তি উক্ত আছে। অতএব এই স্থলেও সেই সম্বৎসরের অবয়বস্বরূপ দক্ষিণায়ন মাস সকলের প্রাপ্তি শ্রবণ করিয়া অবয়বীভূত সম্বৎসরেরও পূর্ব্ববৎ প্রাপ্তি হইতে পারে। এই নিমিত্তই মাস সকল সম্বৎসরকে প্রাপ্ত হয় না এই বলিয়া প্রতিষেধ উক্ত হইয়াছে। ॥ ৩ ॥

মাসসকল হইতে পিতৃলোক, পিতৃলোক হইতে আকাশ, আকাশ হইতে চন্দ্রকে প্রাপ্ত হয়। কে প্রাপ্ত হয়? এই আশঙ্কায় বলিতেছেন।—এই যে আকাশে চন্দ্র দৃষ্ট হইতেছে, ইহাই সোমরাজা এবং ব্রাহ্মণদিগের অন্ন। ইন্দ্রাদি দেবতারাও এই অন্ন ভক্ষণ করিয়া থাকেন। অতএব ধূমাদিরূপে গমন করিয়া কর্ম্মিরা চন্দ্রভূত হইয়াথাকে, তাহাই দেবগণ ভক্ষণ করেন। এইক্ষণ এই আশঙ্কা হইতেছে যে যাগানুষ্ঠান অনর্থের নিমিত্ত হইতেছে। যেহেতু যাগাদিকর্ম্ম করিলে অন্নভূত হইতে হয় এবং সেই অন্ন দেবগণ ভক্ষণ করে; সুতরাং যাগাদিকার্য্য যে অনর্থের কারণ তাহাই দেখা যাইতেছে। এই আশঙ্কা হইতে পারে না, কারণ এইস্থলে অন্নশব্দ উপকরণমাত্রে বিব-

স্ত্রিয়োঽন্নং পশবোঽন্নং বিশোঽন্নং রাজ্ঞামিত্যাদি। ন চ তেষাং স্ত্র্যাদীনাং পুরুষোপভোগ্যত্বেঽপ্যুপভোগো নাস্তি। তস্মাৎকর্ম্মিণো দেবতানামুপভোগ্যাপি সন্তঃ সুখিনো দেবৈঃ ক্রীড়ন্তে। শরীরঞ্চ তেষাং সুখোপভোগযোগ্যং চন্দ্রমণ্ডলে আপ্যমারভ্যতে। তদুক্তং পুরস্তাচ্ছ্রদ্ধা শব্দা আপো দ্যুলোকাগ্নৌ হুতাঃ সোমো রাজা সম্ভবতীতি তা আপঃ কর্ম্মসমবায়িন্য ইতরৈশ্চ ভূতৈরনুগতাঃ দ্যুলোকং প্রাপ্য চন্দ্রত্বমাপন্নাঃ শরীরাদ্যারম্ভিকা ইষ্টাদ্যুপাসকানাং ভবন্তি। অন্ত্যায়াঞ্চ শরীরাহুতাবগ্নৌ হুতায়ামগ্নিনা দহ্যমানে শরীরে তদুত্থা আপো ধূমেন সহোর্দ্ধ্বং যজমানমাবেষ্ট্য চন্দ্রমণ্ডলং প্রাপ্য কুশমৃত্তিকাস্থানীয়া বাহ্যশরীরারম্ভিকা ভবন্তি॥ ৪॥

---

ক্ষিত হইতেছে। দেবতারা তাহা গ্রাস করিয়া ভক্ষণ করেন না। উহা দেবতাদিগের উপকরণ মাত্র, ইহাই প্রতীত হয়। যেমন স্ত্রী, পশু, ভৃত্য, ইহারা সকলেই মনুষ্যের উপকরণ, সেইরূপই অন্ন সকলও দেবগণের উপকরণ জানিবে। স্ত্রী অন্ন ও পশু ইত্যাদিপ্রয়োগে অন্ন শব্দের উপকরণবাচকতা দৃষ্ট হয়। যদি বল, কর্ম্মীরা দেবতাদিগেরই উপকরণ হয়, তাহাদিগের উপভোগাভাবে যাগাদি অনর্থক হইতেছে, তাহা নহে। স্ত্রী প্রভৃতির পুরুষোপভোগ্যত্বসত্ত্বেই আপন উপভোগ স্বীকার আছে, অতএব কর্ম্মীরা দেবগণের উপভোগ্য হইয়াই দেবগণদ্বারা ক্রীড়া করিয়া থাকে। তাহাদিগের শরীরই সুখোপভোগ্য, উহা চন্দ্রমণ্ডলে বৃদ্ধি পায়। উক্ত আছে যে, প্রথমতঃ শ্রদ্ধাশব্দবাচ্য জল আকাশরূপ অগ্নিতে আহুত হইলে সোমরাজার সম্ভব হইয়া থাকে, পরে সেই জল কর্ম্ম সমবায়ী ও অন্যান্য ভূতগণের অনুগত হইয়া আকাশলোকে গমনপূর্ব্বক চন্দ্রত্ব প্রাপ্ত হয়, তাহাই ইষ্টোপাসকদিগের শরীরারম্ভক হইয়া থাকে। আর যখন অন্ত সময়ে অগ্নিতে শরীরাহুতি প্রদান করা যায় এবং অগ্নি শরীরকে দগ্ধ করে, তখন সেই শরীর হইতে উত্থিত জল ধূমরূপে যজমানকে আবেষ্টন করিয়া ঊর্দ্ধে চন্দ্রমণ্ডলে লইয়া যায় এবং তাহারাই কুশমৃত্তিকাস্থানীয় বাহ্য শরীরারম্ভক হয়॥ ৪॥

তস্মিন্যাবৎসম্পাতমুষিত্বাথৈতমধ্বানং পুনর্নিবর্ত্তন্তে

তদারব্ধেন চ শরীরেণেষ্টাদিফলমুপভুঞ্জানা আসতে যাবত্তদুপভোগনিমিত্তস্য ক্ষয়ঃ কর্ম্মণঃ। সম্পতন্তি যেনেতি সম্পাতঃ কর্ম্মণঃ ক্ষয়ো যাবৎসম্পাতং যাবৎকর্ম্মণঃ ক্ষয় ইত্যর্থঃ। তাবত্তস্মিংশ্চন্দ্রমণ্ডলে উষিত্বা অথানন্তরমেতমেব বক্ষ্যমাণমধ্বানং মার্গম্ পুনর্নিবর্ত্তন্ত ইতি প্রয়োগাৎ-পূর্ব্বমপ্যসকৃচ্চন্দ্রমণ্ডলং গতা নিবৃত্তাশ্চাসন্নিতি গম্যতে। তস্মাদিহ লোকে ইষ্টাদিকর্ম্মোপচিত্য চন্দ্রং গচ্ছন্তি। তৎক্ষয়ে চাবর্ত্তন্তে ক্ষণমাত্রমপি তত্র স্থাতুং ন লভ্যতে। স্থিতিনিমিত্তকর্ম্মক্ষয়াৎ। স্নেহক্ষয়াদিব প্রদীপস্য। কিং তত্র যেন কর্ম্মণা চন্দ্রমণ্ডলমারূঢ়স্তস্য সর্ব্বস্য ক্ষয়ে তস্মাদবরোহণং কিং বা সাবশেষ ইতি কিন্তুতঃ যদি সর্ব্বস্যৈব ক্ষয়ঃ কর্ম্মণশ্চন্দ্রমণ্ডলস্থস্যৈব মোক্ষঃ প্রাপ্নোতীতি। তিষ্ঠতু তাবত্তত্রৈব মোক্ষঃ স্যান্ন-

---

অনন্তর সেই আরব্ধ শরীরদ্বারা যাগাদির ফলভোগ করিতে থাকে। যাবৎ সেই উপভোগ নিমিত্ত কর্ম্মের ক্ষয় না হয়, তাবৎ সেই ফলভোগ করে, অতএব শরীরই ভোগায়তন। কর্ম্মক্ষয়পর্য্যন্ত চন্দ্রমণ্ডলে বাস করিয়া অনন্তর পুনর্ব্বার বক্ষ্যমাণমার্গে প্রতিনিবৃত্ত হয়, ইহাতে জানা যায় যে, বারম্বার চন্দ্রমণ্ডলে গমন এবং পুনঃ পুনঃ তথাহইতে নিবৃত্ত হইয়া থাকে। এই নিমিত্ত ইহলোকে যাগাদিকর্ম্ম করিয়া চন্দ্রলোকে গমন করে এবং সেই যাগাদিকর্ম্মজন্য ফলক্ষয় হইলে তৎক্ষণাৎ ইহলোকে আবর্ত্তন করে, কর্ম্মক্ষয় হইলে আর ক্ষণমাত্র কেহ তথাতে অবস্থান করিতে পারে না। যেহেতু যেমন তৈলক্ষয় হইলে প্রদীপের স্থিতি হয় না, সেইরূপ কর্ম্মফল ক্ষয় হইলে আর চন্দ্রলোকে অবস্থিতি হইতে পারে না। এইক্ষণ এই আশঙ্কা হইতেছে যে, যে কর্ম্মদ্বারা চন্দ্রমণ্ডলে আরোহণ করে, তাহার সমুদায় ক্ষয় হইলে তথা হইতে আরোহণ হয়? কি তদতিরিক্ত অন্যান্য যাবতীয় কর্ম্মক্ষয় হইলে চন্দ্রমণ্ডল হইতে নিবৃত্ত হইয়া থাকে? যদি সর্ব্ব কর্ম্মক্ষয়ে মোক্ষ হয়, ইহা স্বীকার কর, তাহাহইলে চন্দ্রমণ্ডলস্থ ব্যক্তিরই মোক্ষ হইতে পারে এবং সেই ব্যক্তি চন্দ্রমণ্ডলেই

**যথেতমাকাশমাকাশাদ্বায়ুং বায়ুর্ভূত্বা ধূমো ভবতি ধূমো ভূত্বাভ্রং ভবতি ॥ ৫ ॥**

---

বেতি। তত আগতস্তেহ শরীরোপভোগাদি ন সম্ভবতি। ততঃ শেষে-ণেত্যাদিস্মৃতিবিরোধশ্চ স্যাৎ। নম্বিষ্টাপূর্ত্তদত্তব্যতিরেকেণাপি মনুষ্যলোকে শরীরোপভোগনিমিত্তানি কর্ম্মাণ্যনেকানি সম্ভবন্তি ন চ তেষাং চন্দ্রমণ্ডল উপভোগঃ। অতঃ ক্ষীণানি তানি। যন্নিমিত্তং চন্দ্রমণ্ডলমারূঢ়স্তান্যেব ক্ষীণানীত্যবিরোধঃ। শেষশব্দশ্চ সর্ব্বেষাং কর্ম্মত্বসামান্যাদবিরুদ্ধঃ। অতএব চ তত্রৈব মোক্ষঃ স্যাদিতি দোষাভাবঃ। বিরুদ্ধানেকযোন্যুপভোগফলা-নাঞ্চ কর্ম্মণামেকৈকস্য জন্তোরারম্ভকত্বসম্ভবাৎ। ন চৈকস্মিঞ্জন্মনি সর্ব্ব-কর্ম্মণাং ক্ষয় উপপদ্যতে। ব্রহ্মহত্যাদেশ্চৈকৈকস্য কর্ম্মণোঽনেকজন্মারম্ভ-কত্বস্মরণাৎ। স্থাবরাদিপ্রাপ্তানাঞ্চাত্যন্তমূঢ়ানামুৎকর্ষহেতোঃ কর্ম্মণ আরম্ভ-

---

থাকুক, মোক্ষ হউক আর না হউক কিছুতেই বিশেষ নাই। কারণ চন্দ্র-মণ্ডল হইতে আগতের শরীরগ্রহণ ও শুভাশুভাদি ফলভোগ সম্ভবে না; সুতরাং যুক্তি বিরোধ হইল। আর কর্ম্মশেষে মোক্ষ স্বীকার করিলে যুক্তিবিরোধ বিশেষতঃ স্মৃতিবিরোধও ঘটিয়া উঠে। চন্দ্রলোকে ভোক্তব্য কর্ম্মের ভোগদ্বারা ক্ষয় হইলে অবশিষ্ট অনুপভূক্ত কর্ম্মদ্বারা জন্ম প্রতি-পাদিত হয়, এইরূপ স্মৃতিতে লিখিত আছে। এইক্ষণ সর্ব্বকর্ম্ম ক্ষয় স্বীকার করিলে উক্ত স্মৃতির বিরোধ হইতেছে। যদি বল, অগ্নিহোত্রাদি যাগ, বাপীকূপ তড়াগাদিকরণ ও দানাদি ব্যতিরিক্ত মনুষ্যলোকে শরীরোপ-ভোগনিমিত্ত অনেকানেক কর্ম্ম আছে, তাঁহাদিগের চন্দ্রমণ্ডলে উপ-ভোগ হয় না। অতএব তাহারাই ক্ষীণ হইয়া থাকে যে নিমিত্ত চন্দ্রমণ্ডলে আরোহণ হয়, সেই সকল কর্ম্মই ক্ষীণ হইয়া থাকে, অতএব স্মৃতিবিরোধদোষ নিবারিত হইতেছে। অতএব তাহাতেই মোক্ষ হয়, এইরূপে দোষাভাব প্রতিপন্ন হইল। আর যে যে কর্ম্ম বিরুদ্ধ, অর্থাৎ যাহাদিগের কর্ম্মফল অনেক যোনিতে উপভোগ্য, তাহারাও এক জন্তুর আরম্ভক হইতে পারে। কখনও এক জন্মেতে সর্ব্বকর্ম্মক্ষয় উপপন্ন হয়

কত্বাসম্ভবাৎ। গর্ভভূতানাঞ্চ স্রংসমানানাং কর্ম্মাসম্ভবে সংসারানুপপত্তিঃ। তস্মান্নৈকস্মিন্ জন্মনি সর্ব্বেষাং কর্ম্মণামুপভোগঃ। যত্তু কৈশ্চিদুচ্যতে সর্ব্বকর্ম্মাশ্রয়োপমর্দ্দেন প্রায়েণ কর্ম্মণাং জন্মারম্ভকত্বম্। তত্র কানিচিৎ-কর্ম্মণ্যনারম্ভকত্বেনৈব তিষ্ঠন্তি কানিচিজ্জন্মান্তরমারভন্ত ইতি নোপপদ্যতে। মরণশ্চ সর্ব্বকর্ম্মাভিব্যঞ্জকত্বাৎ স্বগোচরাভিব্যঞ্জকপ্রদীপবদিতি। তদসৎ সর্ব্বস্য সর্ব্বাত্মকত্বাভ্যুপগমাৎ। ন হি সর্ব্বস্য সর্ব্বাত্মকত্বে দেশকালনিমিত্তা-বিরুদ্ধত্বাৎ সর্ব্বাত্মনোপমর্দ্দঃ। কস্যচিৎক্বচিদভিব্যক্তির্ব্বা সর্ব্বাত্মনোপপ-দ্যতে। তথা কর্ম্মণামপি সাশ্রয়াণামুপমর্দ্দো ভবেৎ। যথা চ পূর্ব্বানু-ভূতমনুষ্যময়ূরমর্কটাদিজন্মাভিসংস্কৃতাবিরুদ্ধানেকবাসনা মর্কটত্বপ্রাপকেন কর্ম্মণা মর্কটজন্মারম্ভমাণেন নোপমৃদ্যন্তে তথা কর্ম্মাণ্যপ্যন্যজন্মপ্রাপ্তি-

---

না। যেহেতু ব্রহ্মহত্যাদি এক কর্ম্মই অনেক জন্মের আরম্ভক হয়। স্থাবরাদি যোনিপ্রাপ্ত অত্যন্ত মূঢ়দিগের উৎকর্ষহেতু কর্ম্মের শরীরারম্ভকত্ব নাই এবং যাহারা গর্ভ হইতে পতিত হয়, তাহাদিগের কর্ম্ম অসম্ভবপ্রযুক্ত সংসারেরই অনুপপত্তি হয়, অতএব এক জন্মেতে সর্ব্বকর্ম্মের উপভোগ হইতে পারে না। কেহ কেহ বলেন যে, প্রায়শই সর্ব্বকর্ম্মাশ্রয়ের বিনাশ হইলেই কর্ম্মের জন্মারম্ভকত্ব হইতে পারে, তাহাতে জানা যায় যে, কোন কোন কর্ম্ম জন্মারম্ভক আর কোন কোন কর্ম্ম জন্মান্তরের আরম্ভক হয় না। ইহা উপপন্ন হইতেছে না। যেহেতু মরণই সর্ব্বকর্ম্মের অভিব্যঞ্জক। যেমন প্রদীপ স্বগোচর পদার্থই প্রকাশ করে, সেইরূপ মরণকালে প্রতি-বন্ধকাভাবহেতু সর্ব্বকর্ম্মের আশ্রয়ীভূত শরীরের বিনাশপ্রযুক্ত তাহাদিগের উত্তর শরীরারম্ভকত্ব অবিরুদ্ধ। ইহা সৎকল্প নহে, কারণ মরণকালে যে সকল কর্ম্ম প্রকাশ পায়, তাহারাই উত্তর শরীরের আরম্ভক হইয়া থাকে। "সকলই সকলের কারণ ও কার্য্য হয়," এই ন্যায়বশত সকলের সর্ব্বাত্মকত্বপ্রযুক্ত কোন পদার্থেরও সাকল্যরূপে বিনাশ সম্ভবেনা এবং আশ্রয়যুক্ত সকল কর্ম্মের বিনাশ হইতে পারে। যেমন পূর্ব্বানুভূত মনুষ্য-ময়ূর মর্কটাদি জন্মসম্পাদিত অবিরুদ্ধ যে অনেক বাসনা হয়, তাহা মর্কট-ত্বাদি প্রাপক কর্ম্মদ্বারা বিনষ্ট হয় না, সেইরূপ অন্য জন্মপ্রাপ্তি নিমিত্ত

নিমিত্তানি নোপমৃদ্যন্ত ইতি যুক্তম্। যদি হি সর্ব্বাঃ পূর্ব্বজন্মানুভববাসনা উপমৃদ্যেরন্ মর্কটাদিজন্মনিমিত্তেন কর্ম্মণা মর্কটজন্মন্যারব্ধে মর্কটস্য জাতমাত্রস্য মাতুঃ শাখায়াঃ শাখান্তরগমনে মাতুরুদরসংলগ্নত্বাদিকৌশলং ন প্রাপ্নোতি। ইহ জন্মন্যনভ্যস্তত্বাৎ। ন চাতীতানন্তরজন্মনি মর্কটত্বমেবাসীত্তস্যেতি শক্যং বক্তুম্। তং বিদ্যাকর্ম্মণী সমন্বারভেতে পূর্ব্বপ্রজ্ঞা চেতি শ্রুতেঃ। তস্মাদ্বাসনাবন্নাশেষকর্ম্মোপমর্দ্দ ইতি শেষকর্ম্মসম্ভবঃ। যত এবং তস্মাচ্ছেষেণোপযুক্তাৎ কর্ম্মণঃ সংসারঃ উপপদ্যত ইতি ন কশ্চিদ্বিরোধঃ। কোঽসাবধ্বা যং প্রতি নিবর্ত্তন্ত ইত্যুচ্যতে। যথেতং যথাগতং নিবর্ত্তন্তে। নন্বু মাসেভ্যঃ পিতৃলোকং পিতৃলোকাদাকাশমাকাশাচ্চান্দ্রমসমিতি গমনক্রম উক্তো ন তথা নিবৃত্তিঃ। কিন্তর্হ্যাকাশাদ্বায়ুমিত্যাদি কথং যথেতমিত্যুচ্যতে। নৈষ দোষঃ। আকাশপ্রাপ্তেস্তুল্যত্বাৎ পৃথিবী-

---

কর্ম্মসকলও নিবারিত হয় না, ইহাই যুক্তিযুক্ত। যদি পূর্ব্বজন্মানুভূত সর্ব্ব বাসনাই বিনষ্ট হয়, তথাপি মর্কটাদি জন্মনিমিত্ত কর্ম্মদ্বারা মর্কট জন্মের আরম্ভ হইলে মর্কটের জন্মমাত্রই তাহার মাতার ন্যায় শাখা হইতে শাখান্তর গমনে মাতার উদর সংলগ্নত্বাদি কৌশল জানিতে পারে না। কারণ তাহাদিগের ঐ কৌশল ইহজন্মে অভ্যস্ত নাই। আর তাহারা যে অতীত কিম্বা আগামী জন্মে মর্কটই ছিল, তাহাও বলিতে পার না। যে হেতু শ্রুতিপ্রমাণে জানা যায় যে, বিদ্যা, কর্ম্ম ও প্রজ্ঞা ইহারা কর্ত্তার সহিত আরম্ভক হয়। অতএব জানা যায় যে, বাসনাবশতই অশেষ কর্ম্মের বিনাশ হয় না; সুতরাং কর্ম্মশেষ সম্ভব আছে। যেহেতু এইরূপ মীমাংসিত হইল, অতএব ভোগাবশিষ্ট কর্ম্ম হইতেই সংসার উপপন্ন হয়, অতএব শ্রৌত, স্মার্ত্ত, যৌক্তিক অথবা লৌকিক কোনরূপ বিরোধ নাই। এইক্ষণ জিজ্ঞাস্য এই যে, কাহাকে প্রকৃতপন্থা বলা যায়, ইহার উত্তর এই যে, যাহা আশ্রয় করিলে নিবৃত্ত হইতে পারে, তাহাই প্রকৃত পন্থা। মাসসকল হইতে পিতৃলোক, পিতৃলোক হইতে আকাশ, আকাশ হইতে চন্দ্রকে প্রাপ্ত হয়, এইরূপ যে গমনক্রম উক্ত আছে এবং চন্দ্রমণ্ডলস্থ জল সকল বায়ু হইয়া ধূম হয় এবং ধূম হইতে অভ্র হইয়া থাকে। এইরূপে

অভ্রং ভূত্বা মেঘো ভবতি মেঘো ভূত্বা প্রবর্ষতি ত ইহ ব্রীহি যবা ওষধিবনস্পতয়স্তিলমাষা ইতি জায়স্তে-

প্রাপ্তেশ্চ। ন চাত্র যথেতমেবেতি নিয়মোনৈবংবিধমপি নিবর্ত্তন্তে পুনর্নিবর্ত্তন্ত ইতি তু নিয়মঃ। অত উপলক্ষণার্থমেতদযথেতমিতি। অতো ভৌতিকমাকাশং তাবৎপ্রতিপদ্যন্তে ॥ ৫ ॥

যাস্তেষাং চন্দ্রমণ্ডলে শরীরারম্ভিকা আপ আসংস্তাস্তেষাং তত্রোপভোগ নিমিত্তানাং কর্ম্মণাং ক্ষয়ে বিলীয়ন্তে। ঘৃত সংস্থানমিবাগ্নিসংযোগে তা বিলীনা অন্তরিক্ষাদ্বায়ুর্ভবন্তি। বায়ুপ্রতিষ্ঠা বায়ুভূতা ইতশ্চামুতশ্চোহ্যমানাস্তাভিঃ সহ ক্ষীণকর্ম্মা বায়ুভূতো ভবতি। বায়ুর্ভূত্বা তাভিঃ সহৈব ধূমো ভবতি। ধূমো ভূত্বাভ্রং অবভরণমাত্ররূপো ভবতি। অভ্রং ভূত্বা ততঃ সেচনসমর্থো মেঘো ভূত্বা উন্নতেষু প্রদেশেষথ প্রবর্ষতি। বর্ষধারারূপেণ শেষকর্ম্মা পতভীত্যর্থঃ। ত ইহ ব্রীহিযবা ওষধিবনস্পতয়স্তিলমাষা ইতোবম্প্র

ক্রমে জগৎ উৎপন্ন হয়, তবে আকাশাদিক্রম কিরূপে সঙ্গত হইতে পারে, এই দোষ গ্রাহ্য নহে, কারণ আকাশ প্রাপ্তি ও পৃথিবী-প্রাপ্তি উভয়ের তুল্যতা আছে। আর আকাশাদি উৎপত্তিক্রম এইরূপে নিবৃত্তি হয় না, অতএব ভৌতিক আকাশই প্রতিপন্ন হইতেছে ॥ ৫ ॥

চন্দ্রমণ্ডলেতে যে শরীরারম্ভক জল আছে, উপভোগ নিমিত্ত কর্ম্মক্ষয় হইলে তাহা লীন হয়। অগ্নিসংযোগে ঘৃতের ন্যায় অন্তরীক্ষস্থ জলসকল সূক্ষ্ম হইয়া থাকে। অনন্তর সেই জল অন্তরীক্ষে থাকিয়া বায়ুরূপে পরিণত হয়, যাহা বায়ুতে অবস্থিত ও বায়ুভূত, তাহা ইহলোকে ও পরলোকে বাহিত হইয়া থাকে, তাহাদিগের সহিত জীব ক্ষীণকর্ম্মা হইয়া বায়ুভূত হইয়া থাকে এবং বায়ু হইয়াই তাহাদিগের সহিত ধূম হয়, আর ধূম হইয়া অভ্র, অর্থাৎ জলধারক রূপমাত্র হয়, অনন্তর অভ্র হইতে মেঘ, অর্থাৎ সেচনকারী, অথবা বর্ষপ্রদ হয়। পরে ঐ মেঘ উন্নত প্রদেশে বর্ষণ করিতে থাকে, অর্থাৎ বর্ষধারকরূপে শেষকর্ম্মা ব্যক্তি পতিত হয়। অনন্তর সেই বর্ষজন্য জলসকল ব্রীহি, যব, ওষধি, বনস্পতি, তিল, মাষ ইত্যাদিপ্রকারে

হ্যতো বৈ খলু দুর্নিষ্প্রপতরং যো যো হ্যন্নমত্তি যো রেতঃ সিঞ্চতি তদ্ভূয় এব ভবতি ॥ ৬ ॥

---

কারো ক্ষীণকর্ম্মাণো জায়ন্তে। ক্ষীণকর্ম্মণামনেকত্বাদ্বহুবচননির্দ্দেশঃ। মেঘাদিষু পূর্ব্বেষ্বেকরূপত্বাদেকবচননির্দ্দেশঃ। যস্মাদ্গিরিতটদুর্গনদীসমুদ্রারণ্যমরুদেশাদিসন্নিবেশসহস্রাণি বর্ষধারাভিঃ পতিতানাম্। অতস্তস্মাদ্ধেতোর্বৈ খলু দুর্নিষ্প্রপতরং দুর্নিষ্ক্রমণং দুর্নিঃসরণম্। যতো গিরিতটাদুদকস্রোতসোহ্যমানা নদীঃ প্রাপ্নুবন্তী ততঃ সমুদ্রম্। ততো মকরাদিভির্ভক্ষ্যন্তে। তেঽপ্যন্যেন। তত্রৈব চ সহ মকরেণ সমুদ্রে বিলীনাঃ সমুদ্রাম্ভোভির্জ্জলধরৈরাকৃষ্টাঃ পুনর্ব্বর্ষধারাভির্ম্মরুদেশে শিলাতটে বাগম্যে পতিতাস্তিষ্ঠন্তি কদাচিদ্ব্যালমৃগাদিপীতাভক্ষিতাশ্চান্যৈঃ। তেঽপ্যন্যৈরিত্যেবম্প্রকারাঃ পরিবর্ত্তেরন্। কদাচিদভক্ষ্যেষু স্থাবরেষু জাতাস্তত্রৈব শুষ্যেরন্। ভক্ষ্য-

---

কর্ম্মা হইয়া উৎপন্ন হয়। যেহেতু পতিত জলধারাদ্বারাই গিরিতট, দুর্গনদী, সমুদ্র, অরণ্য, মরুদেশাদি সহস্র সহস্র সন্নিবেশ হইয়াছে। অতএব জলের নিঃসরণ অতি দুষ্কর। গিরিতট হইতে জল স্রোত কর্ত্তৃক বাহিত হইয়া নদীকে প্রাপ্ত হয়। অনন্তর সমুদ্রে প্রবেশ করে। পরে সেই জলমকরাদি জলচরগণ ও অন্যান্য জন্তুবা ভক্ষণ করিয়া থাকে। সেই সমুদ্রেই মকরের সহিত বিলীন হইয়া সমুদ্রজলের সহিত জলধর-কর্ত্তৃক আকৃষ্ট হয়, পুনর্ব্বার বর্ষধারায় মরুদেশে, গিরিতটে, অথবা অগম্য স্থানে পতিত হইয়া বর্ত্তমান থাকে, কখন বা সর্পমৃগাদিরা পান করে ও অন্যান্য জন্তুগণ ভক্ষণ করিয়া থাকে। এই প্রকারে অন্যান্য জন্তু কর্ত্তৃক ভক্ষিত হইয়া পরিবর্ত্তন হয়, কদাচিৎ অভক্ষ্য স্থাবরপদার্থে পতিত হইয়া তাহাতেই শুষ্ক হইয়া যায়। আর ভক্ষ্যমাণ স্থাবরেতে জাত হইলে রেতঃসেকবশত দেহাদিরূপে পরিণত হয়, অতএব এই জলের সম্বন্ধ পরিজ্ঞান অতিদুর্ল্লভ, স্থাবরাদি অনন্ত পদার্থে আশক্ত হইয়া সেই জল নানারূপে পরিবর্ত্তিত হইয়া থাকে। এই নিমিত্তই জলের পরিণাম দুর্ব্বিজ্ঞেয় বলিয়া উক্ত হইয়াছে। অথবা এই জল হইতে ব্রীহিযবাদি উৎপন্ন হইয়া বিবিধ-

যপি স্থাবরেষু প্রজাতানাং রেতঃ সিগেদহসম্বন্ধো দুর্লভ এব। বহুত্বাৎ স্থাবরাণামিতি। অতো দুর্নিষ্ক্রমণতরম্। অথবাতোঽস্মাদ্‌ব্রীহিযবাদিভাবাদ্দুর্নিষ্প্রপততরং দুর্নিগমনতরম্। দুর্নিষ্প্রপততরমিতি তকার একো লুপ্তো দ্রষ্টব্যঃ। ব্রীহিযবাদিভাবো দুর্নিষ্প্রপততরস্তস্মাদপি দুর্নিষ্প্রপততরাদ্রেতঃ সিগেদহসম্বন্ধো দুর্নিষ্প্রপততর ইত্যর্থঃ। যস্মাদূর্দ্ধরেতোভির্বালৈঃ পুংস্বরহিতৈঃ স্থবিরৈর্ব্বা ভক্ষিতা অন্তরালে শীর্য্যন্তে। অনেকত্বাদন্নাদীনাম্। কদাচিৎকাকতালীয়ন্যায়েন রেতঃসিগ্‌ভির্ভক্ষ্যন্তে যদা তদা রেতঃসিগ্‌ভাবং গতানাং কর্ম্মণো বৃত্তিলাভঃ। কথং যো যো হ্যন্নমত্তি অনুশয়িভিঃ সংশ্লিষ্টং রেতঃসিক্ যশ্চ রেতঃ সিঞ্চত্যৃতুকালে যোষিতি তদ্‌ভূয় এব তদাকৃতিরেব ভবতি। রেতোরূপেণ তদবয়ব আকৃতিভূয়স্ত্বং ভূয় ইত্যুচ্যতে রেতোরূপেণ যোষিতি। রেতসো রেতঃসিগাকৃতিভাবিতত্বাৎ। সর্ব্বেভ্যোঽঙ্গেভ্যস্তেজঃ সম্ভূতমিতি হি শ্রুত্যন্তরাৎ। অতো রেতঃসিগাকৃতিরেব

---

রূপে পরিবর্ত্তন হয়, ইহাও দুর্ব্বিজ্ঞেয় জানিবে। যেহেতু ব্রীহিযবাদিভাবই দুর্জ্ঞেয় এবং তাহা হইতে রেতঃসেকাদি অন্যান্যরূপে যে পরিবর্ত্তিত হয়, তাহা সমধিক দুর্জ্ঞেয় হইতেছে। যেহেতু ঊর্দ্ধরেতা বালক ও পুংস্বরহিত বৃদ্ধেরা ভক্ষণ করিলে তাহা শীর্ণ হইয়া যায়। কদাচিৎ কাকতালীয় ন্যায়ে রেতঃসেকাদিদ্বারাও ভক্ষণ হইয়া থাকে, সেই সময়ে রেতঃসেকভাবপ্রাপ্তদিগের কর্ম্মের বৃত্তিলাভ হয়। পরে অন্ন ভক্ষণ করে, সেই অন্ন অনুশায়াখ্য কর্ম্মদ্বারা সংশ্লিষ্ট হইয়া রেতোরূপে পরিণত হয়, আর যে ঋতুকালে স্ত্রীতে সেই রেতঃসেক করে সেই রেত পুনর্ব্বার সেককর্ত্তার আকার বিশিষ্ট হয়, সেককর্ত্তার অবয়বাকৃতি রেতোরূপে স্ত্রীতে প্রবেশ করে। আবার সেই রেতঃ তাহার আকৃতিবিশিষ্ট হইয়া উৎপন্ন হয়, শ্রুতিপ্রমাণে জানা যায় যে, সকল অঙ্গ হইতেই তেজঃসম্ভূত হয়। অতএব রেতঃসেকদ্বারা আকৃতি হয়। ইহাদ্বারা প্রতিপন্ন হইতেছে যে, পুরুষ হইতে পুরুষ উৎপন্ন হয়, গো হইতে গবাকৃতি জন্মে। এক জাতি হইতে জাত্যন্তরের উৎপত্তি হয় না। এই নিমিত্তই পুনর্ব্বার জন্ম হয়, ইহা যুক্তিযুক্ত বোধ হয়। যাহারা চন্দ্রমণ্ডলে আরোহণ না করিয়া ঘোর পাপ কর্ম্মদ্বারা

ভবতীত্যর্থঃ। তথা হি পুরুষাৎপুরুষো জায়তে গোর্গবাকৃতিরেব ন জাত্যন্তরাকৃতিস্তস্মাদ্যুক্তং তদ্ভূয় এব ভবতীতি। যে ত্বন্যেঽনুশয়িভ্যশ্চন্দ্রমণ্ডলমনারুহৈব পাপকর্ম্মভির্ঘোরৈর্ব্রীহিযবাদিভাবং প্রতিপদ্যন্তে পুনর্ম্মনুষ্যাদিভাবং গতাস্তেষাং নানুশায়িনামিব দুর্নিষ্প্রপততরং। কস্মাৎ কর্ম্মণা হি তৈর্ব্রীহিযবাদিদেহ উপাত্ত ইতি। তদুপভোগনিমিত্তক্ষয়ে ব্রীহ্যাদেস্তদ্দেহবিনাশে যথা কর্ম্মার্জ্জিতং দেহান্তরং নবং নবং জলুকাবৎ সংক্রমন্তে সবিজ্ঞানা এব। সবিজ্ঞানো ভবতি সবিজ্ঞানমেবানবক্রামতীতি শ্রুত্যন্তরাৎ। যদ্যপ্যুপসংহৃতকরণাঃ সন্তো দেহান্তরং গচ্ছন্তি তথাপি স্বপ্নবদ্দেহান্তরপ্রাপ্তিনিমিত্তকর্ম্মোদ্ভাবিতবাসনাজ্ঞানেন সবিজ্ঞানা এব দেহান্তরং গচ্ছন্তি। শ্রুতিপ্রামাণ্যাৎ। তথার্চ্চিরাদিনা ধূমাদিনা চ গমনম্। স্বপ্ন ইবোদ্ভূতবিজ্ঞানেন লব্ধবৃত্তিকর্ম্মনিমিত্তত্বাদ্গমনস্য। ন তথানুশয়িনাং ব্রীহ্যাদিভাবেন জাতানাঞ্চ সবিজ্ঞানমেব রেতঃ সিগ্যোষি-

---

ব্রীহিযবাদিভাব প্রাপ্ত হয়, পুনর্ব্বার মনুষ্যাদিভাব পাইয়া থাকে, তাহাদিগের কার্য্যগতি দুর্জ্ঞেয় নহে। যেহেতু কর্ম্মদ্বারাই তাহারা ব্রীহিযবাদি ভাব প্রাপ্ত হয় এবং সেই উপভোগের নিমিত্ত ক্ষয় হইলেই ব্রীহিযবাদি দেহেরও বিনাশ হয় এবং কর্ম্মার্জ্জিত নূতন নূতন দেহ পাইয়া থাকে, যেমন জলৌকা এক তৃণ পরিত্যাগ করিয়া তৃণান্তর গ্রহণ করে, সেইরূপ জীব কর্ম্মার্জ্জিত দেহপ্রাপ্ত হইয়া উপভোগ ক্ষয় হইলে দেহান্তর প্রাপ্ত হয়। শ্রুত্যন্তরপ্রমাণে জানাযায় যে, বিজ্ঞানবান্ হইয়াই অন্যত্র আক্রমণ করে, যদিও করণবিহীন হইয়া দেহান্তর গমন করে বটে, তথাপি স্বপ্নের ন্যায় দেহান্তর প্রাপ্তি নিমিত্ত কর্ম্মজন্য বাসনা জ্ঞানদ্বারা বিজ্ঞানের সহিতই দেহান্তরে গমন করিয়া থাকে; ইহাই শ্রুতিপ্রমাণে প্রকাশ পায়। এইরূপ জ্ঞানিদিগের অর্চ্চিরাদিদ্বারা ও কর্ম্মীদিগের ধূমাদিদ্বারা গমন হইয়া থাকে, যেহেতু স্বপ্নগত ব্যক্তির ন্যায় সকলের গমনই উৎপন্ন জ্ঞানদ্বারা লব্ধবৃত্তিক-কর্ম্ম নিমিত্তক। ব্রীহিযবাদিরূপে দাতাদিগের জ্ঞানপূর্ব্বক স্ত্রীশরীরে রেতঃসেক সম্বন্ধ উপপন্ন হয় না। চন্দ্রমণ্ডল হইতে অবরোহণ ও দেহান্তর গমন উভয়ই তুল্য। উভয়স্থলেই জলৌকাবৎ ন্যায় আশ্রয়ান্তর গ্রহণ

দেহসম্বন্ধ উপপদ্যতে। ন হি ব্রীহ্যাদিলবণকণ্ডনপেষণাদৌ চ সবিজ্ঞানানাং স্থিতিরস্তি। নমু চন্দ্রমণ্ডলাদপ্যবরোহতাং দেহান্তরগমনস্ত তুল্যত্বাজ্জলূকাবৎসবিজ্ঞানত্বৈব যুক্তা। তথা সতি ঘোরো নরকানুভবঃ। ইষ্টাপূর্ত্তাদিকারিণাং চন্দ্রমণ্ডলত্বাদারভ্য প্রাপ্তো যাবৎ ব্রাহ্মণাদিজন্ম। তথা চ সত্যনর্থায়ৈবেষ্টাপূর্ত্তাদ্যুপাসনং বিহিতং স্যাৎ। শ্রুতেশ্চাপ্রামাণ্যং প্রাপ্তং বৈদিকানাং কর্ম্মণামনর্থানুবন্ধিত্বাৎ। ন বৃক্ষারোহণপতনবৎ বিশেষসম্ভবাৎ। দেহাদ্দেহান্তরং প্রতিপিৎসোঃ কর্ম্মণা লব্ধবৃত্তিত্বাৎ। কর্ম্মণোদ্ভাবিতেন বিজ্ঞানেন সবিজ্ঞানত্বং যুক্তম্। বৃক্ষাগ্রমারোহত ইব ফলং জিঘৃক্ষোঃ। তথার্চ্চিরাদিনা গচ্ছতাং সবিজ্ঞানত্বং ভবেৎ। ধূমাদিনা চ চন্দ্রমণ্ডলমারুরুক্ষতাং ন তথা চন্দ্রমণ্ডলাদবরুরুক্ষতাং বৃক্ষাগ্রাদিব পততাং সচেতনত্বম্। যথা চ মুদ্গরাদ্যভিহতানাং তদভিঘাতবেদনানিমিত্তসংমূর্চ্ছিতপ্রতিবন্ধকরণানাং স্বদেহেনৈব দেশাদ্দেশান্তরং নীয়-

---

করিয়া পূর্ব্বায়তন পরিত্যাগ করে। অতএব সেস্থলে সবিজ্ঞানতাই যুক্ত, তাহাহইলে ঘোরতর নরকানুভব হয়। যাগাদিকারিদিগের চন্দ্রমণ্ডল হইতে যাবৎ ব্রাহ্মণাদি যোনিপ্রাপ্তি হয়, তাবৎ তাহাদিগের ঘোরতর নরকভোগ হইয়া থাকে, তাহাহইলে যাগাদির অনুষ্ঠানদ্বারা উপাসনা অনর্থহেতু হইতেছে, এইরূপ হইলে বৈদিককর্ম্মের অনিষ্টানুবন্ধিত্বপ্রযুক্ত শ্রুতির অপ্রমাণ্য হয়। বৃক্ষেতে আরোহণ ও তথা হইতে অবরোহণের ন্যায় কোন বিশেষ সম্ভাবনা নাই। যেমন বুদ্ধিপূর্ব্বক বৃক্ষে আরোহণ করে এবং অজ্ঞানবশত তথা হইতে পতিত হয়, সেইরূপ চন্দ্রমণ্ডলে আরোহণকারীর জ্ঞানসত্ত্বেও তথা হইতে পতনকালে অবিজ্ঞান হয় না। দেহ হইতে দেহান্তরপ্রাপ্তিকামীদিগের কর্ম্মদ্বারাই বৃত্তিলাভ হয়। তাহাদিগের কর্ম্মোৎপন্ন বিজ্ঞানদ্বারাই সবিজ্ঞানত্ব যুক্ত হয়। যাহারা ফলগ্রহণে সমুৎসুক, তাহারাই বৃক্ষের অগ্রে আরোহণ করে। এইরূপ যাহারা অর্চ্চিরাদিদ্বারা গমন করে, তাহাদিগের সবিজ্ঞানতা হইতে পারে। আর যাহারা ধূমাদিরূপে চন্দ্রমণ্ডলে গমন করে, তাহাদিগের সেইরূপ সম্ভব নাই। যাহারা চন্দ্রমণ্ডল হইতে অবরোহণ করে, তাহাদিগেরও বৃক্ষাদি

সানানাং বিজ্ঞানশূন্যতা দৃষ্টা তথা চন্দ্রমণ্ডলান্মনুষ্যাদিদেহান্তরং প্রত্যবরুরুক্ষতাং স্বর্গভোগনিমিত্তকর্ম্মক্ষয়ান্মৃদিতাদ্দেহানাং প্রতিবন্ধকরণানাম্। অতস্তেঽপরিত্যক্তদেহবীজভূতাভিরদ্ভির্মূর্চ্ছিতা ইবাকাশাদিক্রমেণেমামবরুহ্য কর্ম্মনিমিত্তজাতিস্থাবরদেহৈঃ সংশ্লিষ্যন্তে। প্রতিবন্ধকরণতয়ানুদ্ভূতবিজ্ঞানা এব। তথা লবণকণ্ডনপেষণসংস্কারভক্ষণরসাদিপরিণামরেতঃসেককালেষু মূর্চ্ছিতবদেব দেহান্তরারম্ভকস্য কর্ম্মণোঽলব্ধবৃত্তিত্বাৎ। দেহবীজভূতাপ্সম্বন্ধাপরিত্যাগেনৈব সর্ব্বাস্ববস্থাসু বর্ত্তন্ত ইতি জলূকাবচ্চেতনাবত্ত্বং ন বিরুধ্যতে। অন্তরালে ত্ববিজ্ঞানং মূর্চ্ছিতবদেবেত্যদোষঃ। ন চ বৈদিকানাং কর্ম্মণাং হিংসাযুক্তত্বেনোভয়হেতুত্বং শক্যমনুমাতুম্।

---

হইতে পতিতের ন্যায় সচেতনত্ব জানা যায়। যাহারা বৃক্ষ হইতে অবরোহণ করে, সেই সকল জীবের বিজ্ঞানশূন্যতা উক্ত হইয়াছে, তাহাদিগের চৈতন্যস্বভাবহেতু বৃক্ষহইতে পতনকালেও বিজ্ঞান থাকে। যেমন মুদ্গরাভিহত ব্যক্তি মুদ্গরাঘাতজন্য বেদনাবশত মূর্চ্ছিত ও ইন্দ্রিয়বিহীন হইয়া স্বদেহের সহিত দেশান্তরে নীয়মান হয়। তখন তাহাদিগের বিজ্ঞান শূন্যতা দৃষ্ট হইতে থাকে, সেইরূপ চন্দ্রমণ্ডল হইতে মনুষ্যাদি দেহান্তরে অবরোহণকারীদিগের স্বর্গভোগ নিমিত্ত কর্ম্মক্ষয়হেতু দেহ নষ্ট এবং করণ সকল অবরুদ্ধ হইয়া যায়। অতএব তাহারা অপরিত্যক্ত দেহ বীজভূত জলদ্বারা মূর্চ্ছিতের ন্যায় আকাশাদিক্রমে অবরোহণ করিয়া কর্ম্মনিমিত্ত জাতিগত অপর দেহে সংশ্লিষ্ট হয়। এই সময়ে তাহাদিগের ইন্দ্রিয় সকল অবরুদ্ধ হয় বলিয়াই অজ্ঞানী থাকে। এইরূপ ব্রীহিযবাদিকে লবণাদি সহযোগে পেষণ ও সংস্কার করিয়া ভক্ষণ করিলে সেই ভক্ষণজনিত রসাদি পরিণামভূত রেতঃসেককালে মূর্চ্ছিতের ন্যায় থাকে, যেহেতু তখন দেহান্তরারম্ভক কর্ম্মের বৃত্তিলব্ধ হয় না। দেহের কারণীভূত জলসম্বন্ধের অপরিত্যাগবশতই সকল অবস্থাতে জীব বর্ত্তমান থাকে। এই নিমিত্ত জলৌকার ন্যায় জীবের চৈতন্য বিরুদ্ধ নহে। যেমন জলৌকা এক তৃণ গ্রহণ করিয়া অপর তৃণ পরিত্যাগ করে, সেইরূপ জীবও এক দেহ গ্রহণ করিয়া পূর্ব্বদেহ পরিত্যাগ করে। এক দেহ হইতে অপর দেহ গ্রহণের

তদ্য ইহ রমণীয়চরণা অভ্যাশো হ যত্তে রমণীয়াং যোনিমাপদ্যেরন্ ব্রাহ্মণযোনিং বা ক্ষত্রিয়যোনিং বা

---

হিংসায়াঃ শাস্ত্রচোদিতত্বাৎ। অহিংসন্ সর্ব্বভূতান্যন্যত্র তীর্থেভ্য ইতি শ্রুতেঃ। শাস্ত্রচোদিতায়া হিংসায়া নাধর্ম্মহেতুত্বমভ্যুপগম্যতে। অভ্যুপগতেঽপ্যধর্ম্মহেতুত্বে মন্ত্রৈর্ব্বিনাদিবত্তদপনয়োপপত্তের্ন দুঃখকার্য্যারম্ভকত্বোপপত্তির্বৈদিকানাং কর্ম্মণাং মন্ত্রেণেব বিষভক্ষণস্তেতি॥ ৬॥

তত্তত্র তেষনুশয়িনাং য ইহ লোকে রমণীয়ং শোভনং চরণং শীলং যেষাং তে রমণীয়চরণা রমণীয়চরণেনোপলক্ষিতঃ শোভনোঽনুশয়ঃ পুণ্যং কর্ম্ম যেষাং তে রমণীয়চরণা উচ্যন্তে। ক্রৌর্য্যানৃতমায়াবর্জ্জিতানাং হি শক্য উপলক্ষয়িতুং শুভানুশয়সদ্ভাবঃ। তেনানুশয়েন পুণ্যেন কর্ম্মণা চন্দ্র-

---

যে অজ্ঞান, তাহা মুদ্গরাভিহত ব্যক্তির মূর্চ্ছার ন্যায় জানিতে হইবে। বৈদিক কর্ম্মসকল হিংসাদিযুক্ত বলিয়া তাহা উভয়হেতু, এইরূপ অনুমান করা যায় না, যেহেতু হিংসাও শাস্ত্রোক্ত আছে। শ্রুতিপ্রমাণে জানা যায় যে, দেবতার উদ্দেশভিন্ন হিংসা করিবে না। অতএব যাগাদিতে যে দেবতার উদ্দেশে বলিদানাদি শাস্ত্রোক্ত হিংসা করা যায়, তাহার অধর্ম্ম জনকতা স্বীকৃত নহে। আর যদি বল, শাস্ত্রোদিত পশুবলিদানাদি হিংসাতেও অধর্ম্মহেতুতা আছে, তাহা নহে, কারণ বৈদিক কর্ম্মে পশুবলিদানাদিতে মন্ত্রদ্বারা হিংসাজনিত অধর্ম্মহেতু বলিদানাদির দুঃখারম্ভকত্বদোষ নিবারিত হয়। যেমন মন্ত্রপ্রয়োগদ্বারা বিষের দোষ সংশোধন করিলে সেই বিষ অনায়াসে ভক্ষণ করিতে পারে, সেইরূপ মন্ত্রাদিপ্রয়োগে বৈদিককর্ম্মে বিহিত পশুবলিদানে হিংসাদিরূপ দোষ থাকিতে পারে না। ৬॥

পূর্ব্বোক্ত ক্রিয়ামার্গীদিগের মধ্যে যাহারা সুশীল ও পুণ্যকর্ম্মরত, অর্থাৎ ক্রূরতা, মিথ্যা ও মায়াদিদোষবর্জ্জিত, তাহারা স্বস্ব কর্ম্মবলে চন্দ্রমণ্ডলে ভোগ করিয়া অবশিষ্ট কর্ম্মদ্বারা রমণীয় অর্থাৎ ক্রূরতাদিদোষবর্জ্জিত যোনিপ্রাপ্ত হয়। স্বস্ব কর্ম্মানুসারে কেহ বা ব্রাহ্মণযোনি, কেহ ক্ষত্রিয়-

বৈশ্যযোনিং বাথ য ইহ কপূয়চরণা অভ্যাশো হ যত্তে কপূয়াং যোনিমাপদ্যেরন্ শ্বযোনিং বা শূকরযোনিং বা চণ্ডালযোনিং বা ॥ ৭ ॥

---

মণ্ডলে ভুক্তশেষেণাভ্যাশো হ ক্ষিপ্রমেব যদিতি ক্রিয়াবিশেষণম্। তে রমণীয়াং ক্রৌর্য্যাদিবর্জ্জিতাং যোনিমাপদ্যেরন্ প্রাপ্নুয়ুঃ। ব্রাহ্মণযোনিং বা ক্ষত্রিয়যোনিং বা বৈশ্যযোনিং বা স্বস্বকর্ম্মানুরূপেণ। অথ পুনর্যে তদ্বিপরীতাঃ কপূয়চরণোপলক্ষিতকর্ম্মাণোঽশুভানুশয়া অভ্যাশো হ যত্তে কপূয়াং যথা কর্ম্মযোনিমাপদ্যেরন্ কপূয়ামেব। ধর্ম্মসম্বন্ধবর্জ্জিতাং জুগুপ্সিতাং যোনি মাপদ্যেরন্। শ্বযোনিং বা শূকরযোনিং বা চণ্ডালযোনিং বা স্বকর্ম্মানুরূপেণৈব। যে তু রমণীয়চরণাদ্বিজাতয়স্তেস্বকর্ম্মস্থাশ্চেদিষ্টাপূর্ত্তাদিকারিণস্তেধূমাদিনা গচ্ছন্ত্যাগচ্ছন্তি চ পুনঃ পুনর্ঘটীযন্ত্রবদ্বিদ্যাং চেৎপ্রাপ্নুয়ুস্তদার্চ্চিরাদিনা গচ্ছন্তি ॥ ৭ ॥

---

যোনি, কেহ বা বৈশ্যযোনিতে জন্মগ্রহণ করে। আর যাহারা ইহাদিগের বিপরীত, অর্থাৎ অশুভাশয় ও পাপাচরণে নিরত, তাহারাও আপন আপন কর্ম্মানুসারে ক্রমশঃ নিকৃষ্টযোনিতে উৎপন্ন হয়, পাপিষ্ঠেরা কর্ম্মফলভোগ করিয়া অবশিষ্ট কর্ম্মবলে কেহ কুক্কুরযোনিতে, কেহ বা শূকরযোনিতে, অপর কেহ বা চাণ্ডালযোনিতে জন্মগ্রহণ করে। যাহারা পুণ্যশীল ব্রাহ্মণ, তাহারা যদি স্বকর্ম্মনিরত হয়, তাঁহাহইলে অগ্নিহোত্রাদি যাগ বাপীকূপ তড়াগাদিকরণ ও দানশীল হইয়া ধূমাদিদ্বারা গমনাগমন করে। যাহারা শুভাশয়-বিশিষ্ট তাহারা ব্রাহ্মণাদিযোনিতে জন্মগ্রহণ করিয়া স্ববর্ণাশ্রমবিহিত কর্ম্মসাধনপূর্ব্বক যাগাদি কার্য্যসাধনান্তে দক্ষিণমার্গে চন্দ্রলোকে গমন করে, তথাতে ভোক্তব্য কর্ম্মফল ভোগ করিয়া সেই কর্ম্ম ক্ষীণ হইলে অবশিষ্ট কর্ম্মফল ভোগার্থ পৃথিবীতে আগমন করিয়া থাকে ॥ ৭ ॥

অথৈতয়োঃ পথোর্ন কতরেণ চ ন তানীমানি ক্ষুদ্রাণ্য-সকৃদাবর্ত্তীনি ভূতানি ভবন্তি জায়স্ব ম্রিয়স্বেত্যেতত্তৃতীয়ং

---

যদা তু ন বিদ্যাসেবিনো নাপীষ্টাপূর্ত্তাদিকর্ম্ম সেবন্তে তদাথৈতয়োঃ পথোর্যথোক্তয়োরর্চ্চির্ধূমাদিলক্ষণয়োর্ন কতরেণান্যতরেণ চ নাপি যন্তি। তানীমানি ভূতানি ক্ষুদ্রাণি দংশমশককীটাদীন্যসকৃদাবর্ত্তীনি ভবন্ত্যত উভয়মার্গপরিভ্রষ্টা হ্যসকৃজ্জায়ন্তে ম্রিয়ন্তে চেত্যর্থঃ। তেষাং জননমরণসন্ততেরনুকরণমিদমুচ্যতে। জায়স্ব ম্রিয়স্বেতি ঈশ্বরনিমিত্তচেষ্টোচ্যতে। জননমরণক্ষণেনৈব কালযাপনং ভবতি। ন তু ক্রিয়াসু শোভনেষু ভোগেষু বা কালোঽস্তীত্যর্থঃ। এতৎক্ষুদ্রজন্তুলক্ষণং তৃতীয়ং পূর্ব্বোক্তৌ পন্থানাবপেক্ষ্য স্থানং সংসরতাম্। যেনৈবং দক্ষিণমার্গগা অপি পুনরাগচ্ছন্তি। অনধিকৃতানাং জ্ঞানকর্ম্মণোরগমনমেব দক্ষিণেন পথেতি। তেনাসৌ লোকো ন সম্পূর্য্যতে। পঞ্চমস্তু প্রশ্নঃ পঞ্চাগ্নি-

---

যখন লোক সকল বিদ্যার সেবা করে না, অথচ যাগাদিকার্য্যের অনুষ্ঠানেও তৎপর হয় না, তখন সেইসকল মানব অর্চ্চিরাদিলক্ষণ ও ধূমাদিলক্ষণ এই উভয়মার্গের কোন পথে গমন করিতে পারে না, সেই প্রাণী সকল ক্ষুদ্র মশককীটাদি হইয়া পুনঃ পুনঃ আবর্ত্তন করে। অতএব যাহারা উভয়মার্গ ভ্রষ্ট, তাহারা বারম্বার জন্মগ্রহণ করিয়া পুনঃ পুনঃ মৃত্যুমুখে পতিত হয়। তোমরা পুনঃ পুনঃ জন্মগ্রহণ কর ও বারম্বার মৃত্যুর অধীন হও। এইরূপ ঈশ্বর চেষ্টানুসারে জানা যায় যে, উভয় মার্গভ্রষ্ট মানবদিগের জন্মমরণদ্বারাই কালযাপন হয়। কোনরূপ সৎক্রিয়া, অথবা শোভন ফলভোগের কাল পায় না। ইহাই ক্ষুদ্র জন্তুদিগের পন্থা. এই পন্থাই পূর্ব্বোক্ত পন্থাদ্বয় অপেক্ষায় তৃতীয় পন্থা বলিয়া অভিহিত হয়। যে মার্গদ্বারা দক্ষিণমার্গগামীরাও পুনর্ব্বার আগমন করে, যাহারা জ্ঞানকর্ম্মের অনধিকারী, তাহাদিগের দক্ষিণ পথে গমন হয় না। এই নিমিত্তই লোকসকল সম্পূর্ণ হইতে পারে না। এইরূপে পঞ্চাগ্নিবিদ্যাতে পঞ্চম প্রশ্ন ব্যাখ্যাত হইল। প্রথম দক্ষিণেতরমার্গ হইতে অপাকৃত হইয়া দক্ষিণেতর পথে

স্থানং তেনাসৌ লোকো ন সম্পূর্য্যতে তস্মাজ্জুগুপ্সেত তদেষঃ শ্লোকঃ ॥ ৮ ॥

---

িদ্যায়াং ব্যাখ্যাতঃ। প্রথমো দক্ষিণেতরমার্গাভ্যামপাকৃতো দক্ষিণেতরয়োঃ পথোর্ব্যাবর্ত্তনাপি মৃতানামগ্নৌ প্রক্ষেপঃ সমানঃ। ততো ব্যাবর্ত্তনান্ত্বর্চ্চিরাদিনা যন্ত্বন্যে ধূমাদিনা। পুনরুত্তরদক্ষিণায়নে ষণ্মাসান্ প্রাপ্নুবন্তঃ সংযুজ্য পুনর্ব্যাবর্ত্তন্তে। অন্যে সংবৎসরমন্যে মাসেভ্যঃ পিতৃলোকমিতি ব্যাখ্যাতা। পুনরাবৃত্তিরপি ক্ষীণানুশয়ানাং চন্দ্রমণ্ডলাদাকাশাদিক্রমেণোক্তা। অমুষ্য লোকস্যাপূরণং স্বশব্দেনৈবোক্তম্। তেনাসৌ লোকো ন সম্পূর্য্যত ইতি। যস্মাদেবং কষ্টা সংসারগতিস্তস্মাজ্জুগুপ্সেত। যস্মাচ্চ জন্মমরণজনিতবেদনানুভবকৃতক্ষণাঃ ক্ষুদ্রজন্তবো ধ্বান্তে ঘোরে দুস্তরে প্রবেশিতাঃ সাগর ইবাগাধে অপ্লবে নিরাশাশ্চোত্তরণং প্রতি তস্মা চ্চৈবংবিধাং সংসারগতিং জুগুপ্সেত বীভৎসেত ঘৃণীভবেৎ। মাভূদেবং-

---

ব্যাবৃত্তমান হয়। মৃতব্যক্তিদিগের অগ্নিপ্রক্ষেপ সকলের পক্ষেই সমান। তাহা হইতে ব্যাবৃত্ত হইয়া অর্চ্চিরাদিমার্গে এবং অন্য ব্যক্তিরা ধূমাদিমার্গে গমন করে। পুনর্ব্বার উত্তরায়ন, দক্ষিণায়ণ, ষণ্মাসপ্রাপ্ত হইয়া সংযোগ হেতু পুনর্ব্বার ব্যাবৃত্ত হয়। অপর মাস হইতে সম্বৎসর, সম্বৎসর হইতে পিতৃলোক, এইরূপ ব্যাখ্যাত হইয়াছে। যাহাদিগের আশয় অতিক্ষীণ, তাহাদিগেরই পুনরাবৃত্তি হইয়া থাকে। উহা চন্দ্রমণ্ডল হইতে আকাশাদিক্রমে উক্ত হইয়াছে। সংসারগতি এইরূপ কষ্টতর বলিয়াই উহা নিন্দিত। যেহেতু সর্ব্বদাই ক্ষুদ্র জন্তুরা জন্মমরণজনিত বেদনার অনুভব করিয়া মোহান্ধকার পরিপূর্ণ ঘোরতর দুস্তর সংসারে প্রবেশিত হয়। প্লবরহিত অগাধসাগরে পতিত হইলে তাহা হইতে উত্তরণের আশা থাকে না, সেইরূপ এই সংসার পতিত ব্যক্তিরও আর উদ্ধারের আশা নাই। এই নিমিত্তই উক্তরূপ সংসার গতিকে নিন্দা করিয়া তাহাতে ঘৃণা করে। অতএব যাহাতে এইরূপ ঘোরতর সংসার মহোদধিতে পতন না হয়, তাহাই কর্ত্তব্য, এই নিমিত্তই পঞ্চাগ্নিবিদ্যার স্তুতির নিমিত্ত উক্তরূপ বিদ্যা

স্তেনো হিরণ্যস্য সুরাং পিবংশ্চ গুরোস্তল্পমাবসন্ ব্রহ্মহা চৈতে পতন্তি চত্বারঃ পঞ্চমাশ্চাচরংস্তৈরিতি ॥৯॥

অথ হ য এতানেবং পঞ্চাগ্নীন্ বেদ ন সহ তৈরপ্যাচরন্ পাপ্মনা লিপ্যতে শুদ্ধঃ পূতঃ পুণ্যলোকো ভবতি য এবংবেদ য এবংবেদ ॥ ১০ ॥

ইতি দশমঃ খণ্ডঃ ॥ ১০ ॥

---

বিধে সংসারে মহোদধৌ ঘোরে পাত ইতি। তদেতস্মিন্নর্থে এষ শ্লোকঃ পঞ্চাগ্নিবিদ্যাস্তুতয়ে ॥ ৮ ॥

স্তেনো হিরণ্যস্য ব্রাহ্মণসুবর্ণস্য হর্ত্তা। সুরাং পিবন্ ব্রাহ্মণঃ সন্। গুরোশ্চ তল্পং দারানাবসন্। ব্রহ্মহা ব্রাহ্মণস্য হন্তা চেত্যেতে পতন্তি চত্বারঃ। পঞ্চমশ্চ পতিতৈঃ সহাচরন্নিতি ॥ ৯ ॥

অথ হ পুনর্যো যথোক্তান্ পঞ্চাগ্নীন্ বেদ স তৈরপ্যাচরন্মহাপাতকিভিঃ সহ ন পাপ্মনা লিপ্যতে শুদ্ধ এব। তেন পঞ্চাগ্নিদর্শনেন পাবিতো

---

বিবৃত হইল। যাহারা উক্ত পঞ্চাগ্নিবিদ্যার পর্য্যালোচনা করেন, তাঁহাদিগের সংসারসাগরে পতন হয় না ॥ ৮ ॥

এইক্ষণ পঞ্চ মহাপাতকী নির্দ্দেশ করিতেছেন।—ব্রাহ্মণের সুবর্ণাপহারী, সুরাপায়ী, গুরুভার্য্যাপহারী ও ব্রহ্মহা এই চারি ব্যক্তি মহা পাতকী, ইহারা নিশ্চয় পতিত হয়। আর যাহারা উক্ত মহাপাতকিদিগের সংসর্গ করে, তাহারাও মহাপাতকিমধ্যে গণ্য। অতএব জানা যায় যে, যাহারা পতিতের সংসর্গ করে, তাহারাও পতিত ॥ ৯ ॥

যিনি যথোক্ত লক্ষণ পঞ্চাগ্নি জানিতে পারেন, তিনি যথাবিধি পঞ্চাগ্নি সমাচরণ করিয়া পূর্ব্বোক্ত পঞ্চ মহাপাতকিদিগের সহিত পাপকর্ম্মদ্বারা লিপ্ত হয়েন না, তিনি সর্ব্বদা পরিশুদ্ধ থাকেন। অর্থাৎ সেই

# একাদশঃ খণ্ডঃ।

প্রাচীনশাল ঔপমন্যবঃ সত্যযজ্ঞঃ পৌলুষিরিন্দ্রদ্যুম্নো ভাল্লবেয়ো জনঃ শার্করাক্ষ্যো বুড়িল আশ্বতরাশ্বিস্তে হৈতে

---

যস্মাৎপূতঃ পুণ্যলোকঃ প্রাজাপত্যাদির্যস্তু সোঽয়ং পুণ্যলোকো ভবতি য এবং বেদ যথোক্তং সমস্তং পঞ্চভিঃ প্রশ্নৈঃ পৃষ্টমর্থজাতং বেদ। দ্বিরুক্তিঃ সমস্তপ্রশ্ননির্ণয়প্রদর্শনার্থা॥ ১০॥

ইতি দশমঃ খণ্ডঃ॥ ১০॥

---

দক্ষিণেন পথা গচ্ছতামন্নভাব উক্তস্তদ্দেবানামন্নং তং দেবা ভক্ষয়ন্তীতি ক্ষুদ্রজন্তুলক্ষণা চ কষ্টা সংসারগতিরুক্তা। তদুভয়দোষপরিজিহীর্ষয়া বৈশ্বানরাত্তৃভাবপ্রতিপত্ত্যর্থমুত্তরো গ্রন্থ আরভ্যতে। অৎস্যন্নং পশ্যসি প্রিয়মিত্যাদিলিঙ্গাদাখ্যায়িকা সুখাববোধার্থা বিদ্যাসম্প্রদানন্যায়প্রদ-

---

পঞ্চাগ্নিদর্শনদ্বারা পবিত্র হইতে পারেন। আর যিনি উক্ত প্রকার পঞ্চ প্রশ্নদ্বারা জিজ্ঞাসিত অর্থসমূহ জানেন, তিনি প্রাজাপত্যাদি পুণ্যলোকবাসী হইতে পারেন॥ ১০॥

ইতি দশম খণ্ড॥ ১০॥

---

যাহারা দক্ষিণপথে গমন করে, তাহাদিগের অন্নভাবপ্রাপ্তি উক্ত হইয়াছে, সেই অন্নও দেবতারা ভক্ষণ করেন এবং ক্ষুদ্র জন্তুদিগের সংসারগতি যে অতিকষ্টতর, তাহাও কথিত হইয়াছে, এই উভয় দোষ পরিহারমানসে বৈশ্বানরই অন্নভক্ষণ করেন, ইহা প্রতিপাদনের নিমিত্ত উত্তর গ্রন্থে আখ্যায়িকা আরম্ভ করিতেছেন।—এই আখ্যায়িকা অন্নভক্ষণকর

মহাশালা মহাশ্রোত্রিয়াঃ সমেত্য মীমাꣳসাঞ্চক্রুঃ কো ন আত্মা কিং ব্রহ্মেতি ॥ ১ ॥

---

র্শনার্থা চ। প্রাচীনশাল ইতি নামত উপমন্যোরপত্যমৌপমন্যবঃ। সত্যযজ্ঞো নামতঃ পুলুষস্যাপত্যং পৌলুষিঃ। তথেন্দ্রদ্যুম্নো নামতো ভল্লবেরপত্যং ভাল্লবিস্তস্যাপত্যং ভাল্লবেয়ঃ। জন ইতি নামতঃ শর্করাক্ষ্যস্যাপত্যং শার্করাক্ষ্যঃ। বুড়িলো নামতোঽশ্বতরাশ্বস্যাপত্যমাশ্বতরাশ্বিঃ। পঞ্চাপি তে হৈতে মহাশালা মহাগৃহস্থা বিস্তীর্ণাভিঃ শালাভির্যুক্তাঃ সম্পন্নাঃ। মহাশ্রোত্রিয়াঃ শ্রুতাধ্যয়নবৃত্তসম্পন্না ইত্যর্থঃ। ত এবম্ভূতাঃ সন্তঃ সমেত্য সম্ভূয় কচিন্মীমাংসাং বিচারণাঞ্চক্রুঃ কৃতবন্ত ইত্যর্থঃ। কথম্ কো নোঽস্মাকমাত্মা কিং ব্রহ্মেত্যাত্মব্রহ্মশব্দয়োরিতরেতরবিশেষণবিশেষ্যত্বং ব্রহ্মেত্যধ্যাত্মপরিচ্ছিন্নমাত্মানং নিবর্ত্তয়ত্যাত্মেতি চ আত্মব্যতিরিক্তস্যাদিত্যাদিব্রহ্মণ উপাস্যত্বং নিবর্ত্তয়তি। অভেদেনাত্মৈব ব্রহ্ম ব্রহ্মৈবাত্মেত্যেবং সর্ব্বাত্মা বৈশ্বানরো ব্রহ্ম স আত্মেত্যেতৎসিদ্ধং ভবতি। মূর্দ্ধা তে ব্যপতিষ্যদন্ধোঽভবিষ্যদিত্যাদিলিঙ্গাৎ ॥ ১ ॥

---

এবং প্রিয়সন্দর্শকর ইত্যাদি লিঙ্গহেতু সুখাববোধার্থ এবং বিদ্যাসম্প্রদায়ন্যায়-প্রদর্শনার্থ জানিবে। উপমন্যুতনয় প্রাচীনশাল, পুলুষুতনয় সত্যযজ্ঞ, ভাল্লবিতনয় ইন্দ্রদ্যুম্ন, শর্করাক্ষ্যতনয় জন এবং অশ্বতরাশ্বতনয় বুড়িল এই পঞ্চজনের মধ্যে সকলেই মহাগৃহস্থ। ইহারা সকলে সমবেত হইয়া কোন সময়ে বিচার করিয়াছিলেন। "কে আমাদিগের আত্মা ?" ইহাই তাহাদিগের বিচারের বিষয় ছিল। যদি বল ব্রহ্মই আত্মা, তাহাতেও কিছু নির্ণয় হইতেছে না, কারণ আত্মশব্দ ও ব্রহ্মশব্দ ইহাদিগের পরস্পর বিশেষ্যবিশেষণভাব দৃষ্ট হয়। কখনও আত্মশব্দের বিশেষণরূপে ব্রহ্মশব্দ, কখন বা ব্রহ্মশব্দের বিশেষণরূপে আত্মশব্দ প্রযুক্ত হইয়া থাকে। অতএব ব্রহ্মই অধ্যাত্ম পরিবিচ্ছিন্ন আত্মাকে নিবর্ত্তিত করিতেছেন। আত্মাই ব্রহ্ম এবং ব্রহ্মই আত্মা এইরূপ অভেদবশতঃ সর্ব্বাত্মা বৈশ্বানরই ব্রহ্ম, তিনিই

তে হ সম্পাদয়াঞ্চক্রুরুদ্দালকো বৈ ভগবন্তোঽয়মারুণিঃ সম্প্রতীমমাত্মানং বৈশ্বানরমধ্যেতি তং হন্তাভ্যাগচ্ছামেতি তং হাভ্যাজগ্মুঃ ॥ ২ ॥

স হ সম্পাদয়াঞ্চকার প্রক্ষ্যন্তি মামিমে মহাশালা মহাশ্রোত্রিয়াস্তেভ্যো ন সর্ব্বমিব প্রতিপৎস্যে হন্তাহমন্যমভ্যনুশাসানীতি ॥ ৩ ॥

---

তে হ মীমাংসন্তোঽপি নিশ্চয়মলভমানাঃ সম্পাদয়াঞ্চক্রুঃ সম্পাদিতবন্ত আত্মন উপদেষ্টারম্। উদ্দালকো বৈ প্রসিদ্ধো নামতঃ। হে ভগবন্তঃ পূজাবন্তোঽয়মারুণিঃ অরুণস্যাপত্যং সম্প্রতি সমাগিমমাত্মানং বৈশ্বানরমস্মদভিপ্রেতমধ্যেতি স্মরতি। তং হন্তেদানীমভ্যাগচ্ছামেত্যেবং নিশ্চিত্য তং হাভ্যাজগ্মুস্তং গতবন্তঃ ॥ ২ ॥

আরুণিঃ স হ তান্ দৃষ্ট্বৈব তেষামাগমনপ্রয়োজনং বুদ্ধা সম্পাদয়াঞ্চকার। কথম্ প্রক্ষ্যন্তি মাং বৈশ্বানরং ইমে মহাশালা মহাশ্রোত্রিয়াস্তেভ্যোঽহং ন সর্ব্বমিব পৃষ্টং প্রতিপৎস্যে বক্তুং নোৎসহে। অতো

---

আত্মা ইহাই সিদ্ধ হইতেছে। এইরূপে প্রাচীনশাল, সত্যযজ্ঞ, ইন্দ্রদ্যুম্ন, জন ও বুড়িল, ইহারা আত্মতত্ত্বনিরূপণার্থ বিচার করিয়াছিলেন ॥ ১ ॥

প্রাচীনশাল প্রভৃতি নানাপ্রকার মিমাংসা করিয়াও তত্ত্বনির্ণয় করিতে পারিলেন না, তখন তাঁহারা আত্মোপদেশক গুরুর অনুসন্ধান করিতে লাগিলেন। তাঁহারা মনে করিলেন আরুণি উদ্দালক সম্প্রতি আমাদিগের অভিপ্রেত আত্মতত্ত্ব অধ্যয়ন করিতেছেন, আমরা এইক্ষণ তাঁহার নিকট গমন করি, এইরূপ স্থির করিয়া প্রাচীনশাল প্রভৃতি উদ্দালকের সমীপে গমন করিলেন ॥ ২ ॥

আরুণি উদ্দালক প্রাচীনশাল প্রভৃতিকে সমাগত দেখিয়া তাহাদিগের আগমন প্রয়োজন জানিতে পারিয়াও তাহাদিগকে যথোচিত সন্মান করিয়াছিলেন এবং মনে মনে ভাবিলেন, ইহারা সকলেই মহাশ্রোত্রিয়,

তান্ হোবাচাশ্বপতির্বৈ ভগবন্তোঽয়ং কৈকেয়ঃ সম্প্রতীমমাত্মানং বৈশ্বানরমধ্যেতি তং হন্তাভ্যাগচ্ছামেতি তং হাভ্যাজগ্মুঃ ॥ ৪ ॥

তেভ্যো হ প্রাপ্তেভ্যঃ পৃথগর্হাণি কারয়াঞ্চকার স হ প্রাতঃ সঞ্জিহান উবাচ ন মে স্তেনো জনপদে ন কদর্য্যো

---

হন্তাহমিদানীমন্যমেষামভ্যনুশাসানি বক্ষাম্যুপদেষ্টারমিত্যেবং সম্পাদ্য তান্ হোবাচ ॥ ৩ ॥

অশ্ব পতির্বৈ নামতো ভগবন্তোঽয়ং কেকয়স্যাপত্যং কৈকেয়ঃ সম্যাগিমমাত্মানং বৈশ্বানরমধ্যেতীত্যাদি সমানম্ ॥ ৪ ॥

তেভ্যো হ রাজা প্রাপ্তেভ্যঃ পৃথক্ পৃথগর্হাণ্যর্হণানি পুরোহিতৈর্ভৃত্যৈশ্চ কারয়াঞ্চকার কারিতবান্। স হান্যেদ্যুরাজা প্রাতঃ সংজিহান

---

অর্থাৎ স্বাধ্যায় সদ্‌বৃত্তসম্পন্ন এবং মহাগৃহস্থ, অতএব আমি ইহাদিগের অভিলষিত উপদেশপ্রদান করিতে পারিব না; সুতরাং অন্য কোন উপদেশকের নির্দ্দেশ করিয়া দিতে হইবে, ইহারা তথায় যাইয়া সদুপদেশ গ্রহণ করুক্। আরুণি উদ্দালক এইরূপ স্থির করিয়া প্রাচীনশাল প্রভৃতিকে অন্য গুরুর নিকটে যাইতে আদেশ করিলেন ॥ ৩ ॥

আরুণি উদ্দালক প্রাচীনশালাদিকে কহিলেন, এইক্ষণ কৈকয়বংশোৎপন্ন ভগবান অশ্বপতি বৈশ্বানর আত্মতত্ত্ব উপদেশ করিতে পারেন। তোমরা তথায় উপস্থিত হইয়া তত্ত্বজিজ্ঞাসু হইলে উপদেশ করিবেন, আমি তোমাদিগের অভিলষিত বিষয় উপদেশ করিতে পারিব না। উদ্দালকের এই বাক্য শ্রবণ করিয়া তাঁহারা অশ্বপতির নিকট গমন করিতে অভিলাষ করিলেন এবং সকলে সমবেত হইয়া তাঁহার সমীপে উপস্থিত হইলেন ॥ ৪ ॥

যখন প্রাচীনশালপ্রভৃতি রাজা অশ্বপতির নিকট উপস্থিত হইলেন, তখন রাজা অশ্বপতি তাহাদিগকে সমাগত দেখিয়া পুরোহিত ও ভৃত্যবর্গ-

ন মদ্যপো নানাহিতাগ্নির্নাবিদ্বান্ন স্বৈরী স্বৈরিণী কুতো যক্ষ্যমাণো বৈ ভগবন্তোঽহমস্মি যাবদেকৈকস্মা ঋত্বিজে ধনং দাস্যামি তাবদ্ভগবদ্ভ্যো দাস্যামি বসন্তু ভগবন্ত ইতি ॥ ৫ ॥

---

উবাচ বিনয়েনোপগম্যৈতদ্ধনং মত্ত উপাদধ্বমিতি। তৈঃ প্রত্যাখ্যাতো ময়ি দোষং পশ্যন্তি নূনং যতো ন প্রতিগৃহ্নন্তি মত্তো ধনমিতি মন্বান আত্মনঃ সদ্বৃত্ততাং প্রতিপিপাদয়িষন্নাহ। ন মে কদর্য্যোঽদাতা সতি বিভবে। ন মদ্যপো দ্বিজোত্তমঃ সন্। নানাহিতাগ্নিঃ শতগুঃ। নাবিদ্বানধিকারানুরূপম্। ন স্বৈরী পরদারেষু গন্তা। অতএব স্বৈরিণী কুতো দুষ্টচারিণী ন সম্ভবতীত্যর্থঃ। তৈশ্চ ন বয়ং ধনার্থিন ইত্যুক্ত আহাল্পং মত্বৈতে ধনং ন গৃহ্নন্তীতি। যক্ষ্যমাণো বৈ কতিভিরহোভিরহং হে ভগ-

---

দ্বারা পৃথক্ পৃথক্ যথোচিত অতিথিসৎকার সম্পাদন করিলেন। পর দিবস প্রাতঃকালে বিনয়পূর্ব্বক তাহাদের নিকট গমন করিয়া কহিলেন, তোমরা আমার নিকট এই ধন গ্রহণ কর। তখন প্রাচীনশাল প্রভৃতি বলিল, আমরা আপনার নিকট ধনগ্রহণ করিতে পারি না, অনন্তর অশ্বপতি মনে করিলেন, ইহারা আমার কোন দোষ দর্শন করিতেছে, এই নিমিত্ত আমার প্রতিগ্রহ স্বীকার করিতেছে না। অশ্বপতি এইরূপ আত্মদোষ চিন্তা করিয়া আপনার নির্দ্দোষতা প্রতিপাদনার্থ কহিলেন, আমার রাজ্যমধ্যে কোন ব্যক্তি পরস্ব অপহরণ করে না, কেহ কুৎসিত কার্য্যে প্রবৃত্ত হয় না, বিভবসত্ত্বে অদাতা ( কৃপণ ) কেহ নাই, কোন ব্রাহ্মণ আমার অধিকারে মদ্যপান করিতে পারে না, কেহ শতগোসত্ত্বে অনগ্নিক নহে, কোন ব্যক্তিও অবিদ্বান নাই, সকলেই অধিকারানুরূপ বিদ্যাধ্যয়ন করিয়া থাকে। এই জনপদে পরদার রত কেহ নাই ; সুতরাং পরপুরুষগামিনী নারীও নাই। তবে আপনারা ধনগ্রহণ করিবেন না কেন ? তখন তাহারা কহিল, আমরা ধনার্থী নহি, অশ্বপতি মনে করিলেন, আমি অতিঅল্পমাত্র ধন দিয়াছি, এই নিমিত্ত ইহারা আমার ধনগ্রহণ করিতেছেন না। পুনর্ব্বার

তে হোচুর্যেন হৈবার্থেন পুরুষশ্চরেত্তꣳ হৈব বদেদাত্মানমেবেমং বৈশ্বানরꣳ সম্প্রত্যধ্যেষি তমেব নো ব্রূহীতি ॥ ৬ ॥

তান্ হোবাচ প্রাতর্ব্বঃ প্রতিবক্তাস্মীতি তে হ

---

বক্ষ্যেঽহম্মি। তদর্থং কৢপ্তং ধনং মা যাবদেকৈকস্মৈ যথোক্তমৃত্বিজে ধনং দাস্যামি তাবৎপ্রত্যেকং ভগবদ্ভ্যোঽপি দাস্যামি। বসন্তুভগবন্তঃ পশ্যন্তু চ মম যাগমিত্যুক্তাস্তে হোচুঃ যেন হৈবার্থেন প্রয়োজনেন যং প্রতি চরেদ্গচ্ছেৎপুরুষং তং হৈবার্থং বদেৎ। ইদমেব প্রয়োজনমাগমনস্যেত্যয়ং ন্যায়ঃ সতাম্। বয়ঞ্চ বৈশ্বানরজ্ঞানার্থিনঃ। আত্মানমেবেমং বৈশ্বানরং সম্প্রত্যধ্যেষি সম্যগ্‌জানাসি অতস্তমেব নোঽস্মভ্যং ব্রূহীত্যুক্তস্তান্ হোবাচ। প্রাতর্ব্বো যুষ্মভ্যং প্রতিবক্তাস্মি প্রতিবাক্যং দাতাস্মীত্যুক্তাস্তে হ রাজ্ঞোঽভিপ্রায়জ্ঞাঃ সমিৎপাণয়ঃ সমিদ্ভারহস্তা অপরেদ্যুঃ পূর্ব্বাহ্নে রাজানং প্রতিচক্রমিরে গতবন্তঃ। যত এবং মহাশালা মহাশ্রোত্রিয়া ব্রাহ্মণাঃ

---

অশ্বপতি কহিলেন, হে ব্রাহ্মণগণ! আমি কতিপয় দিবস যাগ করিতেছি, সেই যজ্ঞ সমাপণার্থ এই সকল ধন পরিকল্পিত হইয়াছে। আমি যে পরিমাণ ধন এক এক ব্রাহ্মণকে অর্পণ করিব, সেই পরিমাণ আপনাদিগের প্রত্যেককে দিতেছি, আপনারা এইস্থানে বাস করুন এবং আমার এই যজ্ঞ দর্শন করুন ॥ ৫ ॥

তাহারা কহিলেন, মহাত্মন্! যাহার যে অর্থে প্রয়োজন, তাহাকে সেই অর্থ প্রদান করিবে, ইহাই সাধুদিগের পদ্ধতি এবং যে ব্যক্তির যাহা অভিলাষ, সেই ব্যক্তি তাহার উদ্দেশে আগমন করে। ভগবন্! আমরা ধনার্থী নহি, বৈশ্বানর আত্মপরিজ্ঞানই আমাদিগের উদ্দেশ্য, আপনি সেই বৈশ্বানর আত্মাকে সম্যকরূপে জানেন। অতএব সেই আত্মতত্ত্বোপদেশরূপ ধন আমাদিগকে প্রদান করুন ॥ ৬ ॥

অনন্তর অশ্বপতি প্রাচীনশাল প্রভৃতিকে কহিলেন, আমি প্রাতঃকালে তোমাদিগকে ইহার প্রত্যুত্তর প্রদান করিব, এই কথা বলিলে প্রাচীনশাল

সমিৎপাণয়ঃ পূর্ব্বাহ্নে প্রতিচক্রমিরে তান্ হানুপনীয়ৈবৈতদুবাচ ॥ ৭ ॥

ইতি একাদশঃ খণ্ডঃ ॥ ১১ ॥

---

সন্তো মহাশালত্বাদ্যভিমানং হিত্বা সমিদ্ভারহস্তা জাতিতো হীনং রাজানং বিদ্যার্থিনো বিনয়েনোপজগ্মুঃ। তথান্যৈর্ব্বিদ্যোপাদিৎসুভির্ভবিতব্যম্। তেভ্যশ্চাদাদ্বিদ্যাং বিবক্ষুরনুপনীয়ৈবাপনয়নমকৃত্বৈব তান্ যথাযোগ্যেভ্যো বিদ্যামদাৎ তথান্যেনাপি বিদ্যা দাতব্যেত্যাখ্যায়িকার্থঃ। এতদ্বৈশ্বানরবিজ্ঞানমুবাচেতি বক্ষ্যমাণেন সম্বন্ধঃ ॥ ৫-৭ ॥

ইতি একাদশঃ খণ্ডঃ ॥ ১১ ॥

---

প্রভৃতি অশ্বপতির অভিপ্রায় জানিয়া হোমার্থ সমিদ্ভার গ্রহণপূর্ব্বক পরদিবস পূর্ব্বাহ্নে সেই অশ্বপতির নিকট উপস্থিত হইলেন। অতএব জানাযায় যে, উক্ত প্রাচীনশালাদিরা মহাগৃহস্থ, স্বাধ্যায় সদ্বৃত্তসম্পন্ন ও ব্রাহ্মণ হইয়াও আত্মতত্ত্বলাভের জন্য আপনাদিগের জাতীয় গৌরবাদি পরিত্যাগ করিয়াও সমিদ্ভার গ্রহণপূর্ব্বক অপেক্ষাকৃত হীনজাতি রাজাকে বিনয়সহকারে উপাসনা করিতে লাগিলেন এবং অন্যান্য বিদ্যাগ্রহণ সমুৎসুক হইয়া রহিলেন। অশ্বপতি তাঁহাদিগের নিকট যথোক্ত বিদ্যার উপদেশ প্রদানে উৎসাহী হইয়া উপনয়ন না করিয়াও যথাযোগ্য বিদ্যা প্রদান করিলেন ॥ ৭ ॥

ইতি একাদশ খণ্ড। ১১ ॥

## দ্বাদশঃ খণ্ডঃ।

ঔপমন্যব কং ত্বমাত্মানমুপাস্স ইতি দিবমেব ভগবো রাজন্নিতি হোবাচৈষ বৈ সুতেজা আত্মা বৈশ্বানরোঽয়ং ত্বমাত্মানমুপাস্সে তস্মাত্তব সুতং প্রসুতমাসুতং কুলে দৃশ্যতে ॥ ১ ॥

---

স কথমুবাচেত্যাহ। হে ঔপমন্যব কমাত্মানং বৈশ্বানরং ত্বমুপাস্স ইতি পপ্রচ্ছ। নন্বয়মান্যায় আচার্য্যঃ সন্ শিষ্যং পৃচ্ছতীতি। নৈব দোষঃ যদ্বেত্থং তেন মোপসীদ ততস্ত ঊর্দ্ধং বক্ষ্যামীতি ন্যায়দর্শনাৎ। অন্যত্রাপ্য-প্রতিভানবতি শিষ্যে প্রতিভোৎপাদনার্থঃ প্রশ্নো দৃষ্টোঽজাতশত্রোঃ। কৈষ তদাভূৎ কুত এতদাগাদিতি। দিবমেব দ্যুলোকমেব বৈশ্বানর-মুপাস্সে ভগবো রাজন্নিতি হোবাচ। এষ বৈ সুতেজাঃ শোভনং তেজো যস্য সোঽয়ং সুতেজা ইতি প্রসিদ্ধো বৈশ্বানর আত্মা। অয়মাত্মনোঽব-য়বভূতত্বাদ্যং ত্বমাত্মানমাত্মৈকদেশমুপাস্সে তস্মাৎসুতেজসো বৈশ্বানরস্যোপা সনাত্তব সুতমভিষুতং সোমরূপং কর্ম্মাণি প্রসুতং প্রকর্ষেণ চ সুতমাসু-

---

অশ্বপতি উপমন্যুতনয় প্রাচীনশালকে সম্বোধন করিয়া কহিলেন, হে প্রাচীনশাল! তুমি কাহাকে বৈশ্বানর আত্মা বলিয়া উপাসনা কর? যদি বল, ইহা ন্যায়বিরুদ্ধ হইতেছে, কারণ শিষ্যই গুরুর নিকট জিজ্ঞাসা করিবেন, ইহাই অবিরুদ্ধ প্রাচীন নীতি, তবে এইক্ষণ শিষ্যের নিকট গুরুর জিজ্ঞাসা সঙ্গত হইতেছে না। ইহা নহে, যেহেতু পূর্ব্বে শিষ্য প্রশ্ন করিলে যদি গুরু বলেন, তোমাদিগের অভিলষিত প্রশ্নের প্রত্যুত্তর পরে বলিব, তাহাহইলে অগ্রে গুরুবাক্যে দোষ হইতে পারে না। গুরু প্রথ-মতঃ প্রশ্নদ্বারা শিষ্যের জ্ঞান জানিয়া পরে উপদেশদ্বারা শিষ্যের জ্ঞান সমুৎপাদন করিবেন, এইরূপ ন্যায়দৃষ্ট আছে। বৃহদারণ্যকেও অজ্ঞানী

অৎস্যন্নং পশ্যসি প্রিয়মত্ত্যন্নং পশ্যতি প্রিয়ং ভবত্যস্য ব্রহ্মবর্চ্চসং কুলে য এতমেবমাত্মানং বৈশ্বানরমুপাস্তে মূর্দ্ধা্ত্বেষ আত্মন ইতি হোবাচ মূর্দ্ধা তে ব্যপতিষ্যদ্যন্মাং নাগমিষ্য ইতি ॥ ২ ॥

ইতি দ্বাদশঃ খণ্ডঃ ॥ ১২ ॥

---

তক্ষাহর্গণাদিষু তব কুলে দৃশ্যতে অতীব কর্ম্মিণস্তৎকুলীনা ইত্যর্থঃ। অৎস্যন্নং দীপ্তাগ্নিঃ সন্ পশ্যসি চ পুত্রপৌত্রাদিপ্রিয়মিষ্টম্ ॥ ১ ॥

অন্যোঽপ্যন্নমত্তি পশ্যতি চ প্রিয়ং ভবত্যস্য স্বতং প্রসুতমাসুতমিত্যাদিকর্ম্মিত্বং ব্রহ্মবর্চ্চসং কুলে যঃ কশ্চিদেতং যথোক্তমেব বৈশ্বানরমুপাস্তে- মূর্দ্ধা তু বৈশ্বানারস্যৈব ন সমস্তো বৈশ্বানরঃ। অতঃ সমস্তবুদ্ধ্যা বৈশ্বানরস্যোপাসনাচ্ছিরো মূর্দ্ধা তে বিপরীতগ্রাহিণো ব্যপতিষ্যদ্বিপতিতম ভবিষ্যৎ। যদ্যদি মাং নাগতোঽভবিষ্যৎ সাধ্বকার্ষীর্যন্মামাগতোঽসীত্যভিপ্রায়ঃ ॥ ২ ॥

ইতি দ্বাদশঃ খণ্ডঃ ॥ ১২ ॥

---

শিষ্যের জ্ঞানোৎপাদনার্থ গুরুর প্রশ্ন দৃষ্ট আছে। এই নিয়মানুসারেই অশ্বপতি জিজ্ঞাসা করিলেন। প্রাচীনশাল কহিলেন, হে ভগবন রাজন্! আমি স্বর্গলোককেই বৈশ্বানর আত্মা বলিয়া উপাসনা করি। অশ্বপতি বলিলেন, এই বৈশ্বানর আত্মা, সাতিশয় তেজস্বী। আত্মার অবয়বভূতত্ব প্রযুক্ত যাহাকে তুমি আত্মৈকদেশরূপে উপাসনা কর, সেই সুতেজা বৈশ্বানরের উপাসনাহেতু তোমার কুলে পুত্রাদি মহাকুলীন, অর্থাৎ সাতিশয় কুলীন হইবে ॥ ১ ॥

হে প্রাচীনশাল! তুমি দীপ্তাগ্নি হইয়া অন্ন ভোজনকরত পুত্রপৌত্রাদি প্রিয়দর্শন কর এবং অন্যব্যক্তিও অন্ন ভক্ষণ করে এবং পুত্রপৌত্রাদিপ্রিয় দর্শন করে। যিনি বৈশ্বানররূপে আত্মাকে উপাসনা করেন, তাঁহার কুলে

## ত্রয়োদশঃ খণ্ডঃ।

অথ হোবাচ সত্যযজ্ঞং পৌলুষিং প্রাচীনযোগ্য কং ত্বমাত্মানমুপাস্ম ইত্যাদিত্যমেব ভগবো রাজন্নিতি হোবাচৈষ বৈ বিশ্বরূপ আত্মা বৈশ্বানরোঽয়ং ত্বমাত্মানমুপাস্সে তস্মাত্তব বহু বিশ্বরূপং কুলে দৃশ্যতে প্রবৃত্তোঽশ্বতরীরথো দাসীনিষ্কো ॥ ১ ॥

---

অথ হোবাচ সত্যযজ্ঞং পৌলুষিং হে প্রাচীনযোগ্য কং ত্বমাত্মানমুপাস্ম ইত্যাদিত্যমেব ভগবো রাজন্নিতি হোবাচ। শুক্লনীলাদিরূপত্বাদ্বিশ্বরূপত্বমাদিত্যস্য সর্ব্বরূপত্বাদ্বা। সর্ব্বাণি রূপাণি হি ত্বাষ্ট্রাণি যতো-

---

ব্রহ্মবর্চ্চস্বীর উৎপত্তি হয়, অর্থাৎ তিনি অন্ন পরিপাক করেন, প্রিয়জনের মুখদর্শন করেন এবং তাঁহার কুলে ব্রহ্মানুষ্ঠান হইয়া থাকে। কিন্তু বৈশ্বানর, আত্মার মূর্দ্ধা। আর যদি কেহ ইহার বিপরীতরূপে উপাসনা করে, তাহাহইলে তাঁহার মূর্দ্ধা পতিত (শিরঃ পাত) হইবে ॥ ২ ॥

ইতি দ্বাদশ খণ্ড ॥ ১২ ॥

---

প্রাচীনশাল মৌনাবলম্বন করিলে অশ্বপতি পুলুষাতনয় সত্য যজ্ঞকে কহিলেন, হে সত্যযজ্ঞ! তুমি কাহাকে আত্মাবলিয়া উপাসনা করিতেছ? সত্যযজ্ঞ কহিলেন, হে ভগবন্ রাজন্! আমি আদিত্যের বিশ্বরূপ হেতু তাঁহাকে আত্মা বলিয়া উপাসনা করি। অশ্বপতি বলিলেন, এই আদিত্য শুক্লনীলাদি বিবিধরূপবান্। বিশ্বকর্ত্তা, ইনি সকল রূপ প্রকাশ করিয়াছিলেন, এই নিমিত্ত আদিত্যদেবকে বৈশ্বানর আত্মা বলিয়া জানি। ইহার উপাসনায় তোমার কুলে বিশ্বরূপদর্শন হইবে এবং তোমার অশ্বতরীবর যুক্ত রথ ও হারবিভূষিত দাসীহইবে ॥ ১ ॥

অসংস্যন্নং পশ্যসি প্রিয়মত্ত্যন্নং পশ্যতি প্রিয়ং ভবত্যস্য ব্রহ্মবর্চ্চসং কুলে য এতমেবমাত্মানং বৈশ্বানরমুপাস্তে চক্ষুষ্ট্বেতদাত্মন ইতি হোবাচান্ধোঽভবিষ্যদ্যন্মাং নাগমিষ্য ইতি ॥ ২ ॥

ইতি ত্রয়োদশঃ খণ্ডঃ ॥ ১৩ ॥

---

হতো বা বিশ্বরূপ আদিত্যস্তদুপাসনাত্তব বহু বিশ্বরূপমিহামুত্রার্থমুপকরণং দৃশ্যতে কুলে। কিঞ্চ ত্বামনুপ্রবৃত্তোঽশ্বতরীভ্যাং যুক্তো রথোঽশ্বতরীরথো দাসীনিষ্কো দাসীভির্যুক্তো নিষ্কোহারো দাসীনিষ্কোঽৎস্যন্নমিত্যাদি সমানম্। চক্ষুর্বৈশ্বানরস্য তু সবিতা। তস্য সমস্তবুদ্ধ্যোপাসনাদন্ধো ভবিষ্যশ্চক্ষুর্হীনো ভবিষ্যো যন্মাং নাগমিষ্য ইতি পূর্ব্ববৎ ॥ ১২ ॥

ইতি ত্রয়োদশঃ খণ্ডঃ ॥ ১৩ ॥

---

হে সত্যযজ্ঞ! তুমি অন্নভোজন কর, প্রিয় পুত্রপৌত্রাদি দর্শন কর। যিনি আদিত্যরূপে বৈশ্বানর আত্মার উপাসনা করেন, তিনিও অন্নভোজন করেন এবং প্রিয়পুত্রাদি দর্শন করিয়া থাকেন, তাহার কুলে ব্রহ্মবর্চ্চবীর উৎপত্তি হয়, অর্থাৎ তিনি অন্ন পরিপাক করেন, প্রিয়জনের মুখদর্শন করিয়া থাকেন এবং তাঁহার কুলে ব্রহ্মানুষ্ঠান হইয়া থাকে। কিন্তু বৈশ্বানর, আত্মার চক্ষু। আর যদি তুমি ইহার বিপরীতভাবে উপাসনা কর, তাহাহইলে অন্ধ হইবে ॥ ২ ॥

ইতি ত্রয়োদশ খণ্ড ॥ ১৩ ॥

## চতুর্দ্দশঃ খণ্ডঃ।

অথ হোবাচেন্দ্রদ্যুম্নং ভাল্লবেয়ং বৈয়াঘ্রপদ্য কং ত্বমাত্মানমুপাস্স ইতি বায়ুমেব ভগবো রাজন্নিতি হোবাচৈষ বৈ পৃথগ্বর্ত্মাত্মা বৈশ্বানরো যং ত্বমাত্মানমুপাস্সে তস্মাত্ত্বাং পৃথগ্বলয় আয়ন্তি পৃথগ্রথশ্রেণয়োঽনুযন্তি ॥ ১ ॥

অৎস্যন্নং পশ্যসি প্রিয়মত্ত্যন্নং পশ্যতি প্রিয়ং ভবত্যস্য ব্রহ্মবর্চ্চসং কুলে য এতমেবমাত্মানং বৈশ্বানরমুপাস্তে

---

অথ হোবাচেন্দ্রদ্যুম্নং ভাল্লবেয়ং বৈয়াঘ্রপদ্য কং ত্বমাত্মানমুপাস্স ইত্যাদি সমানম্। পৃথগ্বর্ত্মাত্মা নানা বর্ত্মানি যস্য বায়োরাবহোদ্বহাদিভির্ভেদৈর্বর্ত্তমানস্য সোঽয়ং পৃথগ্বর্ত্মাত্মা বায়ুঃ। তস্মাৎ পৃথগ্বর্ত্মাত্মনো বৈশ্বানরস্যোপাসনাৎ পৃথক্ নানাদিক্কাস্ত্বাং প্রতি বলয়ো বস্ত্রান্নাদিলক্ষণা বলয় আয়ন্তি আগচ্ছন্তি। পৃথগ্রথশ্রেণয়ো রথপঙ্ক্তয়োঽপি ত্বামনুযন্তি। ১ ॥

---

সত্যযজ্ঞ নিরস্ত হইলে অশ্বপতি ভাল্লবেয় ইন্দ্রদ্যুম্নকে কহিলেন, হে বৈয়াঘ্রপদ্য! তুমি কাহাকে আত্মা বলিয়া উপাসনা কর? তখন ইন্দ্রদ্যুম্ন কহিলেন, হে ভগবন্ রাজন! আমি বায়ুকে বৈশ্বানর আত্মা বলিয়া উপাসনা করি। অশ্বপতি বলিলেন, বায়ু নানাবর্ত্মে পৃথক পৃথক্ গমন করেন, অতএব বায়ুকে বৈশ্বানর আত্মা বলিয়া জানি। এই পৃথগ্বর্ত্মা বায়ুর উপাসনায় নানাদিক্ হইতে তোমার অন্নবস্ত্রাদি আগমন করিবে এবং পৃথক্ পৃথক্ রথশ্রেণী তোমার অনুগমন করিবে ॥ ১ ॥

হে ইন্দ্রদ্যুম্ন! তুমি অন্নভোজন কর এবং প্রিয়পুত্রপৌত্রাদি দর্শন কর। আর যিনি বায়ুরূপে বৈশ্বানর আত্মার উপাসনা করেন, তিনিও অন্ন

প্রাণস্তেন আত্মন ইতি হোবাচ প্রাণস্ত উদক্রমিষ্যদ্যন্মাং নাগমিষ্য ইতি ॥ ২ ॥

ইতি চতুর্দ্দশঃ খণ্ডঃ ॥ ১৪ ॥

---

অংশুরমিত্যাদি সমানম্ । প্রাণস্তেব আত্মন ইতি হোবাচ প্রাণস্তে তব উদক্রমিষ্যাদুৎক্রান্তোঽভবিষ্যদ্যন্মাং নাগমিষ্য ইতি ॥ ২ ॥

ইতি চতুর্দ্দশঃ খণ্ডঃ ॥ ১৪ ॥

---

ভোজন করেন ও প্রিয়পুত্রাদি দর্শন করিতে পারেন এবং তাহার কুলে ব্রহ্মবর্চ্চস্বীর উৎপত্তি হয়, অর্থাৎ তিনি অন্ন পরিপাক করেন, প্রিয়জনের মুখদর্শন করিয়া থাকেন এবং তাঁহার কুলে ব্রহ্মানুষ্ঠান হইয়া থাকে। কিন্তু বৈশ্বানর, আত্মার প্রাণ এবং যিনি ইহাতে সন্দেহ করিয়া ইহার বিপরীত ভাবে উপাসনা করেন, তাঁহার প্রাণ উৎক্রান্ত, অর্থাৎ মৃত্যু হইয়া থাকে ॥ ২ ॥

ইতি চতুর্দ্দশ খণ্ড ॥ ১৪ ॥

## পঞ্চদশঃ খণ্ডঃ।

অথ হোবাচ জনং শার্করাক্ষ্য কং ত্বমাত্মানমুপাস্ম ইত্যাকাশমেব ভগবো রাজন্নিতি হোবাচৈষ বৈ বহুল আত্মা বৈশ্বানরোঽয়ং ত্বমাত্মানমুপাস্সে তস্মাত্ত্বং বহুলোঽসি প্রজয়া চ ধনেন চ ॥ ১ ॥

অৎস্যন্নং পশ্যসি প্রিয়মত্ত্যন্নং পশ্যতি প্রিয়ং ভবত্যস্য ব্রহ্মবর্চ্চসং কুলে য এতমেবমাত্মানং বৈশ্বানরমুপাস্তে

---

অথ হোবাচ জনমিত্যাদি সমানম্। এষ বৈ বহুল আত্মা বৈশ্বানরঃ। বহুলত্বমাকাশস্য সর্ব্বগতত্বাদ্বহুলগুণোপাসনাচ্চ। ত্বং বহুলোঽসি প্রজয়া পুত্রপৌত্রাদিলক্ষণয়া ধনেন চ হিরণ্যাদিনা। সন্দেহস্ত্বেবং সন্দেহো মধ্যমশরীরং বৈশ্বানরস্য। দিহেবৃর্দ্ধ্যর্থত্বাত্মাংসরুধিরাস্থ্যাদি-

---

ইন্দ্রদ্যুম্ন নিরস্ত হইলে অশ্বপতি জনকে কহিলেন, হে শার্করাক্ষ্য! তুমি কাহাকে বৈশ্বানর আত্মা বলিয়া উপাসনা করিতেছ? জন কহিলেন, ভগবন রাজন্! আমি সর্ব্বগত আকাশকে বৈশ্বানর আত্মা বলিয়া উপাসনা করিয়া থাকি। অশ্বপতি বলিলেন, আকাশ বহুরূপী ও সর্ব্বগত এই নিমিত্ত তাঁহাকেই আমি বৈশ্বানর আত্মা বলিয়া জানি। এই আকাশরূপী বৈশ্বানর আত্মার উপাসনায় তুমিও প্রজা ও ধনাদিদ্বারা বহুলী হইবে, অর্থাৎ তুমি পুত্র, পৌত্র, হিরণ্যাদি ধনরত্ন সমন্বিত হইতে পারিবে। ১ ॥

হে জন! তুমি অন্নভোজন কর এবং প্রিয়পুত্রাদি দর্শন কর, আর যিনি আকাশরূপে বৈশ্বানর আত্মার উপাসনা করেন, তিনিও অন্নভোজন ও প্রিয়পুত্রাদি দর্শন করিতে পারেন, বিশেষতঃ তাঁহার কুলে ব্রহ্ম-

সন্দেহস্তেব আত্মন ইতি হোবাচ সন্দেহস্তে ব্যশীর্য্যদ্যন্মাং নাগমিষ্য ইতি ॥ ২ ॥

ইতি পঞ্চদশঃ খণ্ডঃ ॥ ১৫ ॥

---

ভিশ্চ বহুলং শরীরম্। তৎসন্দেহস্তে তব শরীরং ব্যশীর্য্যত শীর্ণমভবিষ্য-দ্যন্মাং নাগমিষ্য ইতি ॥ ১২ ॥

ইতি পঞ্চদশঃ খণ্ডঃ ॥ ১৫ ॥

---

বর্চ্চস্বীর অন্ন হয়, অর্থাৎ তিনি অন্ন পরিপাক করেন, প্রিয়জনের মুখ দর্শন করিয়া থাকেন এবং তাঁহার কুলে ব্রহ্মানুষ্ঠান হইয়া থাকে। পরিন্তু বৈশ্বানর, আত্মার মধ্যশরীর। আর কেহ ইহাতে সন্দেহ করিয়া যদি বিপরীতভাবে উপাসনা করে, তাহাহইলে তাহার শরীর বিশীর্ণ হয় ॥ ২ ॥

ইতি পঞ্চদশ খণ্ড ॥ ১৫ ॥

## ষোড়শঃ খণ্ডঃ।

অথ হোবাচ বুড়িলমাশ্বতরাশ্বিং বৈয়াঘ্রপদ্য কং ত্বমাত্মানমুপাস্স ইত্যপ এব ভগবো রাজন্নিতি হোবাচৈষ বৈ রয়িরাত্মা বৈশ্বানরোহয়ং ত্বমাত্মানমুপাস্সে তস্মাত্ত্বং রয়িমান্ পুষ্টিমানসি ॥ ১ ॥

অৎস্যন্নং পশ্যসি প্রিয়মত্ত্যন্নং পশ্যতি প্রিয়ং ভবত্যস্য ব্রহ্মবর্চ্চসং কুলে য এতমেবমাত্মানং বৈশ্বানরমুপাস্তে বস্তিস্ত্বেষ আত্মন ইতি হোবাচ বস্তিস্তে ব্যভেৎস্যদ্যন্মাং নাগমিষ্য ইতি ॥ ২ ॥

ইতি ষোড়শঃ খণ্ডঃ ॥ ১৬ ॥

---

অথ হোবাচ বুড়িলং আশ্বতরাশ্বিমিত্যাদি সমানম্। এষ বৈ রয়িরাত্মা বৈশ্বানরো ধনরূপঃ। অতোঽন্নং ভতো ধনমিতি। তস্মাত্ত্বং রয়িমান ধনবাংস্ত্বং পুষ্টিমাংশ্চ শরীরেণ পুষ্টেশ্চান্ননিমিত্তত্বাৎ। বস্তিস্ত্বেষ

---

জল নিরস্ত হইলে অশ্বপতি বুড়িলকে কহিলেন, হে বৈয়াঘ্রপদ্য! তুমি কাহাকে বৈশ্বানর আত্মা জানকরিয়া উপাসনা কর। বুড়িল কহিলেন, ভগবন্! আমি ধনরূপে বৈশ্বানর আত্মার উপাসনা করিয়া থাকি, অশ্বপতি বলিলেন, আমি এই রয়িনামক ধনরূপী বৈশ্বানরকে আত্মা বলিয়া জানি। ইহার উপাসনায় তুমিও ধনবান্ এবং পুষ্টিমান হইতে পারিবে। ১ ॥

হে বুড়িল! তুমি অন্ন ভোজন কর, প্রিয়পুত্রাদি দর্শন কর এবং যিনি এই ধনরূপী বৈশ্বানর আত্মার উপাসনা করেন, তিনিও অন্নভোজন এবং

## সপ্তদশঃ খণ্ডঃ।

অথ হোবাচোদ্দালকমারুণিং গৌতম কং ত্বমাত্মানমুপাস্স ইতি পৃথিবীমেব ভগবো রাজন্নিতি হোবাচৈষ বৈ প্রতিষ্ঠাত্মা বৈশ্বানরোহয়ং ত্বমাত্মানমুপাস্সে তস্মাত্ত্বং প্রতিষ্ঠিতোহসি প্রজয়া চ পশুভিশ্চ॥ ১ ॥

---

আত্মনো বৈশ্বানরস্য বস্তিমূত্রসংগ্রহস্থানং বস্তিস্তে ব্যভেৎস্যদ্যন্মোহভবিষ্যদ্যন্মাং নাগমিষ্য ইতি ॥ ১২ ॥

ইতি ষোড়শঃ খণ্ডঃ ॥ ১৬ ॥

---

অথ হোবাচোদ্দালকমিত্যাদি সমানম্। পৃথিবীমেব ভগবো রাজ-

---

প্রিয় পুত্রাদি দর্শন করিতে পারে এবং তাহার কুলে ব্রহ্মবর্চ্চস্বীর উৎপত্তি হয়। ইহাই ব্রহ্মের বস্তিস্থান, আর যিনি ইহাতে সন্দেহ করিয়া ইহার বিপরীত রূপে উপাসনা করেন, তাঁহার বস্তি, অর্থাৎ মূত্রসংগ্রহ স্থান ভিন্ন হইয়া থাকে ॥ ২ ॥

ইতি ষোড়শ খণ্ড।

---

বুড়িল নিরস্ত হইলে অশ্বপতি আরুণি উদ্দালককে কহিলেন, হে গৌতম! তুমি কাহাকে বৈশ্বানর আত্মা বলিয়া উপাসনা কর। উদ্দালক কহিলেন, হে ভগবন্ রাজন্! আমি পৃথিবীকে বৈশ্বানর আত্মা বলিয়া জানি এবং তাঁহাকেই উপাসনা করি। অশ্বপতি বলিলেন, পৃথিবীতেই আত্মা প্রতিষ্ঠিত আছেন, অতএব পৃথিবীরূপ বৈশ্বানর আত্মার উপাসনা করিলে তুমিও প্রজা এবং পশুগণের সহিত প্রতিষ্ঠিত হইবে ॥ ১ ॥

অৎস্যন্নং পশ্যসি প্রিয়মত্ত্যন্নং পশ্যতি প্রিয়ং ভবত্যস্য ব্রহ্মবর্চ্চসং কুলে য এতমেবমাত্মানং বৈশ্বানরমুপাস্তে পাদৌ ত্বেতাবাত্মন ইতি হোবাচ পাদৌ তে ব্যম্লাস্যেতাং যন্মাং নাগমিষ্য ইতি ॥ ২ ॥

ইতি সপ্তদশঃ খণ্ডঃ ॥ ১৩ ॥

---

ম্নিতি হোবাচ। এষ বৈ প্রতিষ্ঠা পাদৌ বৈশ্বানরস্য। পাদৌ তে ব্যম্লাস্যেতাং বিম্লানাববভবিষ্যেতাং শিথিলীভূতৌ যন্মাং নাগমিষ্য ইতি ॥ ১২ ॥

ইতি সপ্তদশঃ খণ্ডঃ ॥ ১৭ ॥

---

তুমি অন্নভোজন কর, প্রিয়পুত্রাদি দর্শন কর। যিনি উক্তরূপে বৈশ্বানর আত্মার উপাসনা করেন, তিনিও অন্নভোজন করেন এবং প্রিয়পুত্রাদি দর্শন করিয়া থাকেন এবং তাহার কুলে ব্রহ্মবর্চ্চস্বীর জন্ম হয়। ইহাই ব্রহ্মের পদ, আর যিনি উক্তরূপে বৈশ্বানরকে জানিতে পারেন না, তাহার পাদদ্বয় শিথিল হইয়া যায় ॥ ২ ॥

ইতি সপ্তদশ খণ্ড।

# অষ্টাদশঃ খণ্ডঃ।

তান্ হোবাচৈতে বৈ খলু যূয়ং পৃথগিবেমমাত্মানং বৈশ্বানরং বিদ্বাংসোঽন্নমত্থ যস্ত্বেতমেবং প্রাদেশমাত্রমভিবিমানাত্মানং বৈশ্বানরমুপাস্তে স সর্ব্বেষু লোকেষু সর্ব্বেষু ভূতেষু সর্ব্বেষ্বাত্মস্বন্নমত্তি॥ ১॥

---

তান্ যথোক্তবৈশ্বানরদর্শনবতো হ উবাচ। এতে যূয়ং বৈ খল্বিত্যনর্থকৌ যূয়ং পৃথগিবাপৃথক্ সন্তমিমমেকং বৈশ্বানরং বিদ্বাংসোঽন্নমত্থ পরিচ্ছিন্নাত্মবুদ্ধ্যা এতদ্বস্তিদর্শন ইব জাত্যন্ধাঃ। যস্ত্বেকমেবং যথোক্তাবয়বৈর্দ্যুমূর্দ্ধাদিভির্বিশিষ্টমেকং প্রাদেশমাত্রং প্রাদেশৈর্দ্যুমূর্দ্ধাদিভিঃ পৃথিবীপাদান্তৈরধ্যাত্মং মীয়তে জ্ঞায়ত ইতি প্রাদেশমাত্রম্। মুখাদিষু বা কারণেষ্বকর্তৃত্বেন মীয়ত ইতি প্রাদেশমাত্রঃ। দ্যুলোকাদিপৃথিব্যন্তপ্রদেশপরিমাণো বা প্রাদেশমাত্রঃ। প্রকর্ষেণ শাস্ত্রেণাদিশ্যন্ত ইতি প্রাদেশা দ্যুলোকাদয় এব তাবৎপরিমাণঃ প্রাদেশমাত্রঃ। শাখান্তরে তু মূর্দ্ধাদিশ্চিবুকপ্রতিষ্ঠ ইতি প্রাদেশমাত্রং কল্পয়ন্তি। ইহ তু ন তথাভিপ্রেতঃ। তস্য হ বা এতস্যাত্মন ইত্যাদ্যুপসংহারাৎ। প্রত্যগাত্মতয়াভিবিমীয়তেঽহমিতি জ্ঞায়ত ইত্যভিবিমানস্তমেতমাত্মানং বৈশ্বানরং

---

প্রাচীনশালপ্রভৃতি পঞ্চ ব্রহ্মদর্শী মৌনাবলম্বন করিলে অশ্বপতি তাঁহাদিগকে কহিতে লাগিলেন। তোমরা অপৃকৃভাবে বৈশ্বানরকে উপাসনা কর। যিনি যথোক্ত অবয়ববিশিষ্ট প্রাদেশমাত্র পুরুষ বৈশ্বানরকে উপাসনা করেন, তিনি সর্ব্বলোকে, সর্ব্বভূতে ও সকল আত্মাতে অন্নভোজন করিয়া থাকেন। বৈশ্বানরাত্ম-ব্যক্তি সর্ব্বাত্মা হইয়া স্বর্গাদি সর্ব্বলোকে চরাচরাদি সর্ব্বভূতে শরীর, ইন্দ্রিয়, মন, বুদ্ধি প্রভৃতি সকল আত্মাতে

তস্য হ বা এতস্যাত্মনো বৈশ্বানরস্য মূর্দ্ধৈব সুতেজাশ্চক্ষুর্বিশ্বরূপঃ প্রাণঃ পৃথগ্বর্ত্মাত্মা সন্দেহো বহুলো বস্তিরেব রয়িঃ পৃথিব্যেব পাদৌ উর এব বেদির্লোমানি বর্হির্হৃদয়ং গার্হপত্যো মনোঽন্বাহার্য্যপচন আস্যমাহবনীয়ঃ ॥ ২ ॥

ইতি অষ্টাদশঃ খণ্ডঃ ॥ ১৮ ॥

---

বিশ্বান্নরান্নয়তি পুণ্যপাপানুরূপাং গতিম্। সর্ব্বাত্মৈব ঈশ্বরো বৈশ্বানরো বিশ্বো নর এব বা সর্ব্বাত্মত্বাৎ। বিশ্বৈর্ব্বা নরৈঃ প্রত্যগাত্মতয়া প্রবিভজ্য নীয়ত ইতি বৈশ্বানরঃ। তমেবমুপাস্তে যঃ সোঽদন্নাদী সর্ব্বেষু লোকেষু দ্যুলোকাদিষু সর্ব্বেষু ভূতেষু চরাচরেষু সর্ব্বেষাত্মসু শরীরেন্দ্রিয়মনোবুদ্ধিষু তেষু হ্যাত্মকল্পনাব্যপদেশঃ প্রাণিনামন্নমত্তি। বৈশ্বানরবিৎ-সর্ব্বাত্মা সন্নন্নমত্তি। ন যথাজ্ঞঃ পিণ্ডমাত্রাভিমানঃ সন্নিত্যর্থঃ॥ ১॥

কস্মাদেবম্। যস্মাত্তস্য হ বৈ প্রকৃতস্যৈবৈতস্যাত্মনো বৈশ্বানরস্য মূর্দ্ধৈব সুতেজাশ্চক্ষুর্বিশ্বরূপঃ প্রাণঃ পৃথগ্বর্ত্মাত্মা সন্দেহো বহুলো বস্তিরেব রয়িঃ পৃথিব্যেব পাদৌ অথ বা বিধ্যর্থমেতদ্বচনমেব উপাস্য ইতি অথেদানীং বৈশ্বানরবিদো ভোজনেঽগ্নিহোত্রং সম্পিপাদয়িষন্নাহ এতস্য বৈশ্বানরস্য ভোক্তুর এব বেদিরাকারসামান্যাৎ। লোমানি বর্হির্ব্বেদ্যা-বিবোরসি লোমান্যাস্তীর্ণানি দৃশ্যন্তে। হৃদয়ং গার্হপত্যো হৃদয়াদ্ধি

---

সর্ব্বপ্রাণীর অন্ন ভক্ষণ করেন। যেমন অজ্ঞেরা পিণ্ডমাত্র ভক্ষণ করে, বৈশ্বানরজ্ঞ ব্যক্তিরা সেইরূপ পিণ্ডমাত্রাভিমানী হয়েন না॥ ১॥

পূর্ব্বশ্রুতিতে উক্ত হইয়াছে যে, বৈশ্বানরজ্ঞ পুরুষেরা সর্ব্বলোকাদিতে অন্ন ভক্ষণ করে, এই শ্রুতিতে তাহার কারণ দর্শাইতেছেন।—যেহেতু

## ঊনবিংশঃ খণ্ডঃ।

তদ্‌যদ্ভক্তং প্রথমমাগচ্ছেত্তদ্ধোমীয়ꣳ স যাং প্রথমা-
মাহুতিং জুহুয়াৎ প্রাণায় স্বাহেতি প্রাণস্তৃপ্যতি ॥ ১ ॥

---

মনঃ প্রণীতমিবানস্বরীভবতি। অতোঽন্বাহার্য্যপচনোঽগ্নির্মনঃ। আস্যং মুখমাহবনীয়ঃ। আহবনীয়ো হূয়তেঽস্মিন্নন্নমিতি ॥ ২ ॥

ইতি অষ্টাদশঃ খণ্ডঃ ॥ ১৮ ॥

---

তত্রৈবং সতি যদ্ভক্তং ভোজনকালে আগচ্ছেদ্ভোজনার্থং তদ্ধোমার্থং তদ্ধোমীয়ং তদ্ধোতব্যং অগ্নিহোত্রসম্পন্মাত্র বিবক্ষিতত্বান্নাগ্নিহোত্রাঙ্গেতি কর্ত্তব্যতাপ্রাপ্তিঃ। ইহ স ভোক্তা যাং প্রথমামাহুতিং জুহুয়াত্তাং কথং জুহুয়াদিত্যাহ। প্রাণায় স্বাহেত্যনেন মন্ত্রেণাহুতিশব্দাদবদানপ্রমাণ-মন্নং প্রক্ষিপেদিত্যর্থঃ। তেন সোঽশ্নেত্যাদি তৃপ্যতি প্রাণস্তৃপ্যতি প্রাণে

---

প্রকৃত আত্মস্বরূপ বৈশ্বানরের মস্তক সুতেজাদ্যুলোক, চক্ষু বিশ্বরূপ, প্রাণ পৃথগ্বর্ত্মা (বায়ু) মধ্যস্থল আকাশ, বস্তিদেশ রয়ি (অন), পৃথিবী পাদ হয়েন। বক্ষঃস্থলবেদি, লোমদূর্ব্বা, হৃদয় গার্হপত্য অগ্নি, মনঃ অন্বাহার্য্যপচন অগ্নি, মুখ আহবনীয় অগ্নি ॥ ২ ॥

ইতি অষ্টাদশ খণ্ড ॥ ১৮ ॥

---

পূর্ব্বোক্তপ্রকারে অগ্নিহোত্র সম্পাদিত হইলে ভোজনকালে ভোজনার্থ যে ভক্ত প্রথমে আগমন করে, সেই হোমার্থ আগত হোমীয় দ্রব্যই হোতব্য। ভোক্তা যে প্রথমাহুতি প্রদান করেন, অর্থাৎ ভোজনকর্ত্তা ভোজনকালে যে প্রথম গ্রাস ভক্ষণ করেন, তাহাতে "প্রাণায় স্বাহা" এই মন্ত্রে আহুতি প্রদান করিয়া থাকেন; তাহাতেই প্রাণ পরিতৃপ্ত হয় ॥ ১ ॥

প্রাণে তৃপ্যতি চক্ষুস্তৃপ্যতি চক্ষুষি তৃপ্যত্যাদিত্যস্তৃপ্যত্যাদিত্যে তৃপ্যতি দ্যৌস্তৃপ্যতি দিবি তৃপ্যত্যাং যৎকিঞ্চ দ্যৌশ্চাদিত্যশ্চাধিতিষ্ঠতস্তত্তৃপ্যতি তস্যানুতৃপ্তিং তৃপ্যতি প্রজয়া পশুভিরন্নাদ্যেন তেজসা ব্রহ্মবর্চ্চসেনেতি ॥ ২ ॥

ইতি ঊনবিংশঃ খণ্ডঃ ॥ ১৯ ॥

---

তৃপ্যতি চক্ষুস্তৃপ্যতি চক্ষুরাদিত্যো যচ্চাস্তদ্দ্যৌশ্চাদিত্যশ্চ স্বামিত্বেনাধিতিষ্ঠতস্তচ্চ তৃপ্যতি তস্য তৃপ্তিমনু স্বয়ং ভুঞ্জানস্তৃপ্যত্যেবং প্রত্যক্ষম্। কিঞ্চ প্রজাদিভিশ্চ। তেজঃ শরীরস্থা দীপ্তিরুজ্জ্বলত্বং প্রাগল্ভ্যং বা ব্রহ্মবর্চ্চসং বৃত্তস্বাধ্যায়নিমিত্তং তেজঃ। ১-২ ॥

ইতি ঊনবিংশঃ খণ্ডঃ। ১৯।

---

প্রাণের তৃপ্তি হইলেই চক্ষুঃ পরিতৃপ্ত হইয়া থাকে, চক্ষুর পরিতৃপ্তিতে আদিত্যের তৃপ্তি হয়, আদিত্য তৃপ্তিলাভ করিলে স্বর্গলোকের পরিতৃপ্তি হইয়া থাকে, স্বর্গলোক পরিতৃপ্ত হইলে সেই স্বর্গলোকে যে আদিত্যাদিরা স্বামীরূপে অধিষ্ঠিত আছেন, তাঁহারাও তৃপ্তিলাভ করিয়া থাকেন। সেই রূপ পরস্পরের পরিতৃপ্তিতে ভোজনকারী ব্যক্তিও স্বয়ং পরিতৃপ্ত হয় এবং প্রজা, পশু, ধন ও ব্রহ্মতেজেও তৃপ্তিলাভ করে॥ ২॥

ইতি ঊনবিংশতি খণ্ড। ১৯।

## বিংশঃ খণ্ডঃ।

অথ যাং দ্বিতীয়াং জুহুয়াত্তাং জুহুয়াদ্ব্যানায় স্বাহেতি ব্যানস্তৃপ্যতি ॥ ১ ॥

ব্যানে তৃপ্যতি শ্রোত্রং তৃপ্যতি শ্রোত্রে তৃপ্যতি চন্দ্রমাস্তৃপ্যতি চন্দ্রমসি তৃপ্যতি দিশস্তৃপ্যন্তি দিক্ষু তৃপ্যতীষু যৎকিঞ্চ দিশশ্চ চন্দ্রমাশ্চাধিতিষ্ঠন্তি তত্তৃপ্যতি তস্যানুতৃপ্তিং তৃপ্যতি প্রজয়া পশুভিরন্নাদ্যেন তেজসা ব্রহ্মবর্চ্চসেনেতি ॥ ২ ॥

ইতি বিংশঃ খণ্ডঃ ॥ ২০ ॥

---

অথ যাং দ্বিতীয়াম্ ॥ ১২ ॥

ইতি বিংশঃ খণ্ডঃ ॥ ২০ ॥

---

অনন্তর যে দ্বিতীয় আহুতি প্রদান করে, অর্থাৎ ভোক্তা ব্যক্তি ভোজনকালে যে দ্বিতীয় গ্রাস ভক্ষণ করে, তাহাতে "ব্যানায় স্বাহা" এই মন্ত্রে আহুতি দিয়া থাকে, এই দ্বিতীয় আহুতিতেই ব্যানবায়ু পরিতৃপ্ত হয় ॥ ১ ॥

ব্যান বায়ু পরিতৃপ্ত হইলে শ্রোত্র তৃপ্তিলাভ করে, শ্রোত্রের তৃপ্তিতে চন্দ্রমাও তৃপ্তিলাভ করেন, চন্দ্রমা তৃপ্তিলাভ করিলে দিক্‌সকল পরিতৃপ্ত থাকে, দিক্‌সকল তৃপ্তিলাভ করিলে দিক্ ও চন্দ্রকে যাঁহারা স্বামীরূপে

# একবিংশঃ খণ্ডঃ।

অথ যাং তৃতীয়াং জুহুয়াত্তাং জুহুয়াদপানায় স্বাহেত্যপানস্তৃপ্যতি ॥ ১ ॥

অপানে তৃপ্যতি বাক্‌তৃপ্যতি বাচি তৃপ্যন্ত্যামগ্নিস্তৃপ্যত্যগ্নৌ তৃপ্যতি পৃথিবী তৃপ্যতি পৃথিব্যাং তৃপ্যন্ত্যাং যৎকিঞ্চ পৃথিবী চাগ্নিশ্চাধিতিষ্ঠতস্তত্তৃপ্যতি তস্যানুতৃপ্তিং তৃপ্যতি প্রজয়া পশুভিরন্নাদ্যেন তেজসা ব্রহ্মবর্চ্চসেনেতি ॥ ২ ॥

ইতি একবিংশঃ খণ্ডঃ ॥ ২১ ॥

---

অথ যাং তৃতীয়াম্ ॥ ১ ২ ॥

ইতি একবিংশঃ খণ্ডঃ ॥ ২১ ॥

---

অধিষ্ঠিত আছেন, তাঁহারাও তৃপ্তিলাভ করেন। এইরূপে শ্রোত্রাদি সকলের তৃপ্তি হইলে ভোজন কর্ত্তাও পরিতৃপ্ত হইয়া থাকেন এবং প্রজা, পশু, ধন ও ব্রহ্মতেজেও তৃপ্তিলাভ করেন ॥ ২ ॥

ইতি বিংশতি খণ্ড ॥ ২০ ॥

অনন্তর যে তৃতীয় আহুতি প্রদান করে, অর্থাৎ ভোক্তা ব্যক্তি ভোজনকালে যে তৃতীয় গ্রাস ভক্ষণ করে, তাহাতে "অপানায় স্বাহা" এই মন্ত্রে আহুতি দিয়া থাকে, এই তৃতীয় আহুতিতেই অপান বায়ু পরিতৃপ্ত হয় ॥ ১ ॥

অপান বায়ু পরিতৃপ্ত হইলে বাক্য তৃপ্তিলাভ করে, বাক্য তৃপ্তিলাভ করিলে অগ্নির তৃপ্তি হয়, অগ্নির তৃপ্তিতে পৃথিবী তৃপ্তিলাভ করে, পৃথি·

## দ্বাবিংশঃ খণ্ডঃ।

অথ যাং চতুর্থীং জুহুয়াত্তাং জুহুয়াৎ সমানায় স্বাহেতি সমানস্তৃপ্যতি ॥ ১ ॥

সমানে তৃপ্যতি মনস্তৃপ্যতি মনসি তৃপ্যতি পর্জ্জন্যস্তৃপ্যতি পর্জ্জন্যে তৃপ্যতি বিদ্যুত্তৃপ্যতি বিদ্যুতি তৃপ্যন্ত্যাং যৎকিঞ্চ বিদ্যুচ্চ পর্জ্জন্যশ্চাধিতিষ্ঠতস্তত্তৃপ্যতি তস্যানু-

অথ যাং চতুর্থী মিতি সমানং ॥ ১-২ ॥

ইতি দ্বাবিংশঃ খণ্ডঃ ॥ ২২ ॥

---

বীর পরিতৃপ্তি লাভ করিলে যাহারা পৃথিবী ও অগ্নিতে স্বামীরূপে অধিষ্ঠান করেন, তাহাদিগেরও তৃপ্তি হইয়া থাকে। এইরূপে বাক্যাদির পরিতৃপ্তি হইলে ভোজনকারী ব্যক্তি পরিতৃপ্ত হয় এবং প্রজা, পশু, ধন ও ব্রহ্মতেজে তৃপ্তিলাভ করে ॥ ২ ॥

ইতি একবিংশতি খণ্ড ॥ ২১ ॥

অনন্তর যে চতুর্থী আহুতি প্রদান করে, অর্থাৎ ভোজনকর্ত্তা ভোজনকালে যে চতুর্থগ্রাস ভক্ষণ করে, তাহাতে "সমানায় স্বাহা" এই মন্ত্রে আহুতি দিয়া থাকে, এই চতুর্থী আহুতিতেই সমান বায়ু পরিতৃপ্ত হয় ॥ ১ ॥

সমান বায়ু পরিতৃপ্ত হইলে মনঃ তৃপ্তিলাভ করে, মনের পরিতৃপ্তি হইলে পর্জ্জন্যের (মেঘের) তৃপ্তি হইয়া থাকে, পর্জ্জন্যের তৃপ্তিতে বিদ্যুৎ

তৃপ্তিং তৃপ্যতি প্রজয়া পশুভিরন্নাদ্যেন তেজসা ব্রহ্ম-বর্চ্চসেনেতি ॥ ২ ॥

ইতি দ্বাবিংশঃ খণ্ডঃ ॥ ২২ ॥

---

তৃপ্তিলাভ করে, বিদ্যুৎ তৃপ্তিলাভ করিলে যাহারা সেই পর্জ্জন্য ও বিদ্যুতে স্বামীরূপে অধিষ্ঠিত আছেন, তাঁহারাও তৃপ্তিলাভ করিয়া থাকেন। এইরূপে মনঃপ্রভৃতি পরিতৃপ্ত হইলে ভোজনকারী ব্যক্তি স্বয়ং তৃপ্তিলাভ করেন এবং প্রজা, পশু, ধন ও ব্রহ্মতেজেও পরিতৃপ্ত থাকেন। ২।

ইতি দ্বাবিংশতি খণ্ড। ২২॥

# ত্রয়োবিংশঃ খণ্ডঃ।

অথ যাং পঞ্চমীং জুহুয়াত্তাং জুহুয়াদুদানায় স্বাহেত্যুদানস্তৃপ্যতি ॥ ১ ॥

উদানে তৃপ্যতি বায়ুস্তৃপ্যতি বায়ৌ তৃপ্যত্যাকাশস্তৃপ্যত্যাকাশে তৃপ্যতি যৎকিঞ্চ বায়ুশ্চাকাশাশ্চাধিতিষ্ঠতস্তত্তৃপ্যতি তস্যানুতৃপ্তিং তৃপ্যতি প্রজয়া পশুভিরন্নাদ্যেন তেজসা ব্রহ্মবর্চ্চসেনেতি ॥ ২ ॥

ইতি ত্রয়োবিংশঃ খণ্ডঃ ॥ ২৩ ॥

---

অথ যাং পঞ্চমীমিতি সমানম্ ॥ ১-২ ॥

ইতি ত্রয়োবিংশঃ খণ্ডঃ ॥ ২৩ ॥

---

অনন্তর যে পঞ্চমাহুতি প্রদান করে, অর্থাৎ ভোজনকর্ত্তা ভোজনকালে যে পঞ্চম গ্রাস ভক্ষণ করে, তাহাতে "উদানায় স্বাহা" এই মন্ত্রে আহুতি প্রদান করিয়া থাকে। এই পঞ্চমাহুতিতেই উদান বায়ু পরিতৃপ্ত হয় ॥ ১ ॥

উদান বায়ু পরিতৃপ্ত হইলে বায়ু তৃপ্তিলাভ করে, বায়ুর তৃপ্তি হইলে আকাশ পরিতৃপ্ত হয়। আকাশের তৃপ্তিতে যাঁহারা আকাশ ও বায়ুতে স্বামীরূপে অধিষ্ঠিত আছেন, তাঁহারাও তৃপ্তিলাভ করিয়া থাকেন। এইরূপে উদানবায়ু প্রভৃতির তৃপ্তি সাধিত হইলে ভোজনকর্ত্তাও পরিতৃপ্ত হইতে পারেন এবং প্রজা, পশু, ধন ও ব্রহ্মতেজে পরিতৃপ্ত থাকেন ॥ ২ ॥

ইতি ত্রয়োবিংশতি খণ্ড ॥ ২৩ ॥

# চতুর্ব্বিংশঃ খণ্ডঃ।

স য ইদমবিদ্বানগ্নিহোত্রং জুহোতি যথাঙ্গারানপোহ্য ভস্মনি জুহুয়াত্তাদৃক্ তৎস্যাৎ ॥ ১ ॥

অথ য এতদেবং বিদ্বানগ্নিহোত্রং জুহোতি তস্য সর্ব্বেষু লোকেষু সর্ব্বেষু ভূতেষু সর্ব্বেষু চাত্মসু হুতং ভবতি ॥ ২ ॥

---

স যঃ কশ্চিদিদং বৈশ্বানরদর্শনং যথোক্তমবিদ্বান্ সন্নগ্নিহোত্রং প্রসিদ্ধং জুহোতি যথাঙ্গারানাহুতিযোগ্যানপোহ্যানাহুতিস্থানে ভস্মনি জুহুয়াত্তাদৃক্ তত্তুল্যং তস্য তদগ্নিহোত্রনিন্দয়া বৈশ্বানরবিদোঽগ্নিহোত্রং স্তূয়তে ॥ ১ ॥

অতশ্চৈতদ্বিশিষ্টমগ্নিহোত্রং কথং অথ য এতদেবং বিদ্বানগ্নিহোত্রং জুহোতি তস্য যথোক্তবৈশ্বানরবিজ্ঞানবতঃ সর্ব্বেষু লোকেষিত্যাদ্যুক্তার্থম্। হুতমন্নমত্তীত্যনয়োরেকার্থত্বাৎ ॥ ২ ॥

---

যে কোন ব্যক্তি উক্তরূপ বৈশ্বানরকে না জানিয়া অগ্নিহোত্র যজ্ঞের অনুষ্ঠান করেন, তিনি সেই যজ্ঞের ফললাভ করিতে পারেন না। যেমন জ্বলন্ত অঙ্গার জানিতে না পারিয়া ভস্মেতে ঘৃতাহুতি দিলে কোন ফল হয় না, সেইরূপ বৈশ্বানরানভিজ্ঞ পুরুষ অগ্নিহোত্রের যথোক্ত ফল পায় না ॥ ১ ॥

যে বৈশ্বানরাভিজ্ঞ পুরুষ অগ্নিহোত্রীয় হোমানুষ্ঠান করে, সেই বৈশ্বানরাভিজ্ঞ পুরুষের আহুতি সর্ব্ব লোকেতে, সর্ব্ব ভূতেতে ও সকল আত্মাতেই তাহার হোমীয় আহুতি প্রদানের ফললাভ হয় ॥ ২ ॥

তদ্যথেষীকা তূলমগ্নৌ প্রোতং প্রদূয়েতৈবণ্ হাস্য সর্ব্বে পাপ্মানঃ প্রদূয়ন্তে য এতদেবং বিদ্বানগ্নি হোত্রং জুহোতি ॥ ৩ ॥

তস্মাদু হৈবং বিদ্যপি চণ্ডালায়োচ্ছিষ্টং প্রযচ্ছেদাত্মনি হৈবাস্য তদ্বৈশ্বানরে হুতণ্ স্যাদিতি তদেষঃ শ্লোকঃ ॥ ৪ ॥

---

কিঞ্চ তদ্যথা ইষীকায়াস্তূলমগ্রমগ্নৌ প্রোতং প্রক্ষিপ্তং প্রদূয়েত প্রদহ্যেত ক্ষিপ্রমেবং হ্যস্য বিদুষঃ সর্ব্বাত্মভূতস্য সর্ব্বান্নানামত্তুঃ সর্ব্বে নিরবশিষ্টাঃ পাপ্মানো ধর্ম্মাধর্ম্মাখ্যা অনেকজন্মসঞ্চিতা ইহ চ প্রাক্ জ্ঞানোৎপত্তের্জ্ঞানসহভাবিনশ্চ প্রদূয়ন্তে প্রদহ্যেরন্। বর্ত্তমানশরীরারম্ভকপাপ্মবর্জ্জং লক্ষ্যং প্রতিমুক্তেষু যৎপ্রবৃত্তফলত্বাত্তস্য ন দাহঃ ॥ ৩ ॥

অথ য এতদেবং বিদ্বানগ্নিহোত্রং জুহোতি ভুঙ্‌ক্তে। যদ্যপি চণ্ডালায়োচ্ছিষ্টানর্হায়োচ্ছিষ্টং প্রযচ্ছেদুচ্ছিষ্টং দদ্যাৎ প্রতিষিদ্ধমুচ্ছিষ্টদানং যদ্যপি কুর্য্যাদাত্মনি হৈবাস্য চণ্ডালদেহস্থে বৈশ্বানরে তদ্ধুতং স্যান্নাধর্ম্ম নিমিত্তমিতি বিদ্যামেব স্তৌতি। তদেতস্মিন্ স্তুত্যর্থে শ্লোকো মন্ত্রোঽপ্যেষ ভবতি ॥ ৪ ॥

---

যেমন তুলার ন্যায় কুশের অগ্রভাগ অগ্নিতে প্রক্ষেপ করিলে তাহা তৎক্ষণাৎ দগ্ধ হইয়া ভস্মীভূত হয়, সেইরূপ যে ব্যক্তি প্রকৃত বৈশ্বানরকে জানিয়া অগ্নিহোত্রানুষ্ঠান করেন, তাঁহার পাপরাশি দগ্ধ হইয়া যায়, অর্থাৎ সেই ব্যক্তি সর্ব্বাত্মভূত হইলেও তাহার সর্ব্বান্ন ভোজন জন্য পাপ এবং অনেক জন্মসঞ্চিত ধর্ম্মাধর্ম্ম সকল কর্ম্মই বিনষ্ট হয়। কারণ জ্ঞানোৎপত্তি হইলে সেই জ্ঞানমাহাত্ম্যে সমুদয় পাপ পুণ্য দগ্ধ হইয়া থাকে ॥ ৩ ॥

বৈশ্বানরবিদ্যার মহাফল সিদ্ধ হইলে বৈশ্বানরাভিজ্ঞ অগ্নিহোত্র কর্ত্তাকে কোন দোষে স্পর্শ করিতে পারে না। যিনি বৈশ্বানরবিদ্যায় অভিজ্ঞ হইয়া অগ্নিহোত্রীয় হোমানুষ্ঠান করেন, অর্থাৎ ভোজন করেন, তিনি যদি চণ্ডালকে উচ্ছিষ্ট প্রদান করেন, তাহাতে তাহার কোন অধর্ম্ম

যথেহ ক্ষুধিতা বালা মাতরং পর্য্যুপাসত এবং সর্ব্বাণি ভূতান্যগ্নিহোত্রমুপাসত ইত্যগ্নিহোত্রমুপাসত ইতি ॥ ৫ ॥

ইতি চতুর্ব্বিংশঃ খণ্ডঃ ॥ ২৪ ॥

ইতি ছান্দোগ্যোপনিষদ্‌ব্রাহ্মণে পঞ্চমঃ প্রপাঠকঃ সমাপ্তঃ ॥ ৫ ॥

---

যথেহ লোকে ক্ষুধিতা বুভুক্ষিতা বালা মাতরং পর্য্যুপাসতে কদা নো মাতান্নং প্রযচ্ছতীত্যেবং সর্ব্বাণি ভূতান্যন্নাদান্যেবং বিদোহগ্নিহোত্রং ভোজনমুপাসতে কদা ত্বসৌ ভোক্ষ্যত ইতি জগৎসর্ব্বং বিদ্বদ্ভোজনেন তৃপ্তং ভবতীত্যর্থঃ। দ্বিরুক্তিরধ্যায়পরিসমাপ্ত্যর্থা ॥ ৫ ॥

ইতি চতুর্দ্দশঃ খণ্ডঃ ॥ ২৪ ॥

ইতি শ্রীমদ্‌গোবিন্দভগবৎপূজ্যপাদশিষ্যস্য পরমহংসপরিব্রাজকাচার্য্যস্য শ্রীমচ্ছঙ্করভগবতঃ কৃতৌ ছান্দোগ্যোপনিষদ্বিবরণে পঞ্চমঃ প্রপাঠকঃ সমাপ্তঃ ॥ ৫ ॥

---

হইতে পারে না। ঐ চণ্ডালান্নদানও চণ্ডালদেহস্থ বৈশ্বানর আত্মাতে আহুত হইয়া থাকে ॥ ৪ ॥

যেমন্ ক্ষুধাতুর বালক কেবল মাতার উপসনা করে, অর্থাৎ কখন মাতা অন্ন প্রদান করিবেন, এই আশায় জননীর সেবা করিয়া থাকে। সেইরূপ বৈশ্বানরাভিজ্ঞ অগ্নিহোত্রী ব্যক্তি অন্নদান সর্ব্বভূতের উপাসনা করে, অর্থাৎ কখন ভূতসকল বৈশ্বানরকে অন্নপ্রদান করিবে, এই আশায় সর্ব্বভূতের সেবা করিয়া থাকে। যেহেতু বৈশ্বানরকে অন্ন প্রদান করিলেই জগৎ পরিতৃপ্ত হয় ॥ ৫ ॥

ইতি চতুর্ব্বিংশতি খণ্ড ॥ ২৪ ॥

ইতি পঞ্চম প্রপাঠক ॥ ৫ ॥

# ষষ্ঠঃ প্রপাঠকঃ

## প্রথমঃ খণ্ডঃ।

শ্বেতকেতুর্হারুণেয় আস তꣳ হ পিতোবাচ শ্বেতকেতো! বস ব্রহ্মচর্য্যং ন বৈ সৌম্যাঽস্মৎকুলীনোঽননূচ্য ব্রহ্মবন্ধুরিব ভবতীতি ॥ ১ ॥

---

ওঁ শ্বেতকেতুর্হারুণেয় আসেত্যাদ্যধ্যায়সম্বন্ধঃ। সর্ব্বং খল্বিদং ব্রহ্ম তজ্জলানিত্যুক্তং কথং তস্মাজ্জগদিদং জায়তে তস্মিন্নেব চ লীয়তেঽনিতি চ তেনৈবেত্যেতদ্বক্তব্যম্। অনন্তরঞ্চৈকস্মিন্ ভুক্তে বিদুষি সর্ব্বং জগতৃপ্তং ভবতীত্যুক্তং তদেকত্বে সদাত্মনঃ সর্ব্বভূতস্থস্যোপপদ্যতে নাত্মভেদে কথঞ্চ তদেকত্বমিতি তদর্থোঽয়ং ষষ্ঠোঽধ্যায় আরভ্যতে। পিতাপুত্রাখ্যায়িকা বিদ্যায়াঃ সারিষ্ঠত্বপ্রদর্শনার্থা। শ্বেতকেতুরিতি নামতো হ ইত্যৈতিহ্যার্থম্। আরুণেরোঽস্য পৌত্র আস বভূব। তং পুত্রং হারুণিঃ

---

এই সমুদায়ই ব্রহ্মস্বরূপ, ইহা উক্ত হইয়াছে। এইক্ষণ কিরূপে সেই ব্রহ্ম হইতে এই জগৎ উৎপন্ন হয়? কিরূপে তাহাতে লয় পায়? এবং কিরূপেই বা সেই ব্রহ্মের অনুগ্রহে ব্রহ্মাণ্ডের যাবতীয় জীব জীবিত আছে? আর উক্ত হইয়াছে যে, এক পরমাত্মার ভোজনেই জগৎ পরিতৃপ্ত থাকে, যদি সেই সর্ব্বভূতস্থ আত্মা এক হয়েন, তবেই উক্ত বাক্যের উপপত্তি হইতে পারে, কিন্তু আত্মভেদ স্বীকার করিলে উহা সম্ভবিতে পারে না। ইত্যাদি বিষয় এই ষষ্ঠ অধ্যায়ে মীমাংসিত হইবে, এই নিমিত্ত ষষ্ঠ অধ্যায়ের আরম্ভ হইল। প্রথমতঃ পিতাপুত্রের আখ্যায়িকার অবতারণ করিয়া উপদেশচ্ছলে প্রস্তাবিত বিষয়ের মীমাংসা করিতেছেন।—শ্বেতকেতু নামে কোন ব্যক্তি ছিলেন, ইহার পিতার নাম আরুণি। একদা আরুণি স্বীয় তনয় শ্বেতকেতুকে বিদ্যাশিক্ষার উপযুক্ত পাত্রজ্ঞানে

স হ দ্বাদশবর্ষ উপেত্য চতুর্ব্বিংশতিবর্ষঃ সর্ব্বান্ বেদানধীত্য মহামনাঽনূচানমানী স্তব্ধ এয়ায় ॥ ২ ॥

---

পিতা যোগ্যং বিদ্যাভাজনং মত্বানস্তস্যোপনয়নকালাত্যয়ঞ্চ পশ্যন্নুবাচ হে শ্বেতকেতোঽনুরূপং গুরুং কুলস্য নো গত্বা বস ব্রহ্মচর্য্যম্। ন চৈতদ্যুক্তং যদস্মৎকুলীনো হে সৌম্যাননূচ্যানধীত্য ব্রহ্মবন্ধুরিব ভবতীতি ব্রাহ্মণান্ বন্ধূন্ ব্যপদিশতি ন স্বয়ং ব্রাহ্মণবৃত্ত ইতি। তস্যাতঃ প্রবাসোঽনুমীয়তে পিতুঃ। যেন স্বয়ং গুণবান্ সন্ পুত্রং নোপনেষ্যতি স পিত্রোক্তঃ শ্বেতকেতুর্দ্বাদশবর্ষঃ সন্নুপেত্যাচার্য্যং যাবচ্চতুর্ব্বিংশতিবর্ষো বভূব তাবৎসর্ব্বান্ বেদাংশ্চতুরোঽপ্যধীত্য তদর্থঞ্চ বুদ্ধা মহামনা মহদগম্ভীরং মনো যস্য স মহাত্মানমন্যৈর্ম্মন্যমানং মনো যস্য সোঽয়ং মহামনা অনূচানমাত্মনূচাত্মানং মন্যত ইত্যেবং শীলো যঃ সোঽনূচানমানী স্তব্ধোঽপ্রণতস্বভাব এয়ায় গৃহম্। ২ ॥

---

তাহার উপনয়নকাল অতিবাহিত হইতেছে দেখিয়া আপন পুত্রকে কহিলেন, বৎস শ্বেতকেতো! তুমি আমাদিগের গুরুর নিকটে গমন করিয়া ব্রহ্মচর্য্য গ্রহণপূর্ব্বক গুরুকুলে বাস কর। হে সৌম্য! কেহ কখনও অধ্যয়ন না করিয়া ব্রহ্মজ্ঞ হইতে পারে না, অতএব তুমিও গুরুকুলে বাস করিয়া ব্রহ্মজ্ঞানী হও। আরুণি স্বয়ং গুণবান্ হইয়াও পুত্রকে উপদেশ করিলেন না, পরন্তু গুরুকুলে বাসের অনুমতি করিলেন। ১।

শ্বেতকেতু পিতার উপদেশানুসারে গুরুর নিকট গমন করিয়া দ্বাদশবর্ষ হইতে চতুর্ব্বিংশতিবর্ষ পর্য্যন্ত গুরুকুলে অবস্থিতিপূর্ব্বক চতুর্ব্বেদ অধ্যয়ন করিয়া বেদার্থের সারগ্রহণ করিলেন এবং মহামনা হইলেন। শ্বেতকেতু মনে মনে ভাবিলেন, আমি সমস্ত সাঙ্গ বেদ অধ্যয়ন করিয়া বেদাভিজ্ঞ হইয়াছি, এইরূপ চিন্তা করিয়া তিনি গৃহে প্রতিগমন

তথ্ হি পিতোবাচ শ্বেতকেতো যন্নু সৌম্যেদং মহামনাঽঅনূচানমানী স্তব্ধোঽস্যুত তমাদেশমপ্রাক্ষ্যো যেনাশ্রুতণ্ড শ্রুতং ভবত্যমতং মতমবিজ্ঞাতং বিজ্ঞাতমিতি ॥ ৩ ॥

---

তমেবন্তূতং হাত্মনোঽনুরূপং শীলং স্তব্ধং মানিনং পুত্রং দৃষ্ট্বা পিতোবাচ সদ্ধর্ম্মাবতারচিকীর্ষয়া শ্বেতকেতো যদিদং মহামনা অনূচানমানী স্তব্ধশ্চাসি কস্তেঽতিশয়ঃ প্রাপ্ত উপাধ্যায়াদুতাপি তমাদেশমাদিশ্রুত ইত্যাদেশঃ। কেবলশাস্ত্রাচার্য্যোপদেশগম্যমিত্যেতদেষন বা পরং ব্রহ্মাদিশ্যতেঽসাবাদেশস্তম প্রাক্ষ্যঃ পৃষ্টবানস্যাচার্য্যং তমাদেশং বিশিনষ্টি যেনাদেশেন শ্রুতেনাশ্রুতমপ্যন্যচ্ছ্রুতং ভবত্যমতং মতমতর্কিতং তর্কিতং ভবত্যবিজ্ঞাতং বিজ্ঞাতমনিশ্চিতং নিশ্চিতং ভবতীতি। সর্ব্বানপি বেদানধীত্য সর্ব্বং চান্যদ্বেদ্যমধিগম্যাপ্যকৃতার্থ এব ভবতি যাবদাত্মতত্ত্বং ন জানাতীত্যাখ্যায়িকাঽতোঽবগম্যতে ॥ ৩ ॥

---

করিলেন। শ্বেতকেতু বেদ অধ্যয়ন করিলেন বটে, কিন্তু তাঁহার স্বভাব নত হইল না ॥ ২ ॥

শ্বেতকেতু নিজ-ভবনে গমন করিয়া পিতৃসমীপে উপস্থিত হইলে আরুণি স্বীয় তনয় শ্বেতকেতুকে বেদাভিজ্ঞ আত্মাভিমানী ও অপ্রণতস্বভাব দেখিয়া পুত্রেতে নিত্যধর্ম্মের অবতারণার্থ কহিলেন, শ্বেতকেতু! তুমি যে আপনাকে মহামনা ও সমস্ত সাঙ্গ বেদাধ্যয়ন কর্ত্তা মনে করিয়া গর্ব্বিত হইয়াছ, এইরূপ উপদেশ কি তুমি গুরুর নিকট প্রাপ্ত হইয়াছ? এবং গুরুই বা তোমাকে কিরূপ উপদেশ করিয়াছেন? আর কেবল শাস্ত্র ও আচার্য্যোপদেশদ্বারা লভ্য পরব্রহ্মকে যে উপদেশদ্বারা লাভ করাযায়, তাহা তুমি গুরুর নিকট জিজ্ঞাসা করিয়াছিলে। গুরুদেবের সেই আদেশদ্বারা অশ্রুতবিষয় শ্রুত হয়, অনালোচিত বিষয় আলোচিত হইতে পারে এবং অজ্ঞাতপদার্থ জানা যায়, পরন্তু যাবৎ

কথং নু ভগবঃ স আদেশো ভবতীতি যথা সোম্যৈ-কেন মৃৎপিণ্ডেন সর্ব্বং মৃণ্ময়ং বিজ্ঞাতং স্যাদ্বাচারম্ভণং বিকারো নামধেয়ং মৃত্তিকেত্যেব সত্যম্ ॥ ৪ ॥

---

তদেতদদ্ভুতং শ্রুত্বাহ কথং ক্বেতদপ্রসিদ্ধমন্যবিজ্ঞানেনান্যদ্বিজ্ঞাতং ভবতীত্যেবং মন্বানঃ পৃচ্ছতি কথং নু কেন প্রকারেণ হে ভগবঃ স আদেশো ভবতীতি। যথা স আদেশো ভবতি তচ্ছৃণু হে সোম্য! যথা লোকে একেন মৃৎপিণ্ডেন রুচককুম্ভাদিকারণভূতেন বিজ্ঞাতেন সর্ব্বমন্যত্তদ্বিকার-জাতং মৃণ্ময়ং মৃদ্বিকারজাতং বিজ্ঞাতং স্যাৎ। কথং মৃৎপিণ্ডে কারণে বিজ্ঞাতে কার্য্যমন্যদ্বিজ্ঞাতং স্যাৎ। নৈষ দোষঃ কারণেনানন্যত্বাৎ কার্য্যস্য যন্মন্যসেঽন্যস্মিন্ বিজ্ঞাতেঽন্যন্ন জ্ঞায়ত ইতি। সত্যমেবং স্যাৎ। যদ্যন্যৎকারণাৎকার্য্যং স্যান্নত্বেবমন্যৎকারণাৎ কার্য্যম্। কথং তর্হীদং লোকে ইদং কারণময়মস্য বিকার ইতি। শৃণু বাচারম্ভণং বাগারম্ভণং বাগালম্বনমিত্যেৎ। কোঽসৌ বিকারো নামধেয়ম্। নামৈব নামধেয়ং

---

আত্মার জানিতে না পারে, তাবৎ সকল বেদ অধ্যয়ন করিয়া অন্যান্য পরিজ্ঞেয় বিষয় জানিলেও সেই ব্যক্তি কৃতার্থতা লাভ করিতে পারে না ॥ ৩ ॥

শ্বেতকেতু পিতৃবাক্য শ্রবণ করিয়া মনে মনে কহিলেন, ইহা নিতান্তই অপ্রসিদ্ধ, কিরূপে একের বিজ্ঞানে অপরের পরিজ্ঞান হইতে পারে? এইরূপ চিন্তা করিয়া পিতার নিকট জিজ্ঞাসা করিলেন, ভগবন্! কিরূপে একের জ্ঞান হইলে অন্যের জ্ঞান হইয়া থাকে? তাহার উপদেশ করুন্। আরুণি কহিলেন, যেরূপে একের পরিজ্ঞানে অন্যের জ্ঞান হইতে পারে, সেই আদেশ শ্রবণ কর। লৌকিকব্যবহারে দেখা যায় যে, যেমন একটিমাত্র কুম্ভাদি মৃৎপাত্রের পরিজ্ঞান হইলেই অন্যান্য মৃণ্ময় পদার্থ সকল পরিজ্ঞাত হয়, সেইরূপ কারণীভূত এক পদার্থের পরি-জ্ঞান হইলেই অন্যান্য অপরিজ্ঞাত পদার্থও পরিজ্ঞাত হইতে পারে। যেহেতু কার্য্যভূত পদার্থসকল কারণের অভিন্নরূপে বর্ত্তমান থাকে।

যথা সোম্যৈকেন লোহমণিজ্ঞা সর্ব্বং লোহময়ং বিজ্ঞাতংস্যাদ্বাচারম্ভণং বিকারো নামধেয়ং লোহমিত্যেব সত্যম্ ॥ ৫ ॥

যথা সোম্যৈকেন নখনিকৃন্তনেন সর্ব্বং কার্ষ্ণায়সং বিজ্ঞাতংস্যাদ্বাচারম্ভণং বিকারো নামধেয়ং কৃষ্ণায়সমিত্যেব সত্যং এতংসোম্য স আদেশো ভবতীতি ॥ ৬ ॥

---

স্বার্থে ধেয়ট্ প্রত্যয়ঃ। বাগালম্বনমাত্রং নামৈব কেবলং বিকারো নামবস্তুস্তি পরমার্থতো মৃত্তিকেত্যেব মৃত্তিকৈব সত্যং বস্থিতি ॥ ৪ ॥

যথা চ সোম্যৈকেন লোহমণিনা সুবর্ণপিণ্ডেন সর্ব্বমন্যদ্বিকারজাতং কটকমুকুটকেয়ূরাদি বিজ্ঞাতং স্যাৎ। বাচারম্ভণমিত্যাদি সমানম্ ॥ ৫ ॥

যথা সোম্যৈকেন নখনিকৃন্তনেনোপলক্ষিতেন কৃষ্ণায়সপিণ্ডেনেত্যর্থঃ সর্ব্বং কার্ষ্ণায়সং কৃষ্ণায়সো বিকারজাতং বিজ্ঞাতং স্যাৎ। সমানমন্যৎ।

---

মৃত্তিকার নানারূপ বিকারে ঘট কলসাদি নানাপ্রকার বস্তু জন্মে, তাহাদিগের নামমাত্র পৃথক, কিন্তু ঐ সকলই মৃত্তিকা। মৃত্তিকার জাত বস্তু সকল মৃত্তিকা ভিন্ন নহে; সুতরাং মৃত্তিকামাত্রের পরিজ্ঞানে মৃত্তিকার বিকারে জাত সমুদায় বস্তুর জ্ঞান হইতে পারে ॥ ৪ ॥

হে সোম্য! যেমন লোহমাণিজ্ঞ পুরুষেরা একমাত্র লোহমণি জানিলেই সকল লোহবিকারজাত কটক মুকুট কেয়ূরাদি পদার্থ জানিতে পারে। লোহের বিকারে যে নানাপ্রকার বস্তু জন্মে, সেই সমুদায়ই লোহমাত্র। লোহ হইতে যে নানাপ্রকার বস্তু জন্মে, সেই সকলের নামমাত্র পৃথক্, কিন্তু সেই বস্তু সকল লোহ ভিন্ন নহে; সুতরাং লোহের পরিজ্ঞানেই লোহবিকারজাত সকলপ্রকার বস্তুর পরিজ্ঞান হইতে পারে ॥ ৫ ॥

হে সোম্য! যেমন একমাত্র কৃষ্ণায়সপিণ্ড জানিতে পারিলেই কৃষ্ণায়সপিণ্ডের বিকারজাত সমুদায় বস্তুর পরিজ্ঞান হইয়া থাকে, কৃষ্ণা-

ন বৈ নূনং ভগবন্তস্ত এতদবেদিষুর্যদ্ধ্যেতদবেদিষ্যন্ কথং মে নাবক্ষ্যন্নিতি ভগবাংস্ত্বেব মে তদ্ব্রবীত্বিতি তথা সৌম্যেতি হোবাচ ॥ ৭ ॥

ইতি প্রথমঃ খণ্ডঃ ॥ ১ ॥

---

অনেকদৃষ্টান্তোপাদানং দার্ষ্টান্তিকানেকভেদানুগমার্থং দৃঢ়প্রতীত্যর্থঞ্চৈব সোম্য স আদেশো যো ময়োক্তো ভবতীত্যুক্তবতি পিতর্য্যাহেতরো ন বৈ নূনং ভগবন্তঃ পূজাবন্তো গুরবো মম যে তে এতদ্ভগবদুক্তবস্তু নাবেদিষুর্ন বিজ্ঞাতবন্তো নূনম্। যদ্যদি হ্যবেদিষ্যন্ বিদিতবন্ত এতদ্বস্তু কথং মে গুণবতে ভক্তায়ানুগতায় নাবক্ষ্যন্নোক্তবন্তস্তেনাহং মন্যে ন বিদিতবন্ত ইতি। অবাচ্যমপি গুরোর্ন্যগ্‌ভাবমবাদীৎ পুনর্গুরুকুলং প্রতি প্রেষণ-

---

রসের বিকারে যে নানাপ্রকার বস্তু জন্মে, সেই সমুদায়ই লৌহমাত্র। কৃষ্ণায়স হইতে যে নানাপ্রকার বস্তু জন্মে, সেই সকলের নামমাত্র পৃথক্। কিন্তু সেই বস্তু সকল লৌহ ভিন্ন নহে; সুতরাং কৃষ্ণায়স পিণ্ডের পরিজ্ঞানেই কৃষ্ণায়সের বিকারজাত সকল বস্তুর পরিজ্ঞান হইতে পারে। এইরূপ বহু বহু দৃষ্টান্তদ্বারা প্রতীত হইতেছে যে, কারণী-ভূত পদার্থের পরিজ্ঞানেই সেই কারণের বিকারজাত সমুদয় পদার্থ পরিজ্ঞাত হইতে পারে। হে সোম্য! ইহাই আমার আদেশ উক্ত হইল ॥ ৬ ॥

শ্বেতকেতুর পিতা আপনি এইরূপ কহিলে শ্বেতকেতু পুনর্ব্বার বলিলেন, পিতঃ! আমার গুরুগণ পরমপূজনীয়, আপনি যেরূপ উপদেশ করিলেন, তাঁহারা তাহা জানেন না। আমি তাঁহাদিগের পরম ভক্ত, অনুগত ও গুণবান্ শিষ্য, যদি আপনার উপদিষ্ট বিষয় তাঁহাদিগের পরিজ্ঞাত থাকিত, তবে তাঁহারা কেন না বলিবেন? অতএব বিবেচনা

ভবাৎ। অতো ভগবাংস্ত্বেব মে মন্থঃ তৎস্তু যেন সর্ব্বজ্ঞত্বং জ্ঞাতেন মে স্যাত্তদ্ব্রবীতু কথয়ত্বিত্যুক্তঃ পিতোবাচ তথাস্তু সোম্যেতি। ৬৭॥

ইতি প্রথমঃ খণ্ডঃ। ১॥

---

করি, তবদুক্তবিষয়ের উপদেশে আমার গুরুগণ সম্যক্ অনভিজ্ঞ বটেন, সন্দেহ নাই। পুনর্ব্বার শিষ্যের গুরুকুলে আগমন করিতে না হয়, এই নিমিত্ত গুরুগণ অবাচ্য বিষয়ও শিষ্যকে উপদেশ করিয়া থাকেন; সুতরাং এই বিষয়ের উপদেশে আমাকে বঞ্চনা করিবার কোন কারণ নাই। যাহাহউক, মহাশয়! আমাকে পরম বস্তু উপদেশ করুন, যাহা জানিলে আমার সর্ব্বজ্ঞত্ব হইতে পারে। শ্বেতকেতু এইরূপে পিতাকে বলিলে, আরুণি তথাস্তু বলিয়া কহিলেন, সৌম্য! আমি তোমাকে সেই জগৎকারণীভূত পরম বস্তুর উপদেশ করিতেছি। ৭॥

ইতি প্রথম খণ্ড। ১।

ষষ্ঠপ্রপাঠকে-

# দ্বিতীয়ঃ খণ্ডঃ।

সদেব সোম্যেদমগ্র আসীদেকমেবাঽদ্বিতীয়ম্। তদ্ধৈক আহুরসদেবেদমগ্রআসীদেকমেবাদ্বিতীয়ং তস্মা দসতঃ সজ্জায়েত ॥ ১ ॥

---

সদেব সদিত্যস্তিতামাত্রং বস্তু সূক্ষ্মং নির্ব্বিশেষং সর্ব্বগতম্। একং নিরঞ্জনং নিরবয়বং বিজ্ঞানং যদবগম্যতে সর্ব্ববেদান্তেভ্যঃ। এবশব্দো-ঽবধারণার্থঃ। কিন্তদবধ্রিয়ত ইত্যাহ। ইদং জগন্নামরূপক্রিয়াবদ্বিকৃত-মুপলভ্যতে যত্তৎসদেবাসীদিত্যাসীচ্ছব্দেন সম্বধ্যতে। কদা সদেবেদ-মাসীদিত্যুচ্যতে অগ্রে জগতঃ প্রাগুৎপত্তেঃ। কিং নেদানীমিদং সদেব-মগ্র আসীদিতি বিশেষ্যতে ন কথং তর্হি বিশেষণং ইদানীমপীদং সদেব কিন্তু নামরূপবিশেষণবদিদং শব্দবুদ্ধিবিষয়ং চেতীদঞ্চ ভবতি। প্রাগুৎ-পত্তেস্ত্বগ্রে কেবলসচ্ছব্দবুদ্ধিমাত্রগম্যমেবেতি সদেবেদমগ্র আসীদিত্য-বধার্য্যতে। ন হি প্রাগুৎপত্তের্নামবদ্রূপবদ্বেদমিতি গ্রহীতুং শক্যং বস্তু। সুষুপ্তকাল ইব। যথা সুষুপ্তাদুত্থিতঃ সত্ত্বমাত্রমবগচ্ছতি সুষুপ্তে সন্মাত্র-মেব কেবলং বস্তিতি তথা প্রাগুৎপত্তেরিত্যভিপ্রায়ঃ। যথেদমুচ্যতে

---

পূর্ব্বে আরুণি শ্বেতকেতুর নিকট প্রতিজ্ঞা করিয়াছিলেন যে, যাহার বিজ্ঞানে সর্ব্ববিজ্ঞান লাভ হইতে পারে, আমি তাহা তোমাকে বলিব, এইক্ষণ আরুণি স্বীয় প্রতিজ্ঞাত বিষয় প্রকাশ করিয়া বলিতেছেন,—উৎপত্তির পূর্ব্বে একমাত্র সদ্বস্তু বিদ্যমান ছিলেন। তিনি বিদ্যমান ছিলেন, ইহাই জানা যায়; পরন্তু সেই সদ্বস্তু অতিসূক্ষ্ম, পৃথিব্যাদির ন্যায় স্থূল নহে। উহা আকাশাদি হইতে নির্ব্বিশেষ সর্ব্বগত নিরঞ্জন ও নিরবয়ব। সর্ব্ববেদান্ত হইতেই তাঁহার বিজ্ঞান লাভ করা যায়।

লোকে। পূর্ব্বাহ্নে ঘটাদিসিসৃক্ষুণা কুলালেন মৃৎপিণ্ডং প্রসারিতমুপলভ্য গ্রামান্তরং গত্বা প্রত্যাগতোঽপরাহ্নে তত্রৈব ঘটশরাবাদ্যনেকভেদভিন্নং কার্য্যমুপলভ্য মৃদেবেদং ঘটশরাবাদি কেবলং পূর্ব্বাহ্নে আসীদিতি তথেহোচ্যতে সদেবেদমগ্র আসীদিতি। একমেবেতি। স্বকার্য্যপতিতমন্যন্নাস্তীত্যেকমেবেত্যুচ্যতে। অদ্বিতীয়মিতি মৃদ্ব্যতিরেকেণ। মৃদো যথান্যদ্ঘটাদ্যাকারেণ পরিণময়িতৃকুলালাদিনিমিত্তকারণং দৃষ্টং তথা সদ্ব্যতিরেকেণ সতঃ সহকারিকারণং দ্বিতীয়ং বস্ত্বন্তরং প্রাপ্তং প্রতিষিধ্যতে। অদ্বিতীয়মিতি নাস্য দ্বিতীয়ং বস্ত্বন্তরং বিদ্যত ইত্যদ্বিতীয়ম্। ননু বৈশেষিকপক্ষেঽপি সৎসামানাধিকরণ্যং সর্ব্বস্যোপপদ্যতে। দ্রব্যগুণাদিষু সচ্ছব্দবুদ্ধ্যনুবৃত্তেঃ। সদ্দ্রব্যং সন্ গুণঃ সৎ কর্ম্মেত্যাদিদর্শনাৎ। সত্যমেবং স্যাদিদানীং প্রাগুৎপত্তেঃ কার্য্যস্যাসত্ত্বাভ্যুপগমাৎ। ন চৈকমেব সদদ্বিতীয়ং প্রাগুৎপত্তেরিচ্ছন্তি। তস্মাদ্বৈশেষিকপরিকল্পিতাৎ সতোঽন্যৎকারণমিদং সদুচ্যতে। মৃদাদিদৃষ্টান্তেভ্যাস্তত্র হৈতস্মিন্ প্রাগুৎপত্তের্ব্বস্তুনিরূপণে একে বৈনাশিকা আহুর্ব্বস্তু নিরূপয়ন্তোঽসদভাবমাত্রং প্রাগুৎপত্তেরিদং জগদেকমেবাগ্রেঽদ্বিতীয়মাসীদিতি। সদভাবমাত্রং

---

একমাত্র সেই সৎপদার্থ বিদ্যমান ছিলেন, তদ্ভিন্ন দ্বিতীয় আর কিছুই ছিল না। এইক্ষণ এই জগৎ নাম, রূপ, ক্রিয়া ও বিকারাদিবিশিষ্ট দেখা যায়, কিন্তু উৎপত্তির পূর্ব্বে ইহার নামরূপাদি ছিল না, তখন কেবল সেই সদ্বস্তুমাত্রই ছিলেন। সেই সদ্বস্তু যে কেবল জগদুৎপত্তির পূর্ব্বেই ছিলেন, এমন নহে এখনও সেই সৎস্বরূপ বর্ত্তমান আছেন। এই জগৎ উৎপত্তির পূর্ব্বে নামরূপাদিবিশিষ্ট ছিল না, পরন্তু সৎস্বরূপে বিদ্যমান ছিল, অর্থাৎ নামরূপাদিদ্বারা গ্রহণ যোগ্য ছিল না। যেমন সুষুপ্তি হইতে উত্থিত ব্যক্তির কেবল জগতের সত্তামাত্র বোধ হয়, নামরূপাদিদ্বারা বিশেষ জ্ঞান হয় না, সেইরূপ উৎপত্তির পূর্ব্বে এই জগতের সত্তামাত্র জানা যায়। লৌকিকব্যবহারে দৃষ্ট আছে যে, ঘটাদি নির্ম্মাণেচ্ছুক কোন কুম্ভকার পূর্ব্বাহ্নে মৃত্তিকা প্রসারিত করিয়া গ্রামান্তরে গমনপূর্ব্বক তথা হইতে অপরাহ্নে প্রত্যাগত হইয়া দেখিতে

হি প্রাগুৎপত্তেরসত্ত্বং কল্পয়ন্তি বৌদ্ধাঃ। ন তু সৎপ্রতিদ্বন্দী বস্ত্বন্তরমিচ্ছন্তি যথা সচ্চাসদিতি গৃহ্যমাণং যথাভূতং তদ্বিপরীতং তত্ত্বং ভবতীতি নৈয়ায়িকাঃ। ননু সদভাবমাত্রং প্রাগুৎপত্তেশ্চেদভিপ্রেতং বৈনাশিকৈঃ। কথং প্রাগুৎপত্তেরিদমাসীদসদেকমেবাদ্বিতীয়ঞ্চেতি কালসম্বন্ধঃ সঙ্খ্যাসম্বন্ধোঽদ্বিতীয়ত্বং চোচ্যতে তৈঃ। বাঢ়ম্। ন যুক্তং তেষাং ভাবাভাবমাত্রমভ্যুপগচ্ছতাম্! অসত্ত্বমাত্রাভ্যুপগমোঽপ্যযুক্ত এবাভ্যুপগন্তুরনভ্যুপগন্তুরনভ্যুপগমানুপপত্তেঃ। ইদানীমভ্যুপগন্তপ্যভ্যুপগমাত্তে ন প্রাগুৎপত্তেরিতি চেৎ। ন প্রাগুৎপত্তেঃ সদভাবস্য প্রামাণ্যাভাবাৎ। প্রাগুৎপত্তেরসদেবেতি কল্পনানুপপত্তিঃ। ননু কথং বস্ত্বাকৃতে শব্দার্থেঽসদেবমেবাদ্বিতীয়মিতি পদার্থবাক্যার্থোপপত্তিস্তদনুপপত্তৌ চেদং বাক্যমপ্রমাণং প্রসক্তমিতি চেৎ। নৈষ দোষঃ সদ্গ্রহণনিবৃত্তিপরত্বাদ্বাক্যস্য। সদিত্যয়ং তাবচ্ছব্দঃ সদাকৃতিবাচকঃ। একমেবাদ্বিতীয়মিত্যেতৌ চ সচ্ছব্দেন চ সমানাধিকরণৌ। তথেদমাসীদিতি চ। তত্র ন সদ্বাক্যে প্রযুক্তঃ সদ্বাক্যমেবাবলম্ব্য সদ্বাক্যার্থবিষয়াং বুদ্ধিং সদেকমেবাদ্বিতীয়মিদমাসীদিত্যেবং লক্ষণাং ততঃ সদ্বাক্যার্থান্নিবর্ত্তয়তি। অশ্বারূঢ় ইবাশ্বালম্বনোঽশ্বং তদভিমুখবিষয়ান্নিবর্ত্তয়তি তদ্বৎ। ন তু পুনঃ সদভাব-

---

পায় যে, সেই মৃত্তিকা ঘট শরাদি অনেক কার্য্যরূপে পরিণত হইয়াছে. পরন্তু সেই ঘটশরাদিও মৃত্তিকাভিন্ন নহে। এইস্থলে যেমন পূর্ব্বাহ্ণে কেবল মৃত্তিকাই ছিল এবং অপরাহ্ণে সেই মৃত্তিকাই ঘটশরাদি নামরূপাদিবিশিষ্ট হইয়াছে, সেইরূপ উৎপত্তির পূর্ব্বে কেবল সৎমাত্র ছিল এবং পরে ঐ সদ্বস্তুই নামরূপাদিবিশিষ্ট হইয়া জগদাকারে লোকের ব্যবহারযোগ্য হইয়াছে। পরন্তু ঘটাদি স্থলে যেমন ঘটাদি পরিণামকারী মৃত্তিকা ভিন্ন কুম্ভকারাদি নিমিত্ত কারণ দৃষ্ট হয়, সেইরূপ সদ্বস্তু ব্যতিরেকে সহকারী কারণ, দ্বিতীয় বস্তুর নাই। কোন কোন বাদীরা বলেন, এই জগৎ উৎপত্তির পূর্ব্বে অসৎ ছিল, অর্থাৎ অন্য কিছুই ছিল না, সেই অসৎ হইতেই বিদ্যমান জগৎ উৎপন্ন হইয়াছে। বৌদ্ধগণ উৎপত্তির পূর্ব্বে অভাবমাত্র কল্পনা করেন। নৈয়ায়িকেরা

কুতস্তু খলু সোম্যৈবংস্যাদিতি হোবাচ কথমসতঃ সজ্জায়েতেতি। সত্ত্বেব সোম্যেদমগ্র আসীৎ একমেবাদ্বিতীয়ম্॥ ২॥

মেবাদ্বিতীয়মেবেত্যতঃ পুরুষস্য বিপরীতগ্রহণনিবৃত্ত্যর্থপরমিদমসদেবেত্যাদি বাক্যং প্রযুজ্যতে। দর্শয়িত্বা হি বিপরীতগ্রহণং ততো নিবর্ত্তয়িতুং শক্যত ইত্যর্থবত্ত্বাৎসদাদিবাক্যস্য শ্রৌতত্বং প্রামাণ্যঞ্চ সিদ্ধমিত্যদোষঃ। তস্মাদসতঃ সর্ব্বাভাবরূপাৎসদ্বিদ্যমানমজায়ত সমুৎপন্নম্। অড়াভাবশ্ছান্দসঃ॥ ১॥

তদেতদ্বিপরীতগ্রহণং মহাবৈনাশিকপক্ষং দর্শয়িত্বা প্রতিষেধতি। কুতস্তু প্রমাণাৎ খলু হে সোম্য এবং স্যাদসতঃ সজ্জায়েত ইত্যেবং কুতো ভবেন্ন কুতশ্চিৎ প্রমাণাদেবং সম্ভবতীত্যর্থঃ। যদপি বীজোপমর্দ্দেঽঙ্কুরো জায়মানো দৃষ্টোঽভাবাদেবেতি তদপ্যভ্যুপগমবিরুদ্ধং তেষাম্। কথং যে তাবদ্বীজাবয়বা বীজসংস্থানবিশিষ্টাস্তেঽঙ্কুরেঽপ্যনুবর্ত্তন্ত এব ন তেষামুপমর্দ্দোঽঙ্কুরজন্মনি। যৎপুনর্ব্বীজাকারসংস্থানং তদ্বীজাবয়বব্যতিরেকেণ বস্তুভূতং ন বৈনাশিকৈরভ্যুপগম্যতে যদঙ্কুরজন্মন্যুপমৃদ্যেতাথ তদস্ত্যবয়বব্যতিরিক্তং বস্তুভূতং তথাচ সত্যভ্যুপগমবিরোধঃ। অথ সংবৃত্ত্যাভ্যুপ-

---

বলেন উৎপত্তির পূর্ব্বে সতের প্রতিদ্বন্দ্বী কোন পদার্থ ছিল না এবং বৈনাশিকেরা অসৎ, অর্থাৎ অভাবমাত্র ইচ্ছা করিয়া থাকেন॥ ১॥

বৈনাশিকেরা বলেন, যে অসৎ হইতে সতের উৎপত্তি হয়। এইক্ষণ উক্ত অসদ্বাদী বৈনাশিকদিগের মতের নিরাস করিতেছেন।—আরুণি কহিলেন, শ্বেতকেতো! কি প্রমাণে অসৎ হইতে সতের উৎপত্তি প্রতিপাদিত হইতে পারে? অর্থাৎ কোন প্রমাণেও অসৎ হইতে সতের উৎপত্তি সম্ভবে না। যদি বল, বীজ হইতে যে অঙ্কুরের উৎপত্তি হয়, তাহাতে বীজের অভাব হইয়াই অঙ্কুর জন্মিয়া থাকে। এস্থলে অসৎ হইতে সতের উৎপত্তি হয়; সুতরাং এই দৃষ্টান্ত প্রমাণেই অসৎ হইতে সতের উৎপত্তি স্বীকার করা যাইতে পারে, ইহাও অভ্যুপগম

গতং বীজসংস্থানরূপমুপমৃদ্যত ইতি চেৎ। কেয়ং সংবৃত্তির্নাম কিমসাবভাব উত ভাব ইতি। যদ্যভাবো দৃষ্টান্তাভাবঃ। অথ ভাবস্তথাপি নাভাবাদঙ্কুরোৎপত্তিঃ বীজাবয়বেভ্যো হ্যঙ্কুরোৎপত্তিঃ। অবয়বা অপ্যুপমৃদ্যন্ত ইতি চেৎ। ন তদবয়বেষু তুল্যত্বাৎ। যথা বৈনাশিকানাং বীজসংস্থানরূপোঽবয়বো নাস্তি। তথাবয়বা অপীতি। তেষামপ্যুপমর্দ্দাহুপপত্তিঃ। বীজাবয়বানামপি সূক্ষ্মাবয়বাস্তদবয়বানামপ্যন্তে সূক্ষ্মাস্তদবয়বা ইত্যেবং প্রসঙ্গস্যানিবৃত্তেঃ সর্ব্বত্রোপমর্দ্দানুপপত্তিঃ। সদ্‌বুদ্ধ্যনুবৃত্তেঃ সত্ত্বানিবৃত্তিশ্চেতি সত্ত্বাদীনাং সত এব সদুৎপত্তিঃ সেৎস্যতি। ন ত্বসত্ত্বাদীনাং দৃষ্টান্তোঽস্ত্যসতঃ সদুৎপত্তেঃ। মৃৎপিণ্ডাদ্‌ঘটোৎপত্তির্দৃশ্যতে সত্ত্বাদীনাং তদ্ভাবে চ ভাবাত্তদভাবে চাভাবাৎ। যদ্যভাবাদেব ঘট উৎপদ্যেত ঘটার্থিনা মৃৎপিণ্ডেনোপাদীয়েত। অভাবশব্দবুদ্ধ্যনুবৃত্তিশ্চ ঘটাদৌ প্রসজ্যেত ন ত্বেতদস্ত্যতো নাসতঃ সদুৎপত্তিঃ। যদপ্যাহুর্ম্মৃদ্‌বুদ্ধির্ঘটবুদ্ধের্নিমিত্তমিতি মৃদ্‌বুদ্ধির্ঘটবুদ্ধেঃ কারণমুচ্যতে ন তু পরমার্থত এব মৃদ্‌ঘটো বাস্তীতি তদপি মৃদ্‌বুদ্ধির্ব্বিদ্যমানাবিদ্যমানায়া এব ঘটবুদ্ধেঃ

---

বিরুদ্ধ, অর্থাৎ বীজের অভাব হইয়া অঙ্কুরের উৎপত্তি হয়, ইহা স্বীকার করা যাইতে পারে না। যেহেতু বীজের অভাব হইয়া অঙ্কুরোৎপত্তি হয়, এইস্থলে কি বীজাবয়বের অভাব হইয়া অঙ্কুর জন্মে, অথবা বীজাকারসংস্থানের অভাব হইয়া অঙ্কুর জন্মে? বীজাবয়বের অভাব বলা যায় না, কারণ বীজের যে সকল অবয়ব থাকে, অঙ্কুরেতেও সেই সকল অবয়বের বিদ্যমানতা দেখা যায়; সুতরাং অঙ্কুরোৎপত্তিতে বীজাবয়বের অভাব স্বীকার করা যায় না। আর বীজাকারসংস্থানের অভাবও বলিতে পারি না, যেহেতু বীজাকারসংস্থান যে বীজাবয়বব্যতিরেকে অন্য কোন বস্তু, তাহা বৈনাশিকেরা স্বীকার করেন না। অতএব সর্ব্বথাই অসৎ হইতে সতের উৎপত্তিতে দৃষ্টান্তাভাব দেখা যাইতেছে; সুতরাং দৃষ্টান্তাদি কোনরূপ প্রমাণেও অসৎ হইতে সতের উৎপত্তি অনুমিত হইতেছে না। হে সৌম্য! এই নিমিত্তই বলিয়াছি, এই পরিদৃশ্যমান জগতের উৎপত্তির পূর্ব্বে সন্মাত্র বিদ্যমান ছিলেন; সুতরাং অসদ্বাদী

কারণমিতি নাসতঃ সদুৎপত্তিঃ। মৃদ্বুদ্ধির্ঘটবুদ্ধ্যোর্নিমিত্তনৈমিত্তিকতয়া-নন্তর্য্যমাত্রং ন তু কার্য্যকারণত্বমিতি চেৎ। ন বুদ্ধীনাং নৈরন্তর্য্যে গম্যমানে বৈনাশিকানাং বহির্দৃষ্টান্তাভাবাৎ। অতঃ কুতস্তু খলু সোম্যৈবং স্যাদিতি হোবাচ কথং কেন প্রকারেণাসতঃ সজ্জায়েতেতি। অসতঃ সদুৎপত্তৌ ন কশ্চিদপি দৃষ্টান্তপ্রকারোঽস্তীত্যভিপ্রায়ঃ। এবমসদ্বাদি-পক্ষমুন্মথ্যোপসংহরতি সত্ত্বেব সোম্যেদমগ্র আসীদিতি স্বপক্ষসিদ্ধিঃ। ননু সদ্বাদিনোঽপি সতঃ সদুৎপ্রদ্যত ইতি নৈব দৃষ্টান্তোঽস্তি। ঘটা-দ্ঘটান্তরোৎপত্ত্যদর্শনাৎ। সত্যমেবং ন সতঃ সদন্তরমুৎপদ্যতে কিং তর্হি সদেব সংস্থানান্তরেণাবতিষ্ঠতে। যথা সর্পঃ কুণ্ডলী ভবতি। যথা চ মৃচ্চূর্ণং পিণ্ডঘটকপালাদিপ্রভেদৈঃ। যদ্যেবং সদেব সর্ব্বপ্রকারাবস্থং কথং প্রাগুৎপত্তেরিদমাসীদিত্যুচ্যতে। ননু ন শ্রুতং ত্বয়া সদেবেত্যব-ধারণমিদং শব্দবাচ্যস্য কার্য্যস্য প্রাগুৎ তর্হি প্রাগুৎপত্তেরসদেবাসীন্মেদং শব্দবাচ্যমিদানীমিদং জাতমিতি। ন সতঃ এবেদং শব্দবুদ্ধিবিষয়ত ব্যবস্থানাৎ। যথা মৃদেব পিণ্ডঘটাদিশব্দবুদ্ধিবিষয়ত্বেনাবতিষ্ঠতে তদ্বৎ। ননু যথা মৃদস্ত্বেবং পিণ্ডঘটাদ্যপি তদ্বৎ সদ্বুদ্ধেরন্যবুদ্ধিবিষয়ত্বাৎকার্য্যস্য

---

বৈনাশিকদিগের মত নিরস্ত হইল। পরন্তু সদ্বাদিদিগের মতেও সৎ হইতে সতের উৎপত্তিতে কোন দৃষ্টান্ত নাই, কদাচ ঘট হইতে ঘটান্তরের উৎপত্তি দেখা যায় না। ইহাতে বক্তব্য এই যে, সৎ হইতে অন্য সদন্তর উৎপত্তি হয় না বটে, কিন্তু সৎ পদার্থই অন্যরূপ আকারে অবস্থান করে, অর্থাৎ যেমন সর্প কুণ্ডলাকার হয় এবং যেমন এক মৃচ্চূর্ণ ঘট কপালাদি রূপধারণ করে, সেইরূপ সৎপদার্থই প্রকারান্তরে পরিণত হয়। সদ্বাদিদিগের মতে বিকারসংস্থান স্বীকৃত হইয়াছে, অর্থাৎ মৃত্তিকাদিও বিকৃত ও প্রকারান্তরে পরিণত হইয়া ঘটাদি জন্মিয়া থাকে। মৃদ্ঘটাদি স্থলে এই ব্যবস্থা সুসঙ্গত হইতে পারে, পরন্তু "সচ্চিদানন্দ স্বরূপ ঈশ্বর নিরবয়ব, নিষ্কল, নিরঞ্জন, শান্ত, নিরবদ্য নিরঞ্জন, দিব্য, ও অমূর্ত্ত। সেই পুরুষ বাহ্য ও অভ্যন্তরে অজ" ইত্যাদি শ্রুতিতে নিরবয়ব সৎপুরুষের বিকারসংস্থান সম্ভব নাই; সুতরাং সৎপুরুষ

তদৈক্ষত বহু স্যাংপ্রজায়েয়েতি তত্তেজোঽসৃজত

---

সতোঽস্যবয়বরং স্যাৎ কার্য্যজাতং। যথাখাদেৌর্ন পিণ্ডঘটাদীনামিত-রেতরব্যভিচারেঽপি। মৃন্ধাব্যভিচারাৎ। যদ্যপি ঘটঃ পিণ্ডং ব্যভি-চরতি পিণ্ডশ্চ ঘটং তথাপি পিণ্ডঘটৌ মৃদং ন ব্যভিচরতস্তস্মান্মৃন্মাত্রং পিণ্ডঘটৌ ব্যভিচরত্যশ্বং গৌরশ্বো বা গাম্। তস্মান্মৃদাদি সংস্থানমাত্রং ঘটাদয়ঃ। এবং সৎসংস্থানমাত্রমিদং সর্ব্বমিতি যুক্তং প্রাগুৎপত্তেঃ সদে-বেতি। বাচারম্ভণমাত্রত্বাদ্বিকারসংস্থানমাত্রস্য। নমু নিরবয়বং সন্নি-কলং নিষ্ক্রিয়ং শান্তং নিরবদ্যং নিরঞ্জনং দিব্যো হ্যমূর্ত্তঃ পুরুষঃ সবাহ্যাভ্য-ন্তরো হ্যজ ইত্যাদিশ্রুতিভ্যো নিরবয়বস্য সতঃ কথং বিকারসংস্থানমুপ-পদ্যতে। নৈষ দোষো রজ্জ্বাদ্যবয়বেভ্যঃ সর্পাদিসংস্থানবদ্বুদ্ধিপরিকল্পি-তেভ্যঃ সদবয়বেভ্যো বিকারসংস্থানোপপত্তেঃ। বাচারম্ভণং বিকারো নামধেয়ং মৃত্তিকেত্যেব সত্যমেবং সদেব সত্যমিতি শ্রুতেঃ। একমেবা-দ্বিতীয়ং পরমার্থত ইদং বুদ্ধিকালেঽপি ॥ ২ ॥

তৎসৎ ঐক্ষতেক্ষাং দর্শনং কৃতবান্। অতশ্চ ন প্রধানং সাংখ্যপরি-

---

হইতে জগতের উৎপত্তিতে উক্ত সিদ্ধান্তের অসঙ্গতি হইতেছে। এই দোষ হইতে পারে না, যেহেতু রজ্জুসর্পাদিস্থলে যেমন রজ্জু প্রভৃতির অবয়ব হইতে সর্পাদির আকৃতি সংস্থান বুদ্ধিপরিকল্পিত হয়, সেইরূপ ঈশ্বরের অবয়ব না থাকিলেও বুদ্ধিপরিকল্পিত সদবয়ব হইতেই বিকার-সংস্থানের উপপত্তি আছে। শ্রুতিতে লিখিত আছে যে, "বিকার বাক্যের আরম্ভমাত্র মৃত্তিকাই সত্য" ঐ মৃত্তিকার বিকার হইলে নানা নাম হইয়া থাকে; এইমাত্র প্রভেদ। যেমন একমাত্র মৃত্তিকাই ঘট শরাবাদি পৃথক্ পৃথক্ নামে পৃথক্ পৃথক্ বস্তু বলিয়া পরিগৃহীত হয়, কিন্তু সেই সমুদায়ই মৃত্তিকা, সেইরূপ একমাত্র ব্রহ্মই সত্য, তাঁহার দ্বিতীয় আর নাই। এই প্রপঞ্চ সমস্তই অসৎ, কেবল ঈশ্বরই সৎ ॥ ২ ॥

সেই সৎস্বরূপ ঈশ্বর দর্শন করিয়া থাকেন, অর্থাৎ সেই সৎপুরু-ষই জগতের অদ্বিতীয় কারণ, তদ্ভিন্ন জগৎকারণ আর নাই। ইহাদ্বারা

তত্তেজ ঐক্ষত বহু স্যাং প্রজায়েয়েতি তদপোঽসৃজত। তস্মাদ্যত্র ক চ শোচতি স্বেদতে বা পুরুষস্তেজস এব তদধ্যাপো জায়ন্তে ॥ ৩ ॥

---

কল্পিতং জগৎকারণম্। প্রধানস্যাচেতনত্বাভ্যুপগমাৎ। ইদন্তু সচ্চেত সমীক্ষিতৃত্বাত্তৎকথমৈক্ষতেত্যাহ বহু প্রভূতং স্যাং ভবেয়ং প্রজায়েয় প্রকর্ষেণোৎপদ্যেয়। যথা মৃদ্ঘটাদ্যাকারেণ যথা বা রজ্বাদি সর্পাদ্যাকারেণ বুদ্ধিপরিকল্পিতেন। অসদেব তর্হি সর্ব্বং যদ্গৃহ্যতে রজ্জুরিব সর্পাদ্যাকারেণ। ন সত এব দ্বৈতভেদেনান্যথা গৃহ্যমাণত্বান্নাসত্ত্বং কস্যচিৎ কচিদিতি ব্রূমঃ। যথা সতোঽন্যদ্বস্ত্বন্তরং পরিকল্প্য পুনস্তস্যৈব প্রাগুৎপত্তেঃ প্রধ্বংসাচ্চোর্দ্ধমসত্ত্বং ব্রুবতে তার্কিকা ন তথাস্মাভিঃ কদাচিৎ কচিদপি সতোঽন্যদভিধানমভিধেয়ং বা বস্তু পরিকল্প্যতে সদেব তু সর্ব্বমভিধানমভিধীয়তে চ যদন্যবুদ্ধ্যা যথা রজ্জুরেব সর্পবুদ্ধ্যা সর্প ইত্যভিধীয়তে যথা বা পিণ্ডঘটাদিমৃদোঽন্যবুদ্ধ্যা পিণ্ডঘটাদিশব্দেনাভিধীয়তে লোকে

---

এই প্রমাণীকৃত হইতেছে যে, সাংখ্যেরা যে প্রকৃতিকেই জগৎকারণ বলেন, তাহা সৎ কল্পনা নহে। বিশেষতঃ প্রকৃতির অচেতনতা হেতুই তাঁহার জগৎকারণতা সম্ভবে না। সেই চেতন সৎ পদার্থই মৃত্তিকা ঘটাদি ও রজ্জু সর্পাদি বহু আকারে উৎপন্ন হইয়া থাকেন। অতএব রজ্জু সর্পাদির ন্যায় সমস্ত জগৎই অসৎ। সৎ পদার্থকে দ্বৈতভেদ হেতু অন্যরূপে গ্রহণ করা যায় না; অতএব ঈশ্বরব্যতিরেকে কোন স্থলেও কোন সত্য পদার্থ নাই। তার্কিকেরা যেমন সৎ হইতে অন্য বস্তু পরিকল্পনা করিয়া তাহারই উৎপত্তির পূর্ব্বে ধ্বংসহেতু পূর্ব্বে অসৎই ছিল, আমরা সেই রূপ সতের অন্য বস্তু পরিকল্পনা করি না। সেই সৎ পদার্থেরই সকল নাম কথিত হয়। যেমন সর্পজ্ঞানে রজ্জুকেই সর্প বলিয়া থাকে এবং যেমন মৃত্তিকার অন্যজ্ঞানে পিণ্ড ঘটাদিকে পিণ্ডঘটাদি নামে কীর্ত্তন করিয়া থাকে। আর যখন সেই রজ্জুকে প্রকৃত রজ্জু বলিয়া জানে, তখন সেই সর্পনাম ও সর্পবুদ্ধি নিবৃত্তি হয়

রজ্জুবিবেকদর্শিনা তু সর্পাদিশব্দবুদ্ধী নিবর্ত্তেতে যথা চ মৃদ্বিবেকদর্শিনাং ঘটাদিশব্দবুদ্ধী তদ্বৎসদ্বিবেকদর্শিনামন্যবিকারশব্দবুদ্ধী নিবর্ত্তেতে। যতো বাচো নিবর্ত্তন্তেঽপ্রাপ্য মনসা সহেতি অনিরুক্তেঽনিলয়ন ইত্যাদি-শ্রুতিভ্যঃ। এবমীক্ষিত্বা তত্তেজোঽসৃজত তেজঃসৃষ্টবৎ। নমু তস্মাদ্বা-এতস্মাদাত্মন আকাশঃ সম্ভূত ইতি শ্রুত্যন্তরঃ। আকাশাদ্বায়ুস্ততৃতীয়ং তেজঃ শ্রুতমিহ কথং প্রাথম্যেন তস্মাদেব তেজঃ সৃজ্যতে তত এব চাকাশমিতি বিরুদ্ধম্। নৈষ দোষঃ। আকাশবায়ুসর্গানন্তরং তৎস-ত্তেজোঽসৃজতেতি কল্পনোপপত্তেঃ। অথবা বিবক্ষিত ইহ সৃষ্টিক্রমঃ সৎকার্য্যমিদং সর্ব্বমতঃ সদেকমেবাদ্বিতীয়মিত্যেতদ্বিবক্ষিতম্। মৃদাদি-দৃষ্টান্তাৎ। অথ বা ত্রিবিৎকরণস্য বিবক্ষিতত্বাৎ। তেজোবন্নানামেব সৃষ্টিমাচষ্টে। তেজ ইতি প্রসিদ্ধং লোকে দগ্ধপক্তৃ প্রকাশকং রোহিত-ঞ্চেতি তৎসৃষ্টং তেজ ঐক্ষত। তেজোরূপসংস্থিতং সদৈক্ষতেত্যর্থঃ।

---

এবং যখন সেই পিণ্ড ও ঘটাদিকে মৃত্তিকা বলিয়া জানে, তখন পিণ্ড ঘটাদিনাম ও পিণ্ড ঘটাদি বুদ্ধি উভয়ই নিবৃত্তি হয়। সেইরূপ সৎ পদার্থের পরিজ্ঞান হইলে অন্যান্য নাম ও বুদ্ধি বিদূরিত হইয়া যায়, কেবল সেই সৎস্বরূপ ভিন্ন অন্য কোন পদার্থেই জ্ঞান থাকে না, তখন সকলই সৎপদার্থময় বোধ হইয়া থাকে। অন্য শ্রুতিপ্রমাণে জানা যায় যে, বাক্য যাহাকে না পাইয়া মনের সহিত নিবৃত্ত হয়, অর্থাৎ সেই পর মাত্মা বাক্য ও মনের অগোচর। এইরূপে সেই সৎপদার্থ দর্শন করিয়া তেজঃ সৃষ্টি করিয়াছিলেন। যদি বল, "তস্মাদ্বা এতস্মাদাত্মনঃ অকাশঃ সম্ভূতঃ" ইত্যাদি শ্রুতিতে প্রথমতঃ আকাশ, আকাশ হইতে বায়ু এবং বায়ু হইতে তেজঃসৃষ্টি কথিত আছে, এই শ্রুতিতে কিরূপে তেজের প্রথম সৃষ্টি সুসঙ্গত হইতে পারে? ইহাতে বক্তব্য এই যে, আকাশ ও বায়ু সৃষ্টির পরেই তেজঃ সৃষ্টির কল্পনা হইয়াছে। বাস্তবিক সৃষ্টি-বিষয়ে কোনরূপ ক্রম নাই, এই সমুদায়ই সৎকার্য্য মাত্র; অতএব অদ্বিতীয় সৎমাত্র স্বীকৃত আছে। যেমন মৃত্তিকার কার্য্যঘটাদি, মৃত্তিকাভিন্ন নহে, সেইরূপ সৎস্বরূপব্রহ্ম হইতে, তেজঃ, জলও অন্নাদি

তা আপ ঐক্ষন্ত বহ্ব্যঃ স্যাম প্রজায়েমহীতি তা অন্নম-

বহু স্যাং প্রজায়েয়েতি পূর্ব্ববত্তদপোঽসৃজত। আপো দ্রব্যাঃ স্নিগ্ধাঃ স্যন্দিন্যঃ শুক্লাশ্চেতি প্রসিদ্ধং লোকে। যস্মাত্তেজসঃ কার্য্যভূতা আপস্তস্মাদ্যত্র ক চ দেশে কালে বা শোচতি সন্তপ্যতে স্বেদতে প্রস্বিদ্যতে বা পুরুষস্তেজস এব তদাপোঽধিজায়ন্তে। ৩।

তা আপ ঐক্ষন্তেতি পূর্ব্ববদেব বাকারসংস্থিতং সদৈক্ষতেত্যর্থঃ। বহ্ব্যঃ প্রভূতাঃ স্যাম ভবেম প্রজায়েম হ্যুৎপদ্যেমহীতি। তা অন্নমসৃজন্ত পৃথিবীলক্ষণম্। পার্থিবং হ্যন্নং যস্মাদপকার্য্যমন্নম্। তস্মাদ্যত্র ক চ বর্ষতি দেশে তত্তত্রৈব ভূয়িষ্ঠং বহুতরমন্নং ভবতি। অতোঽদ্ভ্য এব তদন্নাদ্যমধিজায়ত ইতি। তা অন্নমসৃজন্তেতি পৃথিব্যুক্তা পূর্ব্বামিহ দৃষ্টান্তেঽন্নঞ্চ তদন্নাদ্যঞ্চেতি বিশেষণাদ্ব্রীহিযবাদ্যা উচ্যন্তেঽন্নঞ্চ গুরু স্থিরঞ্চ ধারণং কৃষ্ণঞ্চ রূপতঃ প্রসিদ্ধম্। ননু তেজঃপ্রভৃতিষ্বীক্ষণং ন গম্যতে হিংসাদি-

কার্য্য উৎপন্ন হয়, সেই সকল সদ্ভিন্ন নহে, সমুদায়ই সৎস্বরূপ। অথবা সেই সৎ হইতে তেজঃ, জল ও অন্ন সৃষ্টি হইয়াছে, তাহাদিগের মধ্যে তেজই প্রসিদ্ধ এবং ঐ তেজই দগ্ধা ও পক্তার প্রকাশক, অর্থাৎ তেজই দহন ও পচন ক্রিয়া সম্পাদন করে, সেই সৎস্বরূপ ঈশ্বরও তেজোরূপে সংস্থিত হইয়া দর্শন করেন। এই তেজ হইতেই জলের সৃষ্টি হয়, এই জলই লোকে দ্রব, স্নিগ্ধ, স্যন্দনশীল ও শুক্লবর্ণ বলিয়া প্রসিদ্ধ আছে। জল যে তেজের কার্য্যভূত, সেই তেজ হইতেই সর্ব্বকালেও সর্ব্বদেশে লোক সন্তপ্ত ও স্বিন্ন হইয়া থাকে। এই তেজঃ হইতেই জল উৎপন্ন হয়॥ ৩॥

সেই জলই দর্শন করে, অর্থাৎ আকারবিশিষ্ট হইয়া সর্ব্বত্র বিস্তৃত হয়। আমরা বহু হইয়াছি এবং বহুরূপে জন্মগ্রহণ করিতেছি, এই বলিয়া সেই সকল জলই অন্ন সৃষ্টি করিয়াছে। যেহেতু পার্থিব অন্ন সকল জলের কার্য্য, অতএব সর্ব্বদেশে ও সর্ব্বকালে সেই অন্ন বহুতর হয়। এই অন্নই সকলের ভক্ষণীয় এবং উহা ব্রীহিযবাদি নামে

স্বৃজত তস্মাদ্যত্র ক চ বর্ষতি তদেব ভূয়িষ্ঠমন্নং ভবত্যদ্ভ্য এব তদধ্যন্নাদ্যং জায়তে ॥ ৪ ॥

ইতি দ্বিতীয়ঃ খণ্ডঃ ॥ ২ ॥

---

প্রতিষেধাভাবাত্রাসাদিকার্য্যানুপলম্ভাচ্চ তত্র কথং তত্তেজ ঐক্ষতেত্যাদি। নৈষ দোষঃ। ঈক্ষিতৃকারণপরিণামত্বাত্তেজঃ প্রভৃতীনাং সত এবেক্ষিতৃনিয়তক্রমবিশিষ্টকার্য্যোৎপাদকত্বাচ্চ তেজঃ প্রভৃতীক্ষত ইবেক্ষিত ইত্যুচ্যতে ভূতম্। ননু সতোঽপ্যুপচরিতমেবেক্ষিতৃত্বম্। ন সদীক্ষণস্য কেবলশব্দগম্যত্বান্ন শক্যমুপচরিতং কল্পয়িতুম্। তেজঃপ্রভৃতীনাং ত্বনুমীয়তে মুখ্যেক্ষণাভাব ইতি যুক্তমুপচরিতং কল্পয়িতুম্। নন্বু সতোঽপি মৃদ্বৎকারণত্বাদচেতনত্বং শক্যমনুমাতুম্। অতঃ প্রধানস্যৈবাচেতনস্য সতশ্চেতনার্থত্বান্নিয়তকালক্রমবিশিষ্টকার্য্যোৎপাদকত্বাচ্চৈক্ষত ইবৈক্ষত ইতি শক্যমনুমাতুমুপচরিতমেবেক্ষণম্। দৃষ্টশ্চ লোকেঽচেতনে চেতনবদুপচারঃ। যথা কূলং পিপতিষতীতি তদ্বৎ সতোঽপি স্যাৎ। ন তৎসত্যম্। স আত্মেতি তস্মিন্নাত্মোপদেশাৎ। আত্মোপদেশোঽপ্যুপচরিত

---

কথিত হয়। ঐ অন্ন গুরু, স্থির, প্রাণধারক ও কৃষ্ণবর্ণরূপে প্রসিদ্ধ হয়। যদি বল, তেজঃপ্রভৃতির হিংসাদিপ্রতিষেধাভাব ও ত্রাসাদির অনুপলব্ধিহেতু তেজঃপ্রভৃতি দর্শন করে, ইহা কিরূপে সম্ভবিতে পারে? এই দোষের আশঙ্কা হইতে পারে না, কারণ তেজঃপ্রভৃতি দর্শনের কারণরূপে পরিণত হয় এবং দর্শনকর্ত্তা সৎপদার্থের ক্রমবিশিষ্ট কার্য্যোৎপাদক হইয়া থাকে, এই নিমিত্তই তেজঃপ্রভৃতি দর্শন করে, ইহা উক্ত হইয়াছে। সৎপদার্থের দর্শনকর্ত্তৃত্বেও উপচার কল্পনা করিতে হইবে, পরন্তু সত্তের দর্শনকর্ত্তৃত্বের শব্দগম্যত্বহেতু তাহার উপচার কল্পনা করা যায় না। কিন্তু তেজঃপ্রভৃতির দর্শনাভাব অনুমিত হয়; সুতরাং সত্তের দর্শনকর্ত্তৃত্বের উপচার করিলে উপপত্তি হয় না। যদি বল, সৎপদার্থও

তস্য ক মূলꣳ স্যাদন্যত্রাদ্ভ্যোঽদ্ভিঃ সোম্য শুঙ্গেন তেজো মূলমন্বিচ্ছ তেজসা সোম্য শুঙ্গেন সন্মূলমন্বিচ্ছ সন্মূলাঃ সোম্যেমাঃ সর্ব্বাঃ প্রজাঃ সদায়-

---

তেজসা ন শোষ্যতে। নিতরাং চ তেজসা শোষ্যমাণাস্বপ্সু দেহভাবেন পরিণমমানাসু পাতুমিচ্ছা পুরুষস্য জায়তে তদা পুরুষঃ পিপাসতি নাম তদেতদাহ। তেজএব তত্তদা পীতমবাদি শোষয়েদ্দেহগতলোহিতপ্রাণ-ভাবেন নয়তে পরিণময়তি। তদ্যথা গোনায় ইত্যাদি সমানমেব। তত্তেজ আচষ্টে লোকঃ। উদন্যেতি উদকং নয়তীত্যুদন্যং উদন্যেতীতি ছান্দসম্॥ ৫॥

তত্রাপি পূর্ব্ববৎ অপামপোতদেব শরীরাখ্যং শুঙ্গং নান্যদিত্যেব-মাদি। সমানমন্যৎ সামর্থ্যাত্তেজসোঽপোত্তদেব শরীরাখ্যং শুঙ্গম্। অতোঽপ্শুঙ্গেন দেহেনাপো মূলং গম্যতে। অদ্ভিঃ শুঙ্গেন তেজো মূলং গম্যতে। শুঙ্গেন সন্মূলং গম্যতে পূর্ব্ববৎ। এবং হি তেজোবন্নময়স্য

---

জলকে শোষণ করিতে থাকে, তখন সেই জল দেহরূপে পরিণত হয়; সুতরাং পুরুষের জলপানে ইচ্ছা জন্মে এবং যখনই পুরুষ জলপান করিতে চাহে। তখন তেজই সেই জলকে শোষণ করে, অর্থাৎ সেই জলকে দেহগত রক্তরূপে পরিণামিত করে। যেমন গোপাল গো-সকলের অশ্বপতি অশ্বগণের এবং রাজা কিম্বা সেনাপতি প্রজার অধিনায়ক হয়, সেইরূপ তেজঃ জলের অধিনায়ক হইয়া জলকে লোহিত (রক্ত)-রূপে পরিণামিত করে। তেজঃ জলকে পরিণামিত করে বলিয়াই লোকে তাহাকে উদন্য (উদকের পরিণামকারী) বলিয়া থাকে। হে সোম্য! এইরূপে দেহের উৎপত্তি জানিবে; সুতরাং এই দেহ অমূল নহে, অর্থাৎ কারণ ভিন্ন দেহ উৎপন্ন হইতে পারে না॥ ৫॥

পূর্ব্বশ্রুতিতে দেহের অন্নমূলত্ব প্রতিপাদন করিয়া এইক্ষণ সেই দেহের জলমূলত্ব প্রমাণ করিতেছেন।—শ্বেতকেতু পুনর্ব্বার জিজ্ঞাসা করিলেন, পিতঃ! দেহের মূল কি? পিতা আরুণি শ্বেতকেতুর বাক্য শ্রবণ করিয়া কহিলেন, বৎস! জল ভিন্ন এই দেহের মূল কি আছে?

ত্তনাঃ সৎপ্রতিষ্ঠা যথা তু খলু সোম্যেমাস্তিস্রো দেবতাঃ পুরুষং প্রাপ্য ত্রিবৃত্ত্রিবৃদেকৈকা ভবতি তদুক্তং পুরস্তা-

---

দেহশুঙ্গস্য বাচারম্ভণমাত্রত্বাদাদিপরম্পরয়া পরমার্থসত্যং সমূলমভয়মসন্ত্রাসং নিরায়াসং সমূলমবিচ্ছেতি পুত্রং গময়িত্বাশিশিষতি পিপাসতীতি নামপ্রসিদ্ধিদ্বারেণ। যদস্তদিহাস্মিন্ প্রকরণে তেজোঽন্নানাং পুরুষেণোপযুজ্যমানানাং কার্য্যকারণসঙ্ঘাতস্য দেহশুঙ্গস্য স্বজাত্যা সাঙ্কর্য্যোপোপচয়করত্বং বক্তব্যং প্রাপ্তং তদিহোক্তমেবেষ্টব্যমিতি পূর্ব্বোক্তং ব্যপদিশতি। যথা তু খলু যেন প্রকারেণেমাস্তেজোঽন্নাখ্যাস্তিস্রো দেবতাঃ পুরুষং প্রাপ্য ত্রিবৃত্ত্রিবৃদেকৈকা ভবতি তদুক্তং পুরস্তাদেব। ভবত্যন্নমশিতং ত্রেধা বিধীয়ত ইত্যাদি। তত্রৈবোক্তং অন্নাদীনামশিতানাং যে মধ্যমা ধাতবস্তে সাপ্তধাতুকং শরীরমুপচিন্বন্তীত্যুক্তং মাংসং ভবতি লোহিতং ভবতি মজ্জা ভবত্যস্থি ভবতি যে ত্বণিষ্ঠা ধাতবো মনঃ প্রাণং

---

জলই এই শরীরের মূলকারণ। পীতজল জঠরাগ্নিদ্বারা পচ্যমান হইয়া রসরূপে পরিণত হয় এবং সেই রস হইতে শোণিত, শোণিত হইতে মাংস, মাংস হইতে মেদঃ, মেদঃ হইতে অস্থি, অস্থি হইতে মজ্জা এবং মজ্জা হইতে শুক্র জন্মে। এইরূপে স্ত্রীগণ যে জলপান করে তাহাও রসাদিরূপে পরিণত হইয়া শোণিত উৎপন্ন হয় এবং উক্ত শুক্রশোণিত মিলিত হইয়া প্রতিদিন বর্দ্ধিত হইতে থাকে। অনন্তর সেই শুক্রশোণিত পিণ্ডই দেহরূপে উৎপন্ন হয়; সুতরাং জলই দেহের কারণ বলিয়া প্রতীয়মান হইতেছে।—যে জল দেহের কারণ বলিয়া নির্দ্দিষ্ট হইল, সেই জলও দেহের ন্যায় উৎপত্তিশালী; সুতরাং সেই জলও কোন মূলকারণ হইতে উৎপন্ন হইয়াছে, সন্দেহ নাই, অর্থাৎ জল যেমন দেহের মূল, সেইরূপ তেজই জলের মূলকারণ জানিবে। আর জলের কারণীভূত তেজেরও উৎপত্তিবিনাশ দেখা যায়; সুতরাং ঐ তেজেরও কোন মূলকারণ আছে, অথবা কোন মূলকারণ হইতেই তেজের উৎপত্তি হইয়াছে, সেই কারণ কি? এই আশঙ্কায় বলিতেছেন,—একমাত্র

দেব ভবত্যস্য সোম্য পুরুষস্য প্রয়তো বাঙ্মনসি সম্পদ্যতে মনঃ প্রাণে প্রাণস্তেজসি তেজঃ পরমা দেবতায়াং স য এষোঽণিমা ॥ ৬ ॥

---

বাচং দেহস্থান্তঃকরণসঙ্ঘাতমুপচিন্বন্তীতি চোক্তং তন্মনো ভবতি স প্রাণো ভবতি সা বাগ্‌ভবতি। সোঽয়ং প্রাণঃ করণসঙ্ঘাতো দেহে বিশীর্ণে দেহান্তরং জীবাধিষ্ঠিতো যেন ক্রমেণ পূর্ব্বদেহাৎ প্রচ্যুতো গচ্ছতি তদা হাস্য হে সোম্য পুরুষস্য প্রয়তো ম্রিয়মাণস্য বাঙ্মনসি সম্পদ্যতে মনস্যুপসংহ্রিয়তে। অথ তদাহুঃ জ্ঞাতয়ো ন বদতীতি। মনঃপূর্ব্বকো হি বাগ্ব্যাপারঃ যদ্বৈ মনসা ধ্যায়তি তদ্বাচা বদতীতি শ্রুতেঃ। বাচ্যুপসংহৃতায়াং মনসি মননব্যাপারেণ কেবলেন বর্ত্ততে। মনোঽপি যদোপসংহ্রিয়তে তদা মনঃ প্রাণে সম্পন্নং ভবতি সুষুপ্তিকাল ইব তদা পার্শ্বস্থা জ্ঞাতয়ো ন বিজানাতীত্যাহুঃ। প্রাণশ্চ তদোর্দ্ধোচ্ছাসী স্বাত্ম-

---

সৎপদার্থই তেজের কারণ সেই পদার্থ অদ্বিতীয় এবং পরমার্থ সত্য। এই জগৎ সমুদায়ই সেই সৎপদার্থের বিকারমাত্র ও মিথ্যা, কেবল বাক্যেতে তাহাদিগের নামমাত্র জানা যায়। বাস্তবিক সৎ ভিন্ন সমুদায়ই অসত্য। যেমন ভ্রান্তিবশতঃ রজ্জুতে সর্পবুদ্ধি হয়, সেইরূপ অবিদ্যাবশতঃ জগতের সদ্‌বুদ্ধি জানিবে। বৎস! এইরূপ বিবেচনা করিয়া দেখ, সেই সৎপদার্থই জগতের মূলকারণ বলিয়া প্রতীয়মান হইতেছেন। আর এই স্থাবরজঙ্গম প্রজার কারণই সেই অদ্বিতীয় সৎস্বরূপ ব্রহ্ম। পরন্তু সেই সৎপদার্থ যে কেবল জগতের কারণ এমত নহে, স্থিতিকালেও এই সমুদায় জগৎ সেই সৎস্বরূপকে আশ্রয় করিয়া বিদ্যমান আছে। যেমন ঘটাদির কারণ মৃত্তিকা এবং সেই মৃত্তিকা ব্যতিরেকে ঘটাদির বিদ্যমানতা ও অবস্থান সম্ভবে না, সেইরূপ জগৎ কারণ সৎপদার্থ ব্যতিরেকে জগতের সত্তা ও অবস্থিতি হইতে পারে না। অতএব জানা যায়, যে সমুদায় জগৎ সেই সৎপদার্থে আশ্রয় করিয়া আছে এবং অন্তকালেও এই জগৎ সেই সৎপদার্থে লয় পায়। বৎস!

ন্থ্যপসংহৃতবাহ্যকরণঃ সংসর্গবিদ্যায়াং দর্শনাদ্ধস্তপাদাদীন্ বিক্ষিপন্মর্ম্ম-স্থানানি নিকৃন্তত ইবোৎসৃজন্ ক্রমেণোপসংহৃতকরণস্তেজসি সম্পদ্যতে। তদাহুর্জ্ঞাতয়ো ন চলতীতি। মৃতো নেতি বা বিচিকিৎসান্তা দেহমা-লভমানা উষ্ণত্বোপলভমানা দেহ উষ্ণে জীবতীতি যদা তদাপ্যৌষ্ণ্য-লিঙ্গং তেজ উপসংহ্রিয়তে। তদা তত্তেজঃ পরস্যাং দেবতায়াং প্রশা-ম্যতি। তদেবং ক্রমেণোপসংহ্রিয়তে। স্বমূলং প্রাপ্তে চ মনসি তৎস্থো জীবোঽপি সুষুপ্তকালবন্নিমিত্তোপসংহারাদুপসংহ্রিয়মাণঃ সন্ সত্যাভি-সন্ধিপূর্ব্বকং চেদুপসংহ্রিয়তে সদেব সম্পদ্যতে ন পুনর্দ্দেহান্তরায় সুষু-প্তাদিবোত্তিষ্ঠতি। যথা লোকে সভয়ে দেশে বর্ত্তমানঃ কথঞ্চিদেবাভয়ং

---

যেরূপে অন্ন, জল ও তেজের ত্রিবৃৎকরণ হয় এবং উহারা পুরুষকে পাইয়া এক একটি পৃথকরূপে কার্য্য করে, তাহা পূর্ব্বেই "ভবত্যন্নমশিতং ত্রেধা বিধীয়তে" ইত্যাদি শ্রুতিতে উক্ত হইয়াছে। আর পূর্ব্বে ইহাও উক্ত হইয়াছে যে, ভক্ষিত অন্নের যে মধ্যম ধাতু সকল তাহাদ্বারা সপ্তধাতুক শরীর বর্দ্ধিত হয়, অর্থাৎ রস, রক্ত, মাংস, মেদঃ, অস্থি, মজ্জা ও শুক্র এই সপ্তধাতু বর্দ্ধিত হইয়া দেহ উৎপন্ন হইয়া থাকে। আর তাহার যে সূক্ষ্মধাতু তাহা মনঃ, প্রাণ, বাক্যপ্রভৃতি দেহস্থকরণ বর্দ্ধিত করে। আর ইহাও উক্ত হইয়াছে যে, অন্ন হইতে মনঃ, জল-হইতে প্রাণ এবং তেজঃ হইতে বাক্য উৎপন্ন হয়। সেই প্রাণ মৃতপুরু-ষের দেহ বিশীর্ণ হইলে চক্ষুরাদিকরণ সমূহের সহিত জীবাধিষ্ঠিত হইয়া যে প্রকার পূর্ব্ব দেহপরিত্যাগপূর্ব্বক দেহান্তরে গমন করে এবং দেহ বিশীর্ণ হইলে বাক্য মনে, মনঃ প্রাণে, প্রাণ তেজে ও তেজ পরমাত্মাতে লীন হয়। যেহেতু মনঃপূর্ব্বকই বাক্যের ব্যাপার হইয়া থাকে, অর্থাৎ মনে যাহা চিন্তা করা যায়, তাহাই বাক্যদ্বারা কহিতে পারে, ইহাই শ্রুতিতে উক্ত আছে। বাক্য মনেতে লীন হইলে কেবল মনোব্যাপারদ্বারাই পুরুষ বর্ত্তমান থাকে। আর মনঃ যখন উপসংহৃত হয়, তখন যেমন সুষুপ্তিকালে মনঃ প্রাণেতে লয় পায়, সেইরূপ মন প্রাণে লয় পাইয়া থাকে। আবার সেই প্রাণ হস্তপাদাদি বাহ্য ইন্দ্রিয় সকল

ঐতদাত্ম্যমিদꣳ সর্ব্বং তৎসত্যꣳ স আত্মা তত্ত্বমসি শ্বেতকেতো ইতি ভূয় এব মা ভগবান্ বিজ্ঞাপয়ত্বিতি তথা সোম্যেতি হোবাচ ॥ ৭ ॥

ইতি অষ্টমঃ খণ্ডঃ ॥ ৬ ॥

---

দেশং প্রাপ্তস্তদ্বৎ। ইতরস্তনাত্মজ্ঞস্তস্মাদেব মূলাৎস্বুপ্তাদিবোত্থায় মৃত্বা পুনর্দ্দেহজালমাবিশতি। যস্মাত্মলাদুত্থায় দেহমাবিশতি জীবঃ ॥ ৬ ॥

স যঃ সদাখ্য এষ উক্তোঽণিমাণুভাবো জগতো মূলমৈতদাত্ম্যমেতৎ সদাত্মা যস্য সর্ব্বস্য তদেতদাত্মা তস্য ভাব ঐতদাত্ম্যম্। এতেন সদাখ্যে- নাত্মনাত্মবৎ সর্ব্বমিদং জগৎ নান্যোঽস্ত্যাত্মা সংসারী নান্যদতোঽস্তি দ্রষ্টৃ নান্যদতোঽস্তি শ্রোত্রিত্যাদিশ্রুত্যন্তরাৎ। যেন চাত্মনাত্মবৎসর্ব্বমিদং জগত্তদেব সদাখ্যং কারণং সত্যং পরমার্থসৎ। অতঃ স এবাত্মা জগতঃ

---

পরিত্যাগ করিতে করিতে ক্রমতঃ ইন্দ্রিয়বিহীন হইয়া তেজেতে লীন হয়। তখনও তেজঃ দেহে বিদ্যমান থাকে। যেহেতু শরীরের উষ্ণতা লক্ষিত হয়। অনন্তর সেই তেজঃ পরমাত্মাতে লীন হইয়া যায়। সুষুপ্তের ন্যায় জীব দেহান্তর প্রাপ্ত হয় না, পরন্তু পরদেবতাকেই পাইয়া থাকে। যেমন লোকসকল সভয়দেশে বর্ত্তমান থাকিলে নির্ভয়দেশে গমন করে, সেইরূপ জীব দেহ পরিত্যাগ করিয়া পরমাত্মাতে গমন করিয়া থাকে। অনাত্মজ্ঞ ব্যক্তিরা সুষুপ্তের ন্যায় পুনর্ব্বার দেহান্তর প্রাপ্ত হয় ॥ ৬ ॥

পূর্ব্বে যে সৎস্বরূপ উক্ত হইয়াছেন, ইনিই সূক্ষ্মরূপে জগতের মূল এবং একমাত্র সেই সৎস্বরূপই জগতের আত্মা। অতএব সেই সৎস্বরূপ আত্মাদ্বারাই জগৎ আত্মবান হইয়াছে, সেই সৎস্বরূপভিন্ন জগতের আত্মা আর নাই এবং তিনি ভিন্ন সংসারী কেহ নাই। অতএব তিনিই দ্রষ্টা শ্রোতা। তদ্ভিন্ন দ্রষ্টা শ্রোতা কেহ নাই। যে সদাখ্য

প্রত্যক্স্বরূপং সত্তত্ত্বং যাথাত্ম্যম্। আত্মশব্দস্য নিরুপপদস্য প্রত্যগাত্মনি গবাদিশব্দবন্নিরূঢ়ত্বাৎ। অতস্তৎসত্ত্বমসীতি হে শ্বেতকেতো ইত্যেবং প্রত্যায়িতঃ পুত্র আহ ভূয় এব মা ভগবান্ বিজ্ঞাপয়তু যত্ত্বদুক্তং তৎ-সন্দিগ্ধং মম। অহন্যহনি সর্ব্বাঃ প্রজাঃ সুষুপ্তৌ সৎসম্পদ্যন্তে ইত্যেতৎ। যৈ ন সৎসম্পদ্য ন বিদুঃ সৎসম্পন্না বয়মিতি। অতো দৃষ্টান্তেন মাং প্রত্যায়য়ত্বিত্যর্থঃ। এবমুক্তস্তথাস্তু সোমেত্যি হোবা চ পিতা ॥ ৭ ॥

ইতি অষ্টমঃ খণ্ডঃ ॥ ৮ ॥

---

আত্মাদ্বারা এই জগৎ আত্মবান্ হইয়াছে, সেই সৎস্বরূপই জগতের কারণ ও পরমার্থ সত্য। হে শ্বেতকেতো! তুমিও সেই সৎস্বরূপ। শ্বেতকেতু এইরূপে পিতার নিকট জানিয়া কহিলেন, তাত! আপনি আমাকে পুনর্ব্বার উপদেশদ্বারা প্রবোধিত করুন। আপনি আমাকে যেরূপ উপদেশ করিয়াছেন, তাহাতে আমার সন্দেহ দূর হইল না। সমস্ত প্রজাই প্রতিদিন সুষুপ্তিসম্পন্ন হইতেছে, যাহারা সৎসম্পন্ন তাহারা ও আমরা সৎ হইতে আগত হইয়াছি এবং সেই সতেই লয় পাইব, ইহার কিছুই জানে না। পরন্ত আমরাও সৎসম্পন্ন; কিন্তু তথাপি কিছু জানিতেছি না, অতএব অন্য দৃষ্টান্তপ্রদর্শনপূর্ব্বক আমাকে পুনর্ব্বার উপদেশ প্রদানদ্বারা প্রবোধিত করুন্। আরুণি শ্বেতকেতুর বাক্য শ্রবণপূর্ব্বক তথাস্তু বলিয়া কহিতেছেন,—বৎস! আমি বলিতেছি; অবহিতচিত্তে শ্রবণ কর ॥ ৭ ॥

ইতি অষ্টম খণ্ড ॥ ৮ ॥

# নবমঃ খণ্ডঃ।

যথা সোম্য মধু মধুকৃতো নিস্তিষ্ঠন্তি নানাত্যয়ানাং বৃক্ষাণাং রসান্ সমবহারমেকতাং রসং গময়ন্তি ॥ ১ ॥

তে যথা তত্র ন বিবেকং লভন্তেঽমুষ্যাহং বৃক্ষস্য রসোঽস্মীত্যেবমেব খলু সোম্যেমাঃ সর্ব্বাঃ প্রজাঃ সতি সম্পদ্য ন বিদুঃ সতি সম্পদ্যামহ ইতি ॥ ২ ॥

---

যৎপৃষ্টস্ত্বহন্যহনি সৎসম্পদা ন বিদুঃ সৎসম্পন্নাঃ স্ম ইতি তৎকস্মাদিত্যত্র শৃণু দৃষ্টান্তম্। যথা লোকে সোম্য মধুকৃতো মধু কুর্ব্বন্তীতি মধুকৃতো মধুকরমক্ষিকা মধু নিস্তিষ্ঠন্তি মধু নিষ্পাদয়ন্তি তৎপরাঃ সন্তঃ। কথং নানাত্যয়ানাং নানাগতীনাং নানাদিক্কাখ্যানাং বৃক্ষাণাং রসান্ সমবহারং সমাহৃত্যৈকতামেকভাবং মধুত্বেন রসান্ গময়ন্তি মধুত্বমাপাদয়ন্তি। ১।

তে রসা যথা মধুত্বেনৈকতাং গতাস্তত্র মধুনি বিবেকং ন লভন্তে। কথমমুষ্যাহমাম্রস্য পনসস্য বা বৃক্ষস্য রসোঽস্মীতি চ। যথা হি লোকে

---

আরুণি কহিলেন,—বৎস! তোমরা সৎসম্পন্ন হইয়াও যে কারণে সেই সৎস্বরূপ জানিতেছ না, দৃষ্টান্ত প্রদর্শনপূর্ব্বক সেই কারণ নিরূপণ করিতেছি, শ্রবণ কর। যেমন মধুমক্ষিকাসকল নানা দেশীয় নানা জাতি বৃক্ষ হইতে নানাপ্রকার রস এবং এক বৃক্ষ হইতেও অনেকপ্রকার রসসংগ্রহ করিয়া তাহাদিগের একতা সম্পাদনপূর্ব্বক মধু উৎপাদন করে। ১ ॥

পরন্তু সেই মধুকরেরা যে সকল রস সমাহৃত করে, সেই সকল রসেরাও কিরূপে একীভূত হইয়া মধুরূপে পরিণত হইয়াছে, তাহা বুঝিতে পারে না। এই আমি পনসের রস কি, বৃক্ষের রস ইহা কোনরূপেও

ত ইহ ব্যাঘ্রো বা সিংহো বৃকো বা বরাহো বা কীটো বা পতঙ্গো বা দংশো বা মশকো বা যদ্যদ্ভবন্তি তদা ভবন্তি ॥ ৩ ॥

---

বহূনাং চেতনাবতাং সমেতানাং প্রাণিনাং বিবেকলাভো ভবত্যমুষ্যাহং পুত্রো নপ্তাস্মীতি। তে চ লব্ধবিবেকাঃ সন্তো ন সঙ্কীর্য্যন্তে ন তথেহানেক প্রকারবৃক্ষরসানামপি মধুরাম্লতিক্তকটুকাদীনাং মধুত্বেনৈকতাং গতানাং মধুরাদিভাবেন বিবেকো গৃহ্যত ইত্যভিপ্রায়ঃ। যথায়ং দৃষ্টান্ত ইত্যেবমেব খলু সোম্যেমাঃ সর্ব্বাঃ প্রজা অহন্যহনি সতি সম্পদ্য সুষুপ্তিকালে মরণপ্রলয়য়োশ্চ ন বিদুর্ন বিজানীয়ুঃ সতি সম্পদ্যামহ ইতি সম্পন্না ইতি বা ॥ ২ ॥

যস্মাচ্চৈবমাত্মনঃ সদ্রূপতামজ্ঞাত্বৈব সৎসম্পদ্যন্তে। অতস্ত ইহ লোকে যৎকর্ম্মনিমিত্তাঃ যাং যাং জাতিং প্রতিপন্না আসুর্ব্যাঘ্রাদীনাং

---

সেই রসেরা নিশ্চয় করিতে পারে না। যেমন বহু চেতনাশালী প্রাণী একত্র সমবেত হইলে "আমি অমুকের পুত্র এবং অমুকের পৌত্র" তাহাদিগের। এইরূপ বিবেক হইতে পারে এবং সেই সমবেত প্রাণীরা বিবেক লাভ করিয়া সঙ্কীর্ণ হয় না, সেইরূপ অনেক প্রকার বৃক্ষের মধুর, অম্ল, তিক্ত, কটু প্রভৃতি রসের একত্রীভাব হইয়া কিরূপে মধুভাবপ্রাপ্ত হয়, রস সকলের তাহার বিবেকগ্রহ হইতে পারে না। সেইরূপ এই প্রজা সকল প্রতিদিন সৎ হইতে সম্পন্ন হইতেছে বটে, তথাপি তাহারা সুষুপ্তিকালে, মরণকালে ও প্রলয়কালের ন্যায় কিছুই বুঝিতে পারে না; অর্থাৎ কিরূপেই বা দেহ সম্পন্ন হয় এবং কি কারণেই বা সুষুপ্তি, প্রলয় ও মরণ হইয়া থাকে, তাহা জানে না। প্রজাসকল সচেতন হইলেও জাড্যত্ববশতঃ মধুরাদি রসের ন্যায় তাহাদিগের বিবেকশক্তি থাকে না; সুতরাং সৎসম্পন্ন হইয়াও আমরা সৎ হইতে অবগত হইয়াছি এবং সতেই লয় পাইয়া থাকি, ইহা বুঝিতে পারে না। ২ ।

যেহেতু আত্মাকে সৎস্বরূপে না জানিয়া লোক স্বয়ংই সম্পন্ন হইয়াছি, ইহা মনে করে, অতএব তাহারা ইহলোকে যে যে কর্ম্মনিমিত্ত যে যে

স য এষোঽণিমৈতদাত্ম্যমিদꣳ সর্ব্বং তৎসত্যꣳ স আত্মা তত্ত্বমসি শ্বেতকেতো ইতি ভূয় এব মা ভগবান্ বিজ্ঞাপয়ত্বিতি তথা সোম্যেতি হোবাচ ॥ ৪ ॥

ইতি নবমঃ খণ্ডঃ ॥ ৯ ॥

---

ব্যাঘ্রোঽহং সিংহোঽহমিত্যেবম্। তে তৎকর্ম্মজ্ঞানবাসনাকাঙ্ক্ষিকতাঃ সন্তঃ সৎপ্রবিষ্টা অপি তদ্ভাবেনৈব পুনরাভবন্তি। পুনঃ সত আগত্য ব্যাঘ্রো বা সিংহো বা বৃকো বা বরাহো বা কীটো বা পতঙ্গো বা দংশো বা মশকো বা যদ্যৎপূর্ব্বমিহ লোকে ভবন্তি সম্বভূবুরিত্যর্থঃ। তদেব পুনরাগত্য ভবন্তি। যুগসহস্রকোট্যন্তরিতা অপি সংসারিণো জন্তোর্যা পুরা ভাবিতা বাসনা সা ন নশ্যতীত্যর্থঃ। যথাপ্রজ্ঞং হি সম্ভবা ইতি শ্রুত্যন্তরাৎ। তাঃ প্রজা যস্মিন্ প্রবিশ্য পুনরাবির্ভবন্তি। যে ইতোঽন্যে সৎসত্যাত্মাভিসন্ধা যমণুভাবং সদাত্মানং প্রবিশ্য নাবর্ত্তন্তে ॥ ৩ ॥

স য এষোঽণিমেত্যাদি ব্যাখ্যাতং। যথা লোকে স্বকীয়ে গৃহে সুপ্ত

---

যোনি প্রাপ্ত হয়, সেই সেই জাতিতেই চিরকাল অবস্থান করিতে থাকে, অর্থাৎ মৃত্যুকালপর্য্যন্ত যে যে ভাব প্রাপ্ত হয়, সেই সেই ভাবেই পুনঃ পুনঃ আবির্ভূত হয়। তাহারা স্বস্ব কর্ম্মজ্ঞানবাসনাযুক্ত হইয়া যে ভাবে সৎস্বরূপে প্রবিষ্ট হয় এবং সেই ভাবেই পুনর্ব্বার আগমন করিয়া থাকে। সিংহ, ব্যাঘ্র, বৃক, বরাহ, কীট, পতঙ্গ, দংশক, মশকপ্রভৃতি পূর্ব্বে যে ভাবে ছিল, পরেও সেইভাব প্রাপ্ত হয়, অর্থাৎ পূর্ব্বে যে সিংহ ছিল, পরেও সে সিংহ হয়। যে পূর্ব্বে ব্যাঘ্র ছিল, পরেও সে ব্যাঘ্র হয় ইত্যাদিরূপে পুনঃ পুনঃ যাতায়াত করিতে থাকে। সহস্রকোটিযুগেও সংসারী জন্তুর পূর্ব্ববাসনা নষ্ট হয় না। "যথাপ্রজ্ঞং হি সম্ভবঃ" অর্থাৎ যাহার যেরূপ জ্ঞান, তাহার সেইরূপে সম্ভব হইয়া থাকে, ইত্যাদিশ্রুতিতেও এইরূপ প্রতীয়মান হইতেছে। ৩ ॥

পূর্ব্বে যে সৎস্বরূপ উক্ত হইয়াছেন, সেই সৎপদার্থই জগতের মূলকারণ এবং একমাত্র সৎস্বরূপই জগতের আত্মা, তদ্ভিন্ন জগতের আত্মা

উত্থায় গ্রামান্তরং গতো জানাতি স্বগৃহাদাগতোঽস্মীত্যেবং সত আগতোঽস্মীতি চ জন্তূনাং কস্মাদ্বিজ্ঞানং ন ভবতীতি ভূয়এব মা ভগবান্ বিজ্ঞাপয়ত্বিত্যুক্তস্তথা সোম্যেতি হোবাচ পিতা ॥ ৪ ।

ইতি নবমঃ খণ্ডঃ ॥ ৯ ॥

---

আর নাই। হে শ্বেতকেতো! সেই সংস্বরূপ পরমাত্মাই তুমি। শ্বেতকেতু পিতার নিকট এইরূপে উপদিষ্ট হইয়া কহিলেন, ভগবন্! যেমন স্বীয় গৃহে সুপ্ত ব্যক্তি উত্থিত হইয়া যখন গ্রামান্তরে গমন করে, তখন আমি স্বগৃহে সুপ্ত ছিলাম্, তথাহইতে গ্রামান্তরে আসিয়াছি, এইরূপ জানিতে পারে এবং সে যে স্বগৃহ হইতে আসিয়াছে, তাহা তাহার স্মরণ থাকে, সেইরূপ জন্তুগণ যে সৎপদার্থ হইতে আগত হইয়াছে, এবং সৎপদার্থেই লয় পায়, তাহা স্মরণ থাকে না কেন? ইহার কারণ আমাকে উপদেশ করুন্। দৃষ্টান্ত প্রদর্শনদ্বারা পরিবোধিত না করিলে আমি বুঝিতে পারি না। তখন আরুণি স্বীয় তনয় শ্বেতকেতুর বাক্য শ্রবণ করিয়া কহিলেন,—বৎস! বলিতেছি, শ্রবণ কর ॥ ৪ ।

ইতি নবম খণ্ড। ৯।

## দশমঃ খণ্ডঃ।

ইমাঃ সোম্য নদ্যঃ পুরস্তাৎপ্রাচ্যঃ স্যন্দন্তে পশ্চাৎ-প্রতীচ্যস্তাঃ সমুদ্রাৎ সমুদ্রমেবাপি যন্তি সমুদ্র এব ভবন্তি তা যথা তত্র ন বিদুরিয়মহমস্মীয়মহমস্মীতি ॥ ১ ॥

এবমেব খলু সোম্যেমাঃ সর্ব্বাঃ প্রজাঃ সত আগম্য ন বিদুঃ সত আগচ্ছামহ ইতি ত ইহ ব্যাঘ্রো বা সিংহো

---

শৃণু তত্র দৃষ্টান্তং যথা সোম্যেমা নদ্যো গঙ্গাদ্যাঃ পুরস্তাৎপূর্ব্বাং দিশং প্রাচ্যঃ প্রাগঞ্চনাঃ স্যন্দন্তে স্রবন্তি। পশ্চাৎ প্রতীচীং দিশং প্রতি সিন্ধ্বাদ্যাঃ প্রতীচীমঞ্চন্তি গচ্ছন্তীতি প্রতীচ্যস্তাঃ সমুদ্রাদম্ভোনিধের্জ্জলধরৈরাক্ষিপ্তাঃ পুনর্বৃষ্টিরূপেণ পতিতা গঙ্গাদিনদীরূপিণ্যঃ পুনঃ সমুদ্রমম্ভোনিধিমেবাপি যন্তি সমুদ্রা এব ভবন্তি তা নদ্যো যথা তত্র সমুদ্রে

---

আরুণি স্বীয় তনয়ের তত্ত্বপরিবোধনার্থ বলিতেছেন,—বৎস! শ্রবণ কর, যে কারণে জন্তুগণ আত্মতত্ত্ব জানিতে পারে না, দৃষ্টান্তপ্রদর্শনপূর্ব্বক সেই কারণ প্রতিপাদন করিতেছি।—গঙ্গাদি নদী সকল পূর্ব্বদিকে গমন করিতে করিতে পূর্ব্বসমুদ্রে পতিত হয় এবং সিন্ধুপ্রভৃতি পাশ্চাত্য নদী সকলও ক্রমশঃ পশ্চিমাভিমুখে গমন করিয়া পাশ্চাত্য সমুদ্রে গমন করে। অনন্তর সেই সমুদ্র হইতে মেঘকর্ত্তৃক আকৃষ্ট হইয়া বিক্ষিপ্ত হইয়া পড়ে। পুনর্ব্বার গঙ্গাদি নদীরূপে সাগরে পতিত হইয়া সাগরের সহিত মিলিত হইয়া একীভূত হয়। এইস্থলে যেমন নদী সকল "আমি গঙ্গা, আমি যমুনা এবং আমি সিন্ধু" এইরূপ নির্ণয় করিতে পারে না ॥১॥

সেইরূপ প্রজাসকল সৎপদার্থ হইতে আগত হইয়াও তাহারা বুঝিতে পারে না যে, আমরা সৎস্বরূপ হইতে আগত হইয়াছি এবং সেই

বা বৃকো বা বরাহো বা কীটো বা পতঙ্গো বা দংশো বা মশকো বা সম্পদ্য ভবতি তদা ভবন্তি ॥ ২ ॥

স য এষোঽণিমৈতদাত্ম্যমিদং সর্ব্বং তৎসত্যং স আত্মা তত্ত্বমসি শ্বেতকেতো ইতি ভূয় এব মা ভগবান্ বিজ্ঞাপয়ত্বিতি তথা সৌম্যেতি হোবাচ ॥ ৩ ॥

ইতি দশমঃ খণ্ডঃ ॥ ১০ ॥

---

সমুদ্রাত্মৈনৈকত্বাঙ্গতা ন বিদুর্জানন্তীয়ং গঙ্গাহমস্মীয়ং যমুনাহমস্মীতীয়ং মহমস্মীতি চৈবমেব খলু সোমেমাঃ সর্ব্বাঃ প্রজা যস্মাৎ সতি সম্পদ্য ন বিদুস্তস্মাৎ সত আগম্য ন বিদুঃ সত আগচ্ছামহে আগতা ইতি বা। ত ইহ ব্যাঘ্র ইত্যাদি সমানমন্যৎ। দৃষ্টং লোকে জলে বীচীতরঙ্গফেনবুদ্বুদাদয় উত্থিতাঃ পুনস্তদ্ভাবঙ্গতা বিনষ্টা ইতি। জীবাস্তু তৎকারণভাবং

---

সংস্বরূপ ব্রহ্মেতেই যে সম্পন্ন হইয়াছি, তাহাতেও কোন জন্তুর জ্ঞান জন্মে না। জন্তুগণ যে ভাব প্রাপ্ত হইয়াছে, সেই ভাবেই পুনঃ পুনঃ যাতায়াত করিতে থাকে। তাহারা ব্যাঘ্র, সিংহ, বৃক, বরাহ, কীট, পতঙ্গ, দংশক কিম্বা মশক ইহাদিগের মধ্যে যে ভাব প্রাপ্ত হইয়াছে, সে সেই ভাবেই চিরকাল থাকে। কিরূপে সেই সংস্বরূপ হইতে আগত হইয়াছে এবং কিরূপেই বা তাহাতে লয় পায়, জন্তুগণ তাহার কিছুই বুঝিতে পারে না। আর লোকে ইহাও দৃষ্ট হইতেছে যে, জগতে বীচি, তরঙ্গ, ফেন, বুদ্বুদাদি উত্থিত হইয়া থাকে, পুনর্ব্বার সেই বীচিতরঙ্গাদি বিনষ্ট হইয়া স্বীয়কারণ জলরূপ প্রাপ্ত হয়। জীবগণও সেইরূপ সুষুপ্তি, মরণাদি নানারূপ অবস্থা প্রাপ্ত হইয়া পুনর্ব্বার স্বীয় কারণস্বরূপ সংপদার্থকে প্রাপ্ত হয়। ২।

পূর্ব্বে যে সংস্বরূপ উক্ত হইয়াছে, সেই সংপদার্থই জগতের মূলকারণ এবং একমাত্র সংস্বরূপই জগতের আত্মা, তদ্ভিন্ন জগতের আত্মা আর

প্রত্যহং গচ্ছন্ত্যোঽপি সুষুপ্তে মরণপ্রলয়য়োশ্চ ন বিমঙ্ক্ষ্যতীত্যেতৎ। ভূয় এব মা ভগবান্ বিজ্ঞাপয়তু দৃষ্টান্তেন। তথা সোম্যেতি হোবাচ পিতা॥ ১-৩॥

ইতি দশমঃ খণ্ডঃ॥ ১০॥

---

নাই। হে শ্বেতকেতু! সেই সৎস্বরূপ পদার্থই তুমি। শ্বেতকেতু পিতার নিকট এইরূপে উপদিষ্ট হইয়া কহিলেন,—ভগবন্! যেমন গৃহসুপ্ত ব্যক্তি উত্থিত হইয়া যখন গ্রামান্তরে গমন করে, তখন আমি স্বগৃহে সুপ্ত ছিলাম, তথাহইতে গ্রামান্তরে আসিয়াছি, এইরূপ জানিতে পারে এবং সে যে স্বগৃহ হইতে আসিয়াছে, তাহাও তাহার স্মরণ থাকে, সেইরূপ জন্তুগণ যে সৎপদার্থ হইতে অবগত হইয়াছে, তাহা স্মরণ থাকে না কেন? ইহার কারণ আমাকে উপদেশ করুন। দৃষ্টান্তপ্রদর্শনদ্বারা পরিবোধিত না করিলে আমি বুঝিতে পারি না। তখন আরুণি স্বীয় তনয় শ্বেতকেতুর বাক্য শ্রবণ করিয়া কহিতেছেন,—হে বৎস! বলিতেছি শ্রবণ কর। ৩॥

ইতি দশম খণ্ড॥ ১০॥

## একাদশঃ খণ্ডঃ।

অস্য সোম্য মহতো বৃক্ষস্য যো মূলেঽভ্যাহন্যাজ্জীবন্ স্রবেদ্যো মধ্যেঽভ্যাহন্যাজ্জীবন্ স্রবেদ্যোঽগ্রেঽভ্যাহন্যাজ্জীবন্ স্রবেৎ স এষ জীবেনাত্মনানুপ্রভূতঃ পেপীয়মানো মোদমানস্তিষ্ঠতি ॥ ১ ॥

---

শৃণু দৃষ্টান্তমস্য হে সোম্য মহতোঽনেকশাখাদিযুক্তস্যাস্যেতোগ্রতঃ স্থিতং বৃক্ষং দর্শয়ন্নাহ। যদি কশ্চিদস্য মূলেঽভ্যাহন্যাৎপরশ্বাদিনা সকৃদ্ঘাতমাত্রেণ ন শুষ্যতীতি জীবন্নেব ভবতি তদা তস্য রসঃস্রবেৎ। তথা যো মধ্যেঽভ্যাহন্যাজ্জীবং স্রবেত্তথা যোঽগ্রেঽভ্যাহন্যাজ্জীবং স্রবেৎস এষ বৃক্ষ ইদানীং জীবেনাত্মনানুপ্রভূতোঽনুব্যাপ্তঃ পেপীয়মানোঽত্যর্থং পিবন্নুদকং ভৌমাংশ্চ রসান্মূলৈর্গৃহ্নন্মোদমানো হর্ষং প্রাপ্নুবংস্তিষ্ঠতি ॥ ১ ॥

---

আরুণি স্বীয় তনয়ের বাক্য শ্রবণ করিয়া তাহার তত্ত্বপরিজ্ঞানার্থ দৃষ্টান্তপ্রদর্শনপূর্ব্বক শ্বেতকেতুকে উপদেশ দিতেছেন। আরুণি কহিলেন,—বৎস! যদি শাখাপ্রশাখাদিবিশিষ্ট কোন মহদ্বৃক্ষের মূলে কোন ব্যক্তি কুঠারদ্বারা আঘাত করে, তাহাহইলে সেই এক আঘাতে বৃক্ষ শুষ্ক হয় না, জীবদবস্থাতেই রসস্রাব করিতে থাকে। আর যদি কোন ব্যক্তি সেই বৃক্ষের মধ্যে আঘাত করে, তাহাহইলেও সেই বৃক্ষ একবার আঘাত মাত্র শুষ্ক হয় না, জীবদবস্থাতেই রসস্রাব করে এবং যদি অপর কোন ব্যক্তি সেই বৃক্ষের অগ্রে আঘাত করে তাহাহইলেও সেই বৃক্ষ শুষ্ক হয় না, পরন্তু জীবিত থাকিয়াই রসস্রাব করে। অতএব সেই বৃক্ষ এখনও জীবিত থাকিয়া মূলদ্বারা ভূমিগত রসপানকরতঃ আমোদ সহকারে

যস্য যদেকাং শাখাং জীবো জহাত্যথ সা শুষ্যতি দ্বিতীয়াং জহাত্যথ সা শুষ্যতি তৃতীয়াং জহাত্যথ সা শুষ্যতি সর্ব্বং জহাতি সর্ব্বঃ শুষ্যত্যেবমেব খলু সোম্য বিদ্ধীতি হোবাচ ॥ ২ ॥

---

তস্যাস্য যদেকাং শাখাং রোগগ্রস্তামাহতাং বা জীবো জহাত্যুপসংহরতি শাখায়াং বিপ্রসৃতমাত্মাংশম্। অথ সা শুষ্যতি। বাঙ্মনঃ প্রাণকরণগ্রামানুপ্রবিষ্টো হি জীব ইতি তদুপসংহারে উপসংহ্রিয়তে। জীবেন চ প্রাণযুক্তেনাশিতং পীতঞ্চ রসতাং গতং জীববচ্ছরীরং বৃক্ষঞ্চ বর্দ্ধয়দ্রসরূপেণ জীবস্য সদ্ভাবে লিঙ্গং ভবতি। অশিতপীতাভ্যাং হি দেহে জীবস্তিষ্ঠতি তে চাশিতপীতে জীবকর্ম্মানুসারিণীতি। তস্যৈকাঙ্গবৈকল্যনিমিত্তং কর্ম্ম যদোপস্থিতং ভবতি তদা জীব একাং শাখাং জহাতি

---

জীবিত রহিয়াছে। জীব সেই বৃক্ষের সর্ব্বাবয়বে ব্যাপ্ত আছে, বলিয়াই সেই বৃক্ষ শুষ্ক, অথবা মৃত হয় না। ১।

বৎস! যদি সেই বৃক্ষের রোগগ্রস্ত কোন শাখাকে জীব পরিত্যাগ করে, তাহাহইলে তৎক্ষণাৎ সেই শাখা শুষ্ক হইয়া থাকে। আর যদি সেই বৃক্ষের দ্বিতীয় শাখাও জীবকর্ত্তৃক পরিত্যক্ত হয়, তাহাহইলেও সেই শাখা অমনি শুখাইয়া যায় এবং যদি তৃতীয় শাখাকেও জীব পরিত্যাগ করে, তাহাহইলে সেই শাখা পরিশুষ্ক হয়। অতএব জানা যাইতেছে যে, জীবদ্বারাই বৃক্ষাদি বাঁচিয়া থাকে, বর্দ্ধিত হয় এবং জীব পরিত্যাগ করিলেই মরিয়া শুষ্ক হইয়া যায়। এই রূপ জন্তুদিগের শরীরেও বাক্য, মনঃ, প্রাণ ও ইন্দ্রিয় সমুদায়ে জীব অনুপ্রবিষ্ট আছে। সেই জীব যখন যে ইন্দ্রিয়কে পরিত্যাগ করে, তখনই সেই ইন্দ্রিয় নষ্ট হয়। জীব প্রাণযুক্ত হইয়াই অশন ও পান করে, তাহাতে বৃক্ষ ও জন্তুগণের শরীর রসযুক্ত হয় ও বর্দ্ধিত হইয়া থাকে। ইহাই জন্তুগণ ও বৃক্ষাদির দেহে জীব সদ্ভাবের চিহ্ন। পরন্তু অশনপানদ্বারাই দেহেতে জীব

জীবাপেতং বাব কিলেদং ম্রিয়তে ন জীবো ম্রিয়ত ইতি স য এষোঽণিমৈতদাত্ম্যমিদং সর্ব্বং তৎসত্যং স

---

শাখায়া আত্মানমুপসংহরতি। অথ তদা সা শাখা শুষ্যতি। জীবস্থিতিনিমিত্তো রসো জীবকর্ম্মাক্ষিপ্তো জীবোপসংহারে ন তিষ্ঠতি। রসাপগমে চ শাখাশোষমুপৈতি। বৃক্ষস্য রসস্রবণশোষণাদিলিঙ্গাজ্জীবত্বম্। দৃষ্টান্তশ্রুতেশ্চ চেতনাবন্তঃ স্থাবরা ইতি। বৌদ্ধকাণাদমচেতনাঃ স্থাবরা ইত্যেতদাসারমিতি দর্শিতং ভবতি। যথাস্মিন্ বৃক্ষদৃষ্টান্তে দর্শিতং জীবেন যুক্তো বৃক্ষোঽশুষ্কো রসপানাদিযুক্তো জীবতীত্যুচ্যতে যদপেতশ্চ ম্রিয়ত ইত্যুচ্যতে। এবমেব খলু সোম্য বিদ্ধীতি হোবাচ ॥ ২ ॥

জীবাপেতং জীববিযুক্তং বাব কিলেদং শরীরং ম্রিয়তে ন জীবো ম্রিয়ত ইতি। কার্য্যশেষে চ সুপ্তো হি তস্য মমেদং কার্য্যশেষমপরিসমাপ্তমিতি স্মৃত্বা সমাপনদর্শনাৎ। জাতমাত্রাণাঞ্চ জন্তূনাং স্তন্যাভিলাষভয়াদি·

---

বিদ্যমান থাকে। সেই অশনপানও জীবের কর্ম্মানুসারে হয়। যখন একাঙ্গের বৈকল্য হয়, তখনই জানা যায় যে, জীব সেই অঙ্গকে পরিত্যাগ করিয়াছে এবং সেই সময়েই সেই শাখা শুষ্ক হয়, জীবের স্থিতির কারণ রস, তাহার কর্ম্মানুসারে বিক্ষিপ্ত হইয়া সকলশরীরে গমন করে। জীবের অভাবে সেই রস থাকিতে পারে না এবং রসের অভাব হইলেই বৃক্ষের শাখা শোষ পাইতে থাকে। আর যখন জীব সকল বৃক্ষকেই পরিত্যাগ করে, তখন সেই বৃক্ষই শুষ্ক হয়। বৃক্ষের যে রস স্রাব ও রস শোষ হয়, ইহাদিগের দ্বারাই বৃক্ষেতে জীবের সত্তা ও অভাব জানা যায়। বৎস! যেমন জীবযুক্ত বৃক্ষ শুষ্ক হয় না, পরন্তু রসপানাদিদ্বারা জীবিত থাকে, এবং সেই জীব পরিত্যাগ করিলেই বৃক্ষ শুষ্ক হইয়া মরিয়া যায়, সেইরূপ জন্তুগণের শরীরেও জীবের সত্তাতে সেই শরীর বিদ্যমান থাকে এবং জীবের অভাবেই সেই শরীর নষ্ট হয়। ২ ।

বৎস! জীবাদিযুক্ত শরীরেরই মৃত্যু হয়, কদাচ জীবের মৃত্যু হয় না, যেহেতু যদি নিদ্রার পূর্ব্বে কোন কার্য্য করিতে আরম্ভ করিয়া তাহার

আত্মা তত্ত্বমসি শ্বেতকেতো ইতি ভূয় এব মা ভগবান্ বিজ্ঞাপয়ত্বিতি তথা সোম্যেতি হোবাচ ॥ ৩ ॥

ইতি একাদশঃ খণ্ডঃ ॥ ১১ ॥

---

দর্শনাচ্চাতীতজন্মান্তরানুভূতস্তনপানদুঃখাদ্যনুভবস্মৃতির্গম্যতে। অগ্নিহোত্রাদীনাং চ কর্ম্মণামর্থবত্ত্বান্ন জীবো ম্রিয়ত ইতি। স য এষোঽণিমেত্যাদি সমানম্। কথং পুনরিদং পৃথিব্যাদিনামরূপবজ্জগদত্যন্তসূক্ষ্মাৎসদ্রূপান্নাম

---

শেষ না হইতেই নিদ্রা উপস্থিত হয়, তাহাহইলে নিদ্রা হইতে উত্থিত ব্যক্তি ও আমার এই কার্য্য সমাপ্ত হয় নাই, ইহা স্মরণ করিয়া সেই অবশিষ্ট কার্য্য সমাপন করিয়া থাকে, এইরূপ দেখা যায়। আর বালকের জন্মমাত্রই তাহার স্তন পানের অভিলাষ ও ভয়াদি দেখা যায়, অতএব জানা যায় যে, পূর্ব্বজন্মে যে স্তনপান করিয়াছিল এবং দুঃখ ভোগ করিয়াছিল, তাহা স্মরণ হওয়াতেই বালক জাতমাত্র স্তনপানের অভিলাষ করে ও দুঃখভোগের ভয়ে ভীত হয়। জীব না থাকিলে পূর্ব্বজন্মের স্তনপান ও ভয়ের স্মরণ হইতে পারে না। বিশেষতঃ অগ্নিহোত্রাদি কর্ম্মের অর্থবত্তাপ্রযুক্ত জীবের মরণ নাই, ইহাই জানা যায়। পূর্ব্বে যে সৎস্বরূপ উক্ত হইয়াছে, সেই সৎপদার্থই জগতের মূলকারণ এবং একমাত্র সৎপদার্থই জগতের আত্মা, তদ্ভিন্ন জগতের আত্মা আর নাই। হে শ্বেতকেতো! সেই সৎস্বরূপ পরমাত্মাই তুমি। শ্বেতকেতু পিতার নিকট এইরূপে উপদিষ্ট হইয়া কহিলেন,—ভগবন্! যেমন স্বীয় গৃহে সুপ্ত ব্যক্তি উত্থিত হইয়া যখন গ্রামান্তরে গমন করে, তখন আমি স্বগৃহে সুপ্ত ছিলাম, তথাহইতে গ্রামান্তরে আসিয়াছি, এইরূপ জানিতে পারে এবং সে যে স্বগৃহ হইতে আসিয়াছে, তাহা তাহার স্মরণ থাকে, সেইরূপ জন্তুগণ যে সৎপদার্থ হইতে আগত হইয়াছে, তাহা স্মরণ থাকে না কেন? ইহার কারণ আমাকে উপদেশ করুন্। অপর দৃষ্টান্তপ্রদর্শনদ্বারা

# দ্বাদশঃ খণ্ডঃ।

ন্যগ্রোধফলমত আহরেতীদং ভগব ইতি ভিন্ধীতি ভিন্নং ভগব ইতি কিমত্র পশ্যসীত্যণ্ব্য ইবেমা ধানা ভগব

---

রূপরক্ষিতাৎ সতো জায়তে ইত্যেতদ্দৃষ্টান্তেন ভূয় এব মা ভগবান্ বিজ্ঞাপয়ত্বিতি। তথাস্তু সোম্যেতি হোবাচ পিতা॥৩॥

ইতি একাদশঃ খণ্ডঃ॥১০॥

---

যদ্যেতৎ প্রত্যক্ষীকর্ত্তুমিচ্ছসি অতোঽস্মান্মহতো ন্যগ্রোধাৎ ফলমেকমাচরেত্যুক্তস্তথা চকার। স ইদং ভগব উপাহৃতং ফলমিতি দর্শিতবন্তং প্রত্যাহ ফলং ভিন্ধীতি ভিন্নমিত্যাহেতরঃ। তমাহ পিতা কিমত্র

---

পরিবোধিত না করিলে আমি বুঝিতে পারি না। তখন আরুণি স্বীয় তনয় শ্বেতকেতুর বাক্য শ্রবণ করিয়া কহিলেন,—বৎস! বলিতেছি, শ্রবণ কর॥৩॥

ইতি একাদশ খণ্ড॥১১॥

---

আরুণি স্বীয় তনয় শ্বেতকেতুকে তত্ত্বোপদেশ প্রদান করিয়া কহিলেন,—বৎস! তোমাকে যেরূপ উপদেশ প্রদান করিলাম, তাহা যদি প্রত্যক্ষ করিতে ইচ্ছা কর, তাহাহইলে এই মহান বটবৃক্ষ হইতে একটি ফল আনয়ন কর। তখন শ্বেতকেতু সেই বটবৃক্ষ হইতে ফল আহরণ পূর্ব্বক পিতাকে সেই ফল প্রদর্শন করিয়া কহিলেন,—পিতঃ! এই দেখুন, আমি ফল আনয়ন করিয়াছি। আরুণি কহিলেন,—সোম্য! এই

ইত্যাসামঙ্গৈকাং ভিন্ধীতি ভিন্না ভগব ইতি কিমত্র পশ্যসীতি কিঞ্চন ন ভগব ইতি। ১॥

তং্‌ হোবাচ যং বৈ সোম্যৈতমণিমানং ন নিভালয়স এতস্য বৈ সোম্যৈষোঽণিম্ন এবং মহান্যগ্রোধস্তিষ্ঠতি ॥২॥

---

পশ্যসীত্যুক্ত আহাণ্ব্যোঽণুতরা ইবেমা ধানা বীজানি পশ্যামি ভগব ইতি। আসাং ধানানামেকাং ধানামঙ্গ হে বৎস ভিন্ধীত্যুক্ত আহ ভিন্না ভগব ইতি। যদি ভিন্না ধানা তস্যাং ভিন্নায়াং কিং পশ্যসীত্যুক্ত আহ ন কিঞ্চন পশ্যামি ভগব ইতি॥ ১॥

তং পুত্রং হোবাচ বটধানায়াং ভিন্নায়াং যং বটবীজাণিমানং হে সোম্য এতং নানিভালয়সে ন পশ্যসি। তথাপ্যেতস্য বৈ কিল সোম্য

---

ফলটি ভঞ্জন কর, তখন শ্বেতকেতু পিতার উপদেশানুসারে সেই ফলটি ভঞ্জন করিয়া কহিলেন,—তাত! আমি সেই ফল ভাঙ্গিয়াছি। পুনর্ব্বার আরুণি কহিলেন,—সাধো! ঐ ভগ্ন ফলের মধ্যে কি দেখিতেছ? তখন, শ্বেতকেতু বলিলেন,—মহাত্মন্! এই ফলের মধ্যে অতি সূক্ষ্ম সূক্ষ্ম কতকগুলি বীজ দেখিতেছি। অনন্তর আরুণি পুত্রকে কহিলেন,—প্রিয়দর্শন! ঐ ভগ্ন ফলের মধ্যে যে সকল ক্ষুদ্র ক্ষুদ্র বীজ দেখিতেছ, ইহার একটি বীজ ভঞ্জন কর। পরে শ্বেতকেতু পিতার বাক্যানুসারে সেই বীজ সকলের মধ্যে একটি বীজ ভাঙ্গিয়া পিতাকে কহিলেন,—ভগবন্! আমি একটি বীজ ভগ্ন করিয়াছি। পুনর্ব্বার আরুণি কহিলেন, যদি সেই বীজ ভগ্ন করিয়া থাক, তাহাহইলে ঐ ভগ্ন বীজের অভ্যন্তরে নিরীক্ষণ কর, শ্বেতকেতু কহিলেন, নিরীক্ষণ করিতেছি, আরুণি কহিলেন, উহার মধ্যে কি দেখিতেছ? শ্বেতকেতু কহিলেন,—ভগবন্! আমি এই ভগ্ন বীজের মধ্যে কিছুই দেখিতেছি না। ॥ ১ ॥

তখন আরুণি স্বীয় পুত্র শ্বেতকেতুকে কহিলেন, বৎস! এই বটবীজ ভগ্ন করিয়া তন্মধ্যে যে সূক্ষ্ম পদার্থ আছে, তাহা তুমি দেখিতেছ না,

শ্রদ্ধৎস্ব সোম্যেতি স য এষোঽণিমৈতদাত্ম্যমিদং সর্ব্বং তৎসত্যং স আত্মা তত্ত্বমসি শ্বেতকেতো ইতি ভূয় এব মা ভগবান্ বিজ্ঞাপয়ত্বিতি তথা সোম্যেতি হোবাচ ॥ ৩ ॥

ইতি দ্বাদশঃ খণ্ডঃ ॥ ১০ ॥

---

এব মহান্ন্যগ্রোধো বীজস্যাণিম্নঃ সূক্ষ্মস্যাদৃশ্যমানস্য কার্য্যভূতঃ স্থূলশাখাস্কন্ধফলপলাশবাংস্তিষ্ঠত্যুৎপন্নস্তিষ্ঠতীতি বোদ্ধব্যোঽন্যথাকার্য্যোঽহতঃ শ্রদ্ধৎস্ব সোম্য সত এবাণিম্নঃ স্থূলং নামরূপাদিমৎকার্য্যং জগদুৎপন্নমিতি। যদ্যপি ন্যায়াগমাভ্যাং নির্দ্ধারিতোঽর্থস্তথৈবেত্যবগম্যতে তথাপ্যত্যন্ত-সূক্ষ্মেষ্বর্থেষু বাহ্যবিষয়াসক্তমনসঃ স্বভাবপ্রবৃত্তস্যাসত্যাং গুরুতরায়াং শ্রদ্ধায়াং দুরবগমত্বং স্যাদিত্যাহ শ্রদ্ধৎস্বেতি। শ্রদ্ধায়াস্তু সত্যাং মনসঃ

---

কিন্তু ইহার মধ্যে অবশ্যই কোন পদার্থ আছে। যেহেতু এই যে স্থূল শাখা, প্রশাখা, ফল, পল্লবাদিশিষ্ট এই মহান্ বটবৃক্ষ বিদ্যমান আছে। ইহা এই সূক্ষ্ম অদৃশ্য বীজের কার্য্যস্বরূপ যে সূক্ষ্ম পদার্থ তুমি দেখিতে পাইলে না, পরন্তু এই বটবৃক্ষ তাহা হইতে উৎপন্ন হইয়াছে। অতএব নিশ্চয় অনুমান হইতেছে যে, উহার মধ্যে কোন অচিন্ত্যশক্তিমান পদার্থ আছে ॥ ২ ॥

বৎস! তুমি ইহাই নিশ্চয় জ্ঞান করিবে যে, যেমন বীজমধ্যগত অদৃশ্য সূক্ষ্ম পদার্থ হইতে এই মহান্ বটবৃক্ষ উৎপন্ন হইয়াছে, সেইরূপ সূক্ষ্মতম সৎস্বরূপ পরব্রহ্ম হইতে নামরূপাদিবিশিষ্ট এই স্থূল জগৎ উৎপন্ন হইয়াছে এবং যেমন মহান বটবৃক্ষের কারণস্বরূপ বীজমধ্যগত সূক্ষ্ম পদার্থ দেখিতে পাইলে না, সেইরূপ এই জগতের কারণ সৎপদার্থকে জানিতে পারে না। অতএব বলিতেছি, বৎস! মদুক্ত উপদেশে শ্রদ্ধা-পুরঃসর মনঃসংযোজনা কর। যদিও উক্ত অর্থ ন্যায় ও আগমদ্বারা

সমাধানং বুভুৎসিতেঽর্থে ভবেত্ততশ্চ তদর্থাবগতিঃ। অন্যত্রমনা অভুবমিত্যাদিশ্রুতেঃ। স য ইত্যাদ্যুক্তার্থম্ যদি তৎ সজ্জগতো মূলং কস্মাল্লোপলভ্যত ইত্যেতদ্দৃষ্টান্তেন মা মাং ভগবান্ ভূয় এব বিজ্ঞাপয়ত্বিতি। তথা সোম্যেতি হোবাচ পিতা॥ ২ ৩॥

ইতি দ্বাদশঃ খণ্ডঃ॥ ১২॥

---

নির্দ্দিষ্ট আছে বটে, তথাপি অত্যন্ত সূক্ষ্মবিষয়ে বাহ্যবিষয়াসক্তমনস্ক ব্যক্তিদিগের সমধিক শ্রদ্ধা না থাকিলে সেই গুরুতর বিষয় বোধগম্য হইতে পারে না। সাতিশয় শ্রদ্ধা থাকিলেই মনের সমাধান হয়, তাহা-হইলে যে বিষয় বুঝিতে ইচ্ছা হয়, তাহার অর্থাবগতি হইয়া থাকে। শ্রুতিতেও লিখিত আছে যে, অন্য বিষয়ে মনঃসংযোগ থাকিলে তত্ত্ব-পরিজ্ঞান হইতে পারে না। পূর্ব্বে যে সৎস্বরূপ উক্ত হইয়াছে, সেই সৎ-পদার্থই জগতের মূলকারণ এবং একমাত্র সৎস্বরূপই জগতের আত্মা, তদ্ভিন্ন জগতের আত্মা আর নাই। হে শ্বেতকেতো! সেই সৎস্বরূপ পরমাত্মাই তুমি। শ্বেতকেতু পিতার নিকট এইরূপে উপদিষ্ট হইয়া কহিলেন,—ভগবন্ যেমন স্বীয় গৃহে সুপ্ত ব্যক্তি উত্থিত হইয়া যখন গ্রামান্তরে গমন করে, তখন আমি স্বগৃহে সুপ্ত ছিলাম এবং তথা হইতে গ্রামান্তরে আসিয়াছি, এইরূপ জানিতে পারে এবং সে যে স্বগৃহ হইতে আসিয়াছে, তাহা তাহার স্মরণ থাকে, সেইরূপ জন্তুগণ যে সৎপদার্থ হইতে আগত হইয়াছে, তাহা স্মরণ থাকে না কেন? ইহার কারণ আমাকে উপদেশ করুন্। দৃষ্টান্ত প্রদর্শনদ্বারা পরিবোধিত না করিলে আমি বুঝিতে পারি না। তখন আরুণি স্বীয় তনয় শ্বেতকেতুর বাক্য শ্রবণকরিয়া কহিলেন,—বৎস! বলিতেছি, শ্রবণ কর॥ ৩॥

ইতি দ্বাদশ খণ্ড॥ ১২॥

# ত্রয়োদশঃ খণ্ডঃ।

লবণমেতদুদকেঽবধায়াথ মা প্রাতরুপসীদথা ইতি স হ তথা চকার তং হোবাচ যদ্দোষা লবণমুদকেঽবাধা অঙ্গ তদাহরেতি তদ্ধাবমৃশ্য ন বিবেদ যথা বিলীনমেবাঙ্গ ॥ ১ ॥

---

বিদ্যমানমপি বস্তু নোপলভ্যতে প্রকারান্তরেণ তূপলভ্যত ইতি শৃণ্বত্র দৃষ্টান্তম্। যদি চেমমর্থং প্রত্যক্ষীকর্ত্তুমিচ্ছসি পিণ্ডরূপং লবণমেতৎ ঘটাদাবুদকেঽবধায় প্রক্ষিপ্যাথ মা মাং শ্বঃ প্রাতরুপসীদথা উপগচ্ছেথা ইতি। স হ পিত্রোক্তমর্থং প্রত্যক্ষীকর্ত্তুমিচ্ছন্ তথা চকার। তং হোবাচ পরেদ্যুঃ প্রাতর্যল্লবণং দোষা রাত্রৌ উদকেঽবধা নিক্ষিপ্তবানসি অঙ্গ হে বৎস তদাহরেত্যুক্তস্তল্লবণমাজিহীর্ষুর্হ কিলাবমৃশ্যোদকে

---

বৎস! বিদ্যমান বস্তুও স্বীয়রূপে জানা যায় না, প্রকারান্তরেই তাহার জ্ঞান হইয়া থাকে; অর্থাৎ কোনবিষয় সাক্ষাৎ দেখিলেও তাহার স্বরূপ নিরূপণ করা যায় না, কেবল "কোন একটি বস্তু" এইমাত্র জানা যায়। যদি ইহা প্রত্যক্ষ করিতে ইচ্ছা কর, তাহা হইলে দৃষ্টান্ত অবধারণ কর। সাধো! অদ্য একটী ঘটমধ্যস্থ জলে লবণপিণ্ড নিক্ষেপ করিয়া রাখ এবং প্রাতঃকালে আমার নিকট আগমন করিও। শ্বেতকেতু পিতার কথিত বিষয়ের প্রত্যক্ষ করণমানসে জনকের উপদেশানুসারে কোন একটী ঘটমধ্যে জল রাখিয়া সেই জলমধ্যে লবণপিণ্ড নিক্ষেপপূর্ব্বক প্রাতঃসময়ে পিতৃসমীপে উপস্থিত হইলেন। তখন আরুণি স্বীয় পুত্র শ্বেতকেতুকে সমাগত দেখিয়া কহিলেন,—বৎস! তোমাকে যে ঘটস্থ জলমধ্যে লবণ নিক্ষেপ করিয়া রাখিতে কহিয়াছি-

অস্যান্তাদাচামেতি কথমিতি লবণমিতি মধ্যাদাচামেতি কথমিতি লবণমিত্যন্তাদাচামেতি কথমিতি লবণমিত্যভিপ্রাশ্যৈনদথ মোপসীদথা ইতি তদ্ধ তথা চকার

---

ন বিবেদ ন বিজ্ঞানবান্। যথা তল্লবণং বিদ্যমানমপি সঙ্কঅপ্স লীনং সংশ্লিষ্টমভূৎ। ১॥

যথা বিলীনং লবণং ন বেথ তথাপি তচ্চক্ষুষা স্পর্শনেন চ পিণ্ডরূপং লবণমগৃহ্যমাণং বিদ্যত এবাপ্সু লভ্যতে চোপায়ান্তরেণেত্যেতৎপুত্রং প্রত্যায়য়িতুমিচ্ছন্নাহাস্যাস্যোদকান্তাদুপরি গৃহীত্বাচামেত্যুক্ত্বা পুত্রঃ তথাকৃতবন্তমুবাচ কথমিতীতর আহ লবণং স্বাদুত ইতি। মধ্যাদুদকস্য গৃহীত্বাচামেতি কথমিতি লবণমিতি। তথান্তাদধোদেশাদগৃহীত্বাচামেতি কথমিতি লবণমিতি। যদ্যেবমভিপ্রায়স্য পরিত্যজ্যৈতদুদকমাচম্যাথ

---

লাম, সেই লবণ আনয়ন কর। শ্বেতকেতু পিতৃবাক্য শ্রবণ করিয়া সেই লবণ আনয়ন করিবার নিমিত্ত গমন করিলেন, কিন্তু সেই ঘটস্থ জলমধ্যে অন্বেষণ করিয়াও সেই লবণ কোথায় আছে, তাহা জানিতে পারিলেন না, তখন আরুণি শ্বেতকেতুকে কহিলেন,—বৎস! লবণ যদিও বিদ্যমান আছে, কিন্তু উহা জলের সহিত মিলিত হইয়া গিয়াছে। ১।

বৎস! এইস্থলে জলমিশ্রিত লবণ বিদ্যমান আছে বটে, কিন্তু তাহা কোনরূপেও জানিতেছ না। সেই লবণ দেখিতেও পাইতেছ না, কিম্বা তাহা তোমার স্পৃষ্টও হইতেছে না। কিন্তু উপায়ান্তরদ্বারা ঐ লবণের বিদ্যমানতা জানা যায়। তবে তুমি এই ঘটের উপরিভাগস্থ জল দ্বারা আচমন কর। শ্বেতকেতু পিতার উপদেশ শ্রবণ করিয়া সেই ঘট হইতে জল গ্রহণ পূর্ব্বক আচমন করিলেন। তখন আরুণি জিজ্ঞাসা করিলেন, সাধো! কি জানিতেছ? শ্বেতকেতু বলিলেন,—তাত! এইক্ষণ আমি লবণ অনুভব করিতেছি। পুনর্ব্বার আরুণি কহিলেন,—বৎস! এই ঘটের মধ্যভাগ হইতে জল লইয়া আচমন কর। শ্বেতকেতু তাহাই করি-

তচ্ছশ্বৎসংবর্ত্ততে তং হোবাচাত্র বাব কিল সৎসোম্য ন নিভালয়সেঽত্রৈব কিলেতি ॥ ২ ॥

মোপসীদথা ইতি তদ্ধ তথা চকার লবণং পরিত্যজ্য পিতৃসমীপ আজগামেত্যর্থঃ। ইদং বচনং ব্রুবন্ তল্লবণং তস্মিন্নেবোদকে যন্ময়া রাত্রৌ ক্ষিপ্তং শশ্বন্নিত্যং সংবর্ত্ততে বিদ্যমানমেব সৎসম্যগ্বর্ত্তত ইত্যেবমুক্তবন্তং হ উবাচ পিতা। যথেদং লবণং দর্শনস্পর্শনাভ্যাং পূর্ব্বগৃহীতং পুনরুদকে বিলীনং তাভ্যামগৃহ্যমাণমপি বিদ্যত এবোপায়ান্তরেণ জিহ্বয়োপলভ্যমানত্বাৎ। এবমেবাত্রৈবাস্মিন্নেব তেজোবন্নাদিকার্য্যে শুঙ্গে দেহে। বাব কিলেত্যাচার্য্যোপদেশস্মরণপ্রদর্শনার্থৌ। সত্তেজোবন্না

লেন, আরুণি জিজ্ঞাসা করিলেন,—বৎস! কি অনুভব করিতেছ, শ্বেতকেতু কহিলেন,—পিতঃ! আমি লবণ অনুভব করিতেছি। অনন্তর আরুণি কহিলেন,—প্রিয়দর্শন! তুমি ঐ ঘটের নিম্নভাগ হইতে জল লইয়া আচমন কর, তখন শ্বেতকেতু সেই নিম্নভাগস্থ জলদ্বারা আচমন করিলে আরুণি জিজ্ঞাসা করিলেন। বৎস! এইক্ষণ তোমার কি অনুভব হইতেছে? শ্বেতকেতু উত্তর দিলেন, মহাত্মন্! আমার লবণ অনুভব হইতেছে। তখন আরুণি কহিলেন,—বৎস! যদি তুমি লবণ-অনুভব করিয়া থাক, তাহাহইলে এইক্ষণ লবণ পরিত্যাগ করিয়া আচমন পূর্ব্বক আমার সমীপে আসিয়া উপবেশন কর। অনন্তর শ্বেতকেতু পিতার বাক্যানুসারে লবণ পরিত্যাগ করিয়া আচমনপূর্ব্বক পিতৃসমীপে গমন করিলেন এবং বলিলেন, পিতঃ! আমি রাত্রিতে যে লবণ পিণ্ড জলে নিক্ষেপ করিয়াছিলাম, তাহা জানিতে পারিয়াছি,—সেই লবণ এই জলেই বিদ্যমান আছে। পিতা আরুণি তাহাকে বলিলেন, সাধো! যেমন এই লবণ বিদ্যমান আছে, তথাপি তুমি তাহা দেখিতে পাও নাই, কিম্বা স্পর্শকরিতে পার নাই, তাহা জলে বিলীন হইয়াছিল, এইক্ষণ উপায়ান্তর অবলম্বন করিয়া বলিতেছ সেই লবণ বিদ্যমানআছে, অর্থাৎ জিহ্বা দ্বারা সেই লবণপ্রত্যক্ষ করিয়াছ। সেইরূপ তেজঃ, জল ও

স য এষোঽণিমৈতদাত্ম্যমিদꣳ সর্ব্বং তৎসত্যꣳ স আত্মা তত্ত্বমসি শ্বেতকেতো ইতি ভূয় এব মা ভগবান্ বিজ্ঞাপয়ত্বিতি তথা সোম্যেতি হোবাচ ॥ ৩ ॥

ইতি ত্রয়োদশঃ খণ্ডঃ ॥ ১৩ ॥

---

দিশুঙ্গকারণং বটবীজাণিমবদ্বিদ্যমানমেবেন্দ্রিয়ৈর্নোপলভসে ন নিভালয়সে। যথাত্রৈবোদকে দর্শনস্পর্শনাভ্যামনুপলভ্যমানং লবণং বিদ্যমানমেব জিহ্বয়োপলব্ধবানসি এবমেবাত্রৈব কিল বিদ্যমানং সজ্জগন্মূলমুপায়ান্তরেণ লবণমিব তদুপলপ্স্যসে ইতি বাক্যশেষঃ ॥ ২ ॥

স য ইত্যাদি সমানম্। যদ্যেবং লবণমিব তদিন্দ্রিয়ৈরনুপলভ্যমানমপি জগন্মূলং সদুপায়ান্তরেণোপলব্ধুং শক্যতে যদুপলম্ভাৎ কৃতার্থঃ

---

অন্নের কার্য্যভূত এই দেহে তেজঃ, জলও অন্নের কারণস্বরূপ সেই সৎপদার্থ বিদ্যমান আছে। বটবীজান্তর্গত সূক্ষ্ম পদার্থের ন্যায় সেই সৎস্বরূপকে ইন্দ্রিয়দ্বারা গ্রহণ করিতে পারিতেছ না, যেমন এই জলে লবণ বিদ্যমান আছে বটে, তথাপি দর্শনস্পর্শনদ্বারা লাভ করিতে না পারিয়া কেবল জিহ্বাদ্বারাই সেই লবণকে লাভ করিয়াছ, সেইরূপ এই জগতের সকল স্থানেই জগতের কারণীভূত সৎস্বরূপ পরমাত্মা বিদ্যমান আছেন। তুমি উপায়ান্তর অবলম্বন করিয়া তাহাকে লাভ কর ॥ ২ ॥

পূর্ব্বে যে সৎস্বরূপ উক্ত হইয়াছেন, সেই সৎপদার্থই জগতের মূলকারণ এবং একমাত্র সৎস্বরূপই জগতের আত্মা, তদ্ভিন্ন জগতের আত্মা আর নাই। হে শ্বেতকেতো! সেই সৎস্বরূপ পরমাত্মাই তুমি। শ্বেতকেতু পিতার নিকট এইরূপে উপদিষ্ট হইয়া কহিলেন, ভগবন্! যেমন স্বীয় গৃহে সুপ্ত ব্যক্তি উত্থিত হইয়া যখন গ্রামান্তরে গমন করে, তখন আমি স্বগৃহে সুপ্ত ছিলাম, তথা হইতে গ্রামান্তরে আসিয়াছি, এইরূপ

স্যামনুপলম্ভাচ্ছাকৃতার্থঃ স্যামহং তত্ত্বোপলব্ধৌ ক উপায় ইত্যেতন্মে এব মা ভগবান্ বিজ্ঞাপয়তু দৃষ্টান্তেন তথা সোম্যেতি হোবাচ ॥ ৩ ॥

ইতি ত্রয়োদশঃ খণ্ডঃ ॥ ১৩ ॥

---

জানিতে পারে এবং সে যে স্বগৃহ হইতে আসিয়াছে, তাহাতেও তাহার স্মরণ থাকে, সেইরূপ জন্তুগণ যে সৎপদার্থ হইতে আগত হইয়াছে, এবং সৎপদার্থেই লয় পায়, তাহা স্মরণ থাকে না, কেন? ইহার কারণ আমাকে উপদেশ করুন্। দৃষ্টান্ত প্রদর্শনদ্বারা পরিবোধিত না করিলে আমি বুঝিতে পারি না। তখন আরুণি স্বীয় তনয় শ্বেতকেতুর বাক্য শ্রবণ করিয়া কহিলেন,—বৎস! বলিতেছি, শ্রবণ কর। শ্বেতকেতু কহিলেন, যদি ইন্দ্রিয়ের অবিষয়ীভূত জগৎকারণ সৎপদার্থকে উপায়ান্তরদ্বারা লাভ করা যাইতে পারে, তাহাহইলে যে উপায় অবলম্বন করিলে সেইসৎস্বরূপ পরমাত্মাকে লাভ করিতে পারি, সেই উপায় কি? তাহা আমাকে উপদেশ করুম্! পিতঃ! সেই সৎস্বরূপের প্রাপ্তিতে লোক কৃতার্থ হইয়া থাকে, আর তাঁহার অপ্রাপ্তিতে আপনাকে অকৃতার্থ জ্ঞান করে। অতএব আপনি আমাকে অন্য দৃষ্টান্তপ্রদর্শনপূর্ব্বক সেই সৎস্বরূপের প্রাপ্তিবিষয়ে সদুপদেশ প্রদান করুন। ৩ ॥

ইতি ত্রয়োদশঃ খণ্ডঃ। ১৩ ॥

# চতুর্দ্দশঃ খণ্ডঃ।

যথা সোম্য পুরুষং গন্ধারেভ্যোঽভিনদ্ধাক্ষমানীয় তং ততোঽতিজনে বিসৃজেৎ স যথা তত্র প্রাঙ্ বা উদঙ্ বাধরাঙ্ বা প্রধ্মায়ীতাভিনদ্ধাক্ষ আনীতোঽভিনদ্ধাক্ষো বিসৃষ্টঃ ॥ ১ ॥

---

যথা লোকে হে সোম্য পুরুষং যং কঞ্চিদ্গান্ধারেভ্যো জনপদেভ্যোঽভিনদ্ধাক্ষং বদ্ধচক্ষুষমানীয় বদ্ধহস্তং তস্করস্তমভিনদ্ধাক্ষমেব বদ্ধহস্তমরণ্যে ততোঽপ্যতিজনেঽতিগতজনেঽত্যন্তবিগতজনে দেশে বিসৃজেৎ স তত্র দিগ্ভ্রমোপেতো যথা প্রাঙ্ বা প্রাগঞ্চনঃ প্রাঙ্মুখো বেত্যর্থঃ। তথোদঙ্ বাধরাঙ্ বা প্রত্যঙ্ বা প্রধ্মায়ীত শব্দং কুর্য্যাদ্বিক্রোশেৎ। অভিনদ্ধাক্ষোঽহং গন্ধারেভ্যস্তস্করেণানীতোঽভিনদ্ধাক্ষ এব বিসৃষ্ট ইত্যেবং বিক্রোশতস্তস্য যথাভিনহনং যথা বন্ধনং প্রমুচ্য মুক্ত্বা কারুণিকঃ কশ্চি-

---

বৎস! যদি বিত্তাপহারী তস্করেরা কোন ব্যক্তির চক্ষু ও হস্তপদ বদ্ধ করিয়া গান্ধার দেশ হইতে কোন নির্জ্জন অরণ্য প্রদেশে পরিত্যাগ করে, তাহাহইলে সেই ব্যক্তি কোনটি উত্তরদিক্ কোনটি দক্ষিণদিক্ কোনটি পূর্ব্বদিক্ এবং কোনটি বা পশ্চিমদিক ইহার কিছুই নিশ্চয় করিতে না পারিয়া উচ্চৈঃস্বরে ক্রন্দন করিতে থাকে এবং বলে আমাকে চৌরেরা চক্ষুঃ ও হস্ত পদ বন্ধন করিয়া এই এই নির্জ্জন মহারণ্যে পরিত্যাগ করিয়া গিয়াছে, এইক্ষণ কিছুই স্থির করিতে পারিতেছি না যে, কোনদিকে গমন করিলে আমি পরিত্রাণ পাইব। তখন কোন দয়াশীল সাধু তাহার চক্ষুঃ ও হস্ত পদ মোচন করিয়া পথপ্রদর্শনপূর্ব্বক বলিলেন, এইটি উত্তরদিক, তুমি এই পথে অবলম্বন করিয়া উত্তরাভিমুখে

তস্য যথাভিনহ[redacted]মুচ্য প্রব্রূয়াদেতাং দিশং গন্ধারা এতাং দিশং ব্রজেতি স গ্রামাদ্‌গ্রামং পৃচ্ছন্ পণ্ডিতো মেধাবী গন্ধারানেবোপসম্পদ্যেতৈবমেবেহাচার্য্যবান্

---

দেতাং দিশমুত্তরতো গন্ধারা এতাং দিশং ব্রজেতি প্রব্রূয়াৎ স এবং কারুণিকেন বন্ধনান্মোক্ষিতো গ্রামাদ্‌গ্রামান্তরং পৃচ্ছন্‌পণ্ডিত উপদেশবান্মেধাবী পরোপদিষ্টগ্রামপ্রবেশমার্গাবধারণসমর্থঃ সন্ গন্ধারানেবোপসম্পদ্যেত নেতরো মূঢ়মতির্দ্দেশান্তরদর্শনতৃড়্‌বা॥ ১॥

যথাহয়ং দৃষ্টান্তো বর্ণিতঃ স্ববিষয়েভ্যো গন্ধারেভ্যঃ পুরুষস্তস্করৈরভিনদ্ধাক্ষোঽবিবেকো দিঙ্মূঢ়োঽশনায়াপিপাসাদিমান্ ব্যাঘ্রতস্করাদ্যনেকভয়ানর্থব্রাতযুতমরণ্যং প্রবিশতো দুঃখার্ত্তো বিক্রোশন্ বন্ধনেভ্যো মুমুক্ষুস্তিষ্ঠ'ত স কথঞ্চিদিব কারুণিকেন কেনচিন্মোক্ষিতঃ স্বদেশান্ গান্ধারানেবাপন্নো নির্ব্বৃতঃ সুখ্যভূত্তথা। এবমেব সতো জগদাত্মনঃ স্বরূপাত্তেজোবন্নাদিময়ং দেহারণ্যং বাতপিত্তকফরুধিরমেদোমাংসাস্থিমজ্জাশুক্র-

---

গমন কর, তাহাহইলেই তোমার অভিলষিত গান্ধারদেশে যাইতে পারিবে, তখন সেই ব্যক্তি কারুণিকের উপদেশানুসারে গমন করিতে করিতে গ্রামান্তরে আসিয়া তথাতে পুনর্ব্বার জিজ্ঞাসা করত পণ্ডিতের উপদেশে উপদিষ্ট ও গ্রাম প্রবেশাবধারণে সমর্থ হইয়া গান্ধারনগরে প্রবেশ করিতে পারে॥ ১॥

এইস্থলে যেমন গান্ধারদেশবাসী, তস্করকর্ত্তৃক বদ্ধনেত্র হইয়া বহিষ্কৃত হইলে দিঙ্মূঢ় হইয়াছিল, তখন কিছুই নিশ্চয় করিতে না পারিয়া ক্ষুধা ও পিপাসায় কাতর হয় এবং ব্যাঘ্র তস্করাদি ভয় ও অন্যান্য অনর্থহেতু অনেক শ্বাপদ সঙ্কুল অরণ্যমধ্যে প্রবেশ করে, পরে দুঃখিত হইয়া রোদন করিতে করিতে বন্ধনমোক্ষার্থী হইয়া অবস্থিতি করে, এই সময়ে দয়াশীল কোন সাধু আসিয়া বন্ধন হইতে মোচন করিয়াদেয়, পরে সেই ব্যক্তি স্বীয় গান্ধারদেশে গমন করিয়া নিরাপদ ও সুখী হইয়াছিল। সেইরূপ মায়াপটবদ্ধ অজ্ঞানীব্যক্তিরা জগদাত্মভূত সৎপদার্থ হইতে

পুরুষো বেদ তস্য তাবদেব চি[redacted]যাবন্ন বিমোক্ষ্যেঽথ সম্পৎস্য ইতি ॥ ২ ॥

---

কৃমিমূত্রপুরীষবচ্ছীতোষ্ণাদ্যনেকদ্বন্দ্বদুঃখবচ্চেদং মোহপটাভিনদ্ধাক্ষো ভার্য্যাপুত্রপশুবন্ধ্বাদিদৃষ্টাদৃষ্টানেকবিষয়ে তৃষ্ণাপাশিতঃ পুণ্যাপুণ্যাদিকর্ম্মতস্করৈঃ প্রবেশিতোঽহমমুষ্য পুত্রো মমৈতে বান্ধবাঃ সুখ্যহং দুঃখী মূঢ়ঃ পণ্ডিতো ধার্ম্মিকো বন্ধুমান্ জাতো মৃতো জীর্ণঃ পাপী পুত্রো মে মৃতো ধনং মে নষ্টং হা হতোঽস্মি কথং জীবিষ্যামি কা মে গতিঃ কিং মে ত্রাণমিত্যেবমনেকশতসহস্রানর্থজালবানিব ক্রোশন্ কথঞ্চিদিব পুণ্যাতিশয়াৎ-পরমকারুণিকং কঞ্চিৎসদ্ব্রহ্মাত্মবিদং বিমুক্তবন্ধনং ব্রহ্মিষ্ঠং যদাসাদয়তি তেন চ ব্রহ্মবিদা কারুণ্যাদ্দর্শিতসংসারবিষয়দোষদর্শনমার্গো বিরক্তঃ সংসারবিষয়েভ্যঃ। নাসি ত্বং সংসার্য্যমুষ্য পুত্রত্বাদিধর্ম্মবান্ কিন্তর্হি সদ্যৎ-তত্ত্বমসীত্যবিদ্যামোহপটাভিনহনান্মোক্ষিতো গন্ধারপুরুষবচ্চ স্বং সদাত্মানমুপসম্পদ্য সুখী নির্বৃতঃ স্যাদিত্যেতমেবার্থমাহাচার্য্যবান্ পুরুষোবেদেতি

---

নির্গত হইয়া তেজঃ, জল ও অন্নের বিকারভূত এবং বাত, পিত্ত, কফ, রুধির, মেদঃ, মাংস, অস্থি, মজ্জা, শুক্র, ক্রিমি, মূত্র ও পুরীষাদিযুক্ত শীতোষ্ণাদি দ্বন্দ্ব দুঃখের আধার ভূত দেহারণ্যে প্রবিষ্ট হইয়া ভার্য্যা, পুত্র, পশু, বন্ধু প্রভৃতি দৃষ্টাদৃষ্ট অনেক বিষয়ে তৃষ্ণারূপ পাশবদ্ধ হয় এবং পুণ্যাপুণ্য কর্ম্মরূপ তস্করেরাই মায়া পটদ্বারা তাহার নয়ন বন্ধন করিয়া সেই দেহারণ্যে প্রবেশিত করে। তখন সে আমি অমুকের পুত্র, ইহারা আমার বান্ধব, আমি সুখী আমি দুঃখী, আমি মূঢ়, আমি পণ্ডিত, আমি ধার্ম্মিক, আমি বন্ধুমান, আমি জাত, আমি মৃত, আমি জীর্ণ, আমি পাপী, আমার পুত্র মরিয়াছে, আমার ধন নষ্ট হইয়াছে, আমি হত হইতেছি, কিরূপে জীবিত থাকিব, আমার কি উপায় হইবে? কে আমাকে ত্রাণ করিবে? ইত্যাদি অনেক শত সহস্র অর্থদান পুরঃসর রোদন করিতে থাকে। এই সময়ে যদি পুণ্যাধিক্যবশতঃ কোন পরম কারুণিক সদ্ব্রহ্মাভিজ্ঞ বিমুক্তবন্ধন ব্রহ্মনিষ্ঠ সদুপদেশক আচার্য্যকে

তস্মাদেবমাচার্য্যবতো মুক্তাবিদ্যাভিনহনস্য তাবদেব তাবানেব কালশ্চিরং ক্ষেপঃ সদাত্মস্বরূপসম্পত্তেরিতি বাক্যশেষঃ। কিয়ান্ কালশ্চিরমিত্যুচ্যতে যাবন্ন বিমোক্ষ্যে ন বিমোক্ষ্যতে ইত্যেতৎপুরুষব্যত্যয়েন সামর্থ্যাৎ। যেন কর্ম্মণা শরীরমারব্ধং তস্যোপভোগেন ক্ষয়াদ্দেহপাতো যাবদিত্যর্থঃ। অথ তদৈব সৎসম্পৎস্যত ইতি পূর্ব্ববৎ। ন হি দেহমোক্ষস্য সৎসম্পত্তেশ্চ কালভেদোঽস্তি যেনাথশব্দ আনন্তর্য্যার্থঃ স্যাৎ। ননু যথা সদ্বিজ্ঞানানন্তরমেব দেহপাতঃ সৎসম্পত্তিশ্চ ন ভবতি কর্ম্মশেষবশাত্তথাঽপ্রবৃত্তফলানি প্রাগ্জ্ঞানোৎপত্তের্জন্মান্তরসঞ্চিতান্যপি কর্ম্মাণি সন্তীতি তৎফলোপভোগার্থং পতিতেঽস্মিন্ শরীরান্তরমারব্ধব্যম্। উৎপন্নে চ জ্ঞানে যাবজ্জীবং বিহিতানি বা কর্ম্মাণি করোত্যেবেতি তৎফলোপভোগার্থঞ্চাবশ্যং শরীরান্তর-

---

লাভ করিতে পারে, তাহাহইলে সেই ব্রহ্মজ্ঞানী আচার্য্য করুণা করিয়া সংসার বিষয়ের দোষ প্রদর্শনপূর্ব্বক সংসার হইতে বিরক্তকরণার্থ উপদেশ করিলেন। তুমি সংসারী নহে এবং অমুকের পুত্র ইত্যাদি ধর্ম্মও তোমাতে নাই, বাস্তবিক তুমি সেই সৎস্বরূপ। তস্করাবরুদ্ধ গান্ধারদেশবাসী পুরুষের ন্যায় অবিদ্যামোহরূপ পটাবরণ হইতে বিমুক্ত হইয়া সৎস্বরূপ পরমাত্মাকে প্রাপ্ত হও, তাহাহইলেই সুখী ও নির্ব্বৃত হইতে পারিবে। এই নিমিত্তই প্রাচীন গুরুগণ বলিয়া থাকেন,—যিনি আচার্য্যবান, তিনিই আত্মতত্ত্ব জানিতে পারেন এবং সেই আচার্য্যবান্ ব্যক্তি সদাত্মস্বরূপ সম্পত্তিলাভ করিয়া সেই ভাবে চিরকাল বিদ্যমান থাকে। যাবৎ দেহপাত না হয়, অর্থাৎ প্রারব্ধকর্ম্মের ক্ষয় পর্য্যন্ত সৎস্বরূপ পরমাত্মার তত্ত্ব জানিতে থাকে। যেমন প্রারব্ধকর্ম্মের অবশেষবশতঃ সৎস্বরূপের পরিজ্ঞানানন্তর দেহপাত ও সৎসম্পত্তির ভোগ হয় না, সেইরূপ জ্ঞানোৎপত্তির পূর্ব্বে জন্মান্তর-সঞ্চিত যে সকল কর্ম্মের ফলভোগ শেষ হয় নাই, সেই সকল কর্ম্ম বিদ্যমান থাকে, কিন্তু সেই ফলের উপভোগার্থ অন্যের শরীরারব্ধ হয়। আর জ্ঞানোৎপত্তি হইলে যাবজ্জীব বিহিত অথবা প্রতিষিদ্ধ কর্ম্ম সকল করিতে থাকে। সেই সমুদায় কর্ম্মের ফলভোগের নিমিত্ত শরীরান্তর হয় এবং সেই শরীরেও বিহিত নিষিদ্ধ কর্ম্মানুষ্ঠান করে। আবার সেই কর্ম্মের

মারব্ধব্যং ততস্ত কর্ম্মাণি ততঃ শরীরান্তরমিতি জ্ঞানার্থক্যম্। কর্ম্মণাং ফলবত্ত্বাৎ। অপ্রবৃত্তফলানি কর্ম্মাণি ন ব্রহ্মজ্ঞানেন ক্ষীয়ন্তে কর্ম্মত্বাৎ প্রবৃত্তফলকর্ম্মবদিত্যুক্তং। তন্ন জ্ঞানাগ্নিঃ সর্ব্বকর্ম্মাণীতি স্মৃতিবিরোধঃ। অথ জ্ঞানবতঃ ক্ষীয়ন্তে কর্ম্মাণি। তদা জ্ঞানপ্রাপ্তিসমকালমেব জ্ঞানস্য সৎসম্পত্তিহেতুত্বান্মোক্ষঃ স্যাদিতি শরীরপাতঃ স্যাৎ। তথাচাচার্য্যাভাব প্রসঙ্গশ্চ। দেশান্তরপ্রাপ্ত্যুপায়জ্ঞানবদনৈকান্তিকফলত্বং বা জ্ঞানস্য। ন কর্ম্মণাং প্রবৃত্তাপ্রবৃত্তফলবত্ত্ববিশেষোপপত্তেঃ। যদুক্তম প্রবৃত্তফলানাং কর্ম্মণাং ধ্রুবফলবত্ত্বাদ্ব্রহ্মবিদঃ শরীরে পতিতে শরীরান্তরমারব্ধব্যমপ্রবৃত্ত-কর্ম্মফলোপভোগার্থমিত্যেতদসৎ। বিদুষস্তস্য তাবদেব চিরমিতি শ্রুতেঃ প্রামাণ্যাৎ। নন্নু পুণ্যো বৈ পুণ্যেন কর্ম্মণা ভবতীত্যাদিশ্রুতেরপি প্রামাণ্যমেব। সত্যমেবং তথাপি প্রবৃত্তফলানামপ্রবৃত্তফলানাঞ্চ কর্ম্মণাং বিশেষো-

---

ফলভোগার্থ শরীরপরিগ্রহ করিতে হয়। এইরূপ জ্ঞান অনর্থক হইতেছে। যেহেতু কর্ম্ম করিলেই ফলভোগ হইতে থাকে, কথনও কর্ম্মফলের ভোগ ব্যতিরেকে জ্ঞানদ্বারা সেই কর্ম্ম ক্ষয় পায় না। তাহাহইলে "জ্ঞানাগ্নিঃ সর্ব্বকর্ম্মাণি ভস্মসাৎ কুরুতেঽর্জ্জুন:" অর্থাৎ ব্রহ্মজ্ঞান হইলে সকল কর্ম্ম বিনষ্ট হয়, ইত্যাদি স্মৃতিবিরোধ হইতেছে। আর যদি বল, ব্রহ্মজ্ঞানীর কর্ম্মক্ষয় পায়, তাহাহইলে জ্ঞানপ্রাপ্তিকালেও জ্ঞানের সৎসম্পত্তিভোগ হেতুত্বপ্রযুক্ত মোক্ষ ও দেহপাত হইতে পারে। এইরূপ আচার্য্যাভাবেও আচার্য্যবান পুরুষ ব্রহ্মবিজ্ঞান লাভ করিতে পারে, এইরূপ অনুপপত্তিবশতঃ মোক্ষাভাব প্রসঙ্গ হয়। যেহেতু কর্ম্মপ্রবৃত্ত ফল কি অপ্রবৃত্ত ফল এইরূপ কোন বিশেষ নাই। আর পূর্ব্বে উক্ত হইয়াছে যে, প্রবৃত্তফল কর্ম্মের অবশ্য ফলবত্ত্বাহেতু ব্রহ্মজ্ঞানীর শরীরপাতেও অপ্রবৃত্ত কর্ম্মফলের ভোগার্থ অন্য শরীরপরিগ্রহ হইতে পারে। ইহা সৎকল্প নহে, যেহেতু শ্রুতিতে লিখিত আছে যে, ব্রহ্মজ্ঞানীর সেই শরীরেই তাবৎ ফলভোগ হয়। বিশেষতঃ এই শ্রুতিবাক্যেরই প্রামাণ্য আছে। আর যদি বল, "পুণ্য কর্ম্মদ্বারা পুণ্য হইয়া থাকে" ইত্যাদি শ্রুতিবাক্যেরও প্রামাণ্য আছে, তথাপি প্রবৃত্তফল ও অপ্রবৃত্তফল কর্ম্মের বিশেষ আছে, যে সকল কর্ম্ম প্রবৃত্তফল

স য এষোঽণিমৈতদাত্ম্যমিদংং সর্ব্বং তৎসত্যংং স

ইত্তি কথং যানি প্রবৃত্তফলানি কর্ম্মাণি। যৈর্ব্বিদ্বচ্ছরীরমারব্ধস্তেষামুপভোগে-নৈব ক্ষয়ঃ। যথারব্ধবেগস্য লক্ষমুক্তেষ্বাদের্ব্বেগক্ষয়াদেব স্থিতির্ন তু লক্ষ্য-বেধসমকালমেব প্রয়োজনং নাস্তীতি তদ্বৎ। অন্যানি ত্বপ্রবৃত্তফলানীহ প্রাগ্‌জ্ঞানোৎপত্তেরূর্দ্ধং চ কৃতানি বা ক্রিয়মাণানি বাঽতীতজন্মান্তরকৃতানি বাঽপ্রবৃত্তফলানি জ্ঞানেন দহ্যন্তে প্রায়শ্চিত্তেনেব। জ্ঞানাগ্নিঃ সর্ব্ব-কর্ম্মাণি ভস্মসাৎ কুরুতে তথেতি স্মৃতেশ্চ। ক্ষীয়ন্তে চাস্য কর্ম্মাণীতি চাথ-র্ব্বণে। অতো ব্রহ্মবিদো জীবনাদিপ্রয়োজনাভাবেঽপি প্রবৃত্তফলানাং কর্ম্মণামবশ্যমেব ফলোপভোগঃ স্যাদিতি মুক্তেষুবত্তস্য তাবদেব চিরং ইতি যুক্তমেব চোক্তং যথোক্তদোষচোদনানুপপত্তিঃ। জ্ঞানোৎপত্তেরূর্দ্ধং চ ব্রহ্ম-বিদঃ কর্ম্মাভাবমবোচাম। ব্রহ্মসংস্থোঽমৃতত্বমেতীত্যত্র তচ্চ স্মর্ত্তুমর্হসি ॥২॥

স য ইত্যুক্তার্থম্। আচার্য্যবানিব। তদ্বান্ যেন ক্রমেণ সৎসম্প-

তাহাদ্বারাই জ্ঞানীর শরীরারম্ভ হইতে পারে এবং ভোগ হইলে সেই কর্ম্মের ক্ষয় হয়। অতএব জানা যায় যে, অন্যান্য অপ্রবৃত্তফল কর্ম্ম সকল জ্ঞানোৎপত্তির পর বিনষ্ট হয় এবং কৃত কিম্বা ক্রিয়মাণ অথবা পূর্ব্বজন্ম-কৃত কর্ম্ম সমুদায় জ্ঞানদ্বারা দগ্ধ হইয়া থাকে। যেমন প্রায়শ্চিত্তদ্বারা কর্ম্ম ক্ষয় পায়, সেইরূপ জ্ঞানদ্বারা কর্ম্ম ক্ষয় হইতে পারে। "জ্ঞানাগ্নিঃ সর্ব্বকর্ম্মাণি ভস্মসাৎ কুরুতে তথা" ইত্যাদি স্মৃতি এবং "কর্ম্ম ক্ষয় পায়" ইত্যাদি অথর্ব্বণোক্ত শ্রুতিপ্রমাণহেতু ব্রহ্মজ্ঞানীর জীবনাদি প্রয়োজন না থাকিলেও প্রবৃত্তফল কর্ম্মের ফলভোগ হইয়া থাকে ॥ ২ ॥

পূর্ব্বে যে সৎস্বরূপ উক্ত হইয়াছে, সেই সৎপদার্থই জগতের মূল-কারণ এবং একমাত্র সৎস্বরূপই জগতের আত্মা, তদ্ভিন্ন জগতের আত্মা আর নাই। হে শ্বেতকেতো! সেই সৎস্বরূপ পরমাত্মাই তুমি। শ্বেত-কেতু পিতার নিকট এইরূপে উপদিষ্ট হইয়া কহিলেন, ভগবন্! যেমন স্বীয় গৃহে সুপ্ত ব্যক্তি উত্থিত হইয়া যখন গ্রামান্তরে গমন করে, তখন

আত্মা তত্ত্বমসি শ্বেতকেতো ইতি ভূয় এব মা ভগবান্‌-বিজ্ঞাপয়ত্বিতি তথা সোম্যেতি হোবাচ ॥ ৩ ॥

ইতি চতুর্দ্দশঃ খণ্ডঃ ॥ ১৪ ॥

---

দ্যন্তে তং ক্রমদৃষ্টান্তেন ভূয় এব মা ভগবান্ বিজ্ঞাপয়ত্বিতি। তথা সোম্যেতি হোবাচ ॥ ৩ ॥

ইতি চতুর্দ্দশঃ খণ্ডঃ ॥ ১৪ ॥

---

আমি স্বগৃহে সুপ্ত ছিলাম, তথাহইতে গ্রামান্তরে আসিয়াছি, এইরূপ জানিতে পারে এবং সে যে স্বগৃহ হইতে আসিয়াছে, তাহা তাহার স্মরণ থাকে, সেইরূপ জন্তুগণ যে সৎপদার্থ হইতে আগত হইয়াছে এবং সৎপদার্থেই লয় পায়, তাহা স্মরণ থাকে না কেন? ইহার কারণ আমাকে উপদেশ করুন্। দৃষ্টান্তপ্রদর্শনদ্বারা আমাকে পরিবোধিত না করিলে আমি বুঝিতে পারি না। তখন আরুণি স্বীয় তনয় শ্বেতকেতুর বাক্য শ্রবণ করিয়া কহিলেন,—বৎস! বলিতেছি, শ্রবণ কর ॥ ৩ ॥

ইতি চতুর্দ্দশ খণ্ড ॥ ১৪ ॥

## পঞ্চদশঃ খণ্ডঃ।

পুরুষং সোম্যোতোপতাপিনং জ্ঞাতয়ঃ পর্য্যুপাসতে জানাসি মাং জানাসি মামিতি তস্য যাবন্ন বাঙ্মনসি সম্পদ্যতে মনঃ প্রাণে প্রাণস্তেজসি তেজঃ পরস্যাং দেবতায়াং তাবজ্জানাতি ॥ ১ ॥

---

পুরুষং হে সোম্য উপতাপিনং জ্বরাদ্যুপতাপবন্তং জ্ঞাতয়ো বান্ধবাঃ পরিবার্য্যোপাসতে মুমূর্ষুং জানাসি মাং তব পিতরং পুত্রং ভ্রাতরং বেতি পৃচ্ছন্তস্তস্য মুমূর্ষোর্যাবন্ন বাঙ্মনসি সম্পদ্যতে মনঃ প্রাণে প্রাণস্তেজসি তেজঃ পরস্যাং দেবতায়ামিত্যেতদুক্তার্থম্ ॥ ১ ॥

---

পূর্ব্বে উক্ত হইয়াছে যে, শ্বেতকেতু পিতাকে জিজ্ঞাসা করিয়াছিলেন, তাত! যেরূপ নিয়মে আচার্য্যবান্ পুরুষ সংসম্পন্ন হয়, দৃষ্টান্তপ্রদর্শনপূর্ব্বক তাহা আমাকে উপদেশ করুন। এইক্ষণ আরুণি পুত্রের সংসম্পত্তি পরিজ্ঞানার্থ উপদেশ করিতেছেন; বৎস! জ্বরাদিরোগে পরিতাপিত পুরুষকে জ্ঞাতিবর্গ পরিবেষ্টন করিয়া তাহার পরিচর্য্যা করে। তখন সেই রোগী ব্যক্তি বলে, আমাকে মুমূর্ষু বলিয়া জ্ঞান কর, আমার আর জীবনের আবশ্যক নাই। অনন্তর জ্ঞাতিগণ সেই মুমূর্ষুর পিতা, পুত্র ও ভ্রাতাকে ইহাই বলিয়া থাকেন যে, যাবৎ ইহার বাক্য মনেতে, মনঃ প্রাণে, প্রাণ তেজে এবং তেজঃ পরদেবতাতে লয় পায়, তাবৎ পুরুষ বলিয়া জানিতে পারা যায় ॥ ১ ॥

**অথ যদাস্য বাঙ্মনসি সম্পদ্যতে মনঃ প্রাণে প্রাণস্তেজসি তেজঃ পরস্যাং দেবতায়মথ ন জানাতি ॥ ২ ॥**

---

সংসারিণো যো মরণক্রমঃ স এবায়ং বিদুষোঽপি সৎসম্পত্তিক্রম ইত্যেতদাহ পরস্যাং দেবতায়াং তেজসি সম্পন্নেঽথ ন জানাতি। অবিদ্বাংস্তু তত উত্থায় প্রাগ্‌ভাবিতং ব্যাঘ্রাদিভাবং দেবমনুষ্যাদিভাবং বা বিশতি। বিদ্বাংস্তু শাস্ত্রাচার্য্যোপদেশজনিতজ্ঞানদীপপ্রকাশিতং সদ্‌ব্রহ্মাত্মানং প্রবিশ্য নাবর্ত্তত ইত্যেষ সৎসম্পত্তিক্রমঃ। অন্যে তু মূর্দ্ধন্যয়া নাড্যোৎক্রম্যাদিত্যাদিদ্বারেণ সদ্গচ্ছন্তীত্যাহুস্তদসৎ। দেশকালনিমিত্তফলাভিসন্ধানেন গমনদর্শনাৎ। ন হি সদাত্মৈকত্বদর্শিনঃ সত্যাভিসন্ধস্য দেশকালনিমিত্তফলাদ্যনৃতাভিসন্ধিরুপপদ্যতে। বিরোধাৎ। অবিদ্যাকামকর্ম্মণাঞ্চ গমননিমিত্তানাং সদ্বিজ্ঞানহুতাশনবিপ্লুষ্টত্বাদ্গমনানুপপত্তিরেব। পর্য্যাপ্তকামস্য কৃতাত্মনস্ত্বিহৈব সর্ব্বে বিলীয়ন্তে কামা ইত্যাদ্যাথর্ব্বণে। নদীসমুদ্রদৃষ্টান্তশ্রুতেশ্চ ॥ ২ ॥

---

সংসারী ব্যক্তির মরণক্রম যেরূপ, সৎসম্পত্তিও সেইরূপ জানিবে। যেমন সংসারীর মরণকালে বাক্য মনে, মনঃ প্রাণে, প্রাণ তেজে এবং তেজঃ পর মাত্মাতে লয় পায়, সেইরূপ জ্ঞানী ব্যক্তিরও বাক্য মনে, মন প্রাণে, প্রাণতেজে এবং তেজঃ সৎস্বরূপকে প্রাপ্ত হয়। অজ্ঞানীর মরণ ও জ্ঞানীর সংসম্পত্তিক্রম একরূপ হইলেও অজ্ঞানীর মরণ হইতে জ্ঞানীর সৎসম্পত্তিতে কিছু বিশেষ আছে। কিরূপে বাক্য মনে, মনঃ প্রাণে, প্রাণ তেজে এবং তেজঃ পরদেবতাতে লয় পায়, তাহা অজ্ঞানীরা জানে না। তাহারা পূর্ব্ব ভাবিত ব্যাঘ্রাদি ভাব অথবা দেবমনুষ্যাদিভাব প্রাপ্ত হয়। জ্ঞানিরা শাস্ত্র এবং আচার্য্যোপদেশজনিত জ্ঞানপ্রদীপ প্রকাশিত পরব্রহ্মে প্রবেশ করে, তথা হইতে নিবৃত্ত হয় না, ইহাই সৎসম্পত্তি ক্রম। কেহ কেহ বলিয়া থাকেন যে, প্রাণ মূর্দ্ধন্য নাড়ীদ্বারা উৎক্রান্ত হইয়া পরমাত্মাতে সঙ্গত হয়। ইহা সৎকল্প নহে ; যেহেতু দেহকাল নিমিত্ত ফলাভিসন্ধানদ্বারাই প্রাণের

স য এষোঽণিমৈতদাত্ম্যমিদꣳ সর্ব্বং তৎসত্যং স আত্মা তত্ত্বমসি শ্বেতকেতো ইতি ভূয় এব মা ভগবান্ বিজ্ঞাপয়ত্বিতি যথা সোম্যেতি হোবাচ ॥ ৩ ॥

ইতি পঞ্চদশঃ খণ্ডঃ ॥ ১৫ ॥

---

স য ইত্যাদি সমানম্। যদি মরিষ্যতো মুমুক্ষতশ্চ তুল্যা সৎসম্পত্তিস্তত্র বিদ্বান্ সৎসম্পন্নো নাবর্ত্ততে আবর্ত্ততেঽবিদ্বানিত্যত্র কারণং দৃষ্টান্তেন ভূয় এব মা ভগবান্ বিজ্ঞাপয়ত্বিতি তথা সোম্যেতি হোবাচ ॥ ৩ ॥

ইতি পঞ্চদশ খণ্ডঃ ॥ ১৫ ॥

---

গমন দর্শন আছে। যাহারা সদাত্মৈকত্বদর্শী তাহাদিগের সত্যাভিসন্ধান দেশকালনিমিত্ত ফলাদির অনৃতাভিসন্ধির উপপত্তি নাই ॥ ২ ॥

পূর্ব্বে যে সৎস্বরূপ উক্ত হইয়াছে, সেই সৎপদার্থই জগতের মূল কারণ এবং একমাত্র সৎস্বরূপই জগতের আত্মা, তদ্ভিন্ন জগতের আত্মা আর নাই। হে শ্বেতকেতো! সেই সৎস্বরূপ পরমাত্মাই তুমি। শ্বেতকেতু পিতার নিকট এইরূপে উপদিষ্ট হইয়া কহিলেন, ভগবন্! যেমন স্বীয় গৃহে সুপ্ত ব্যক্তি উত্থিত হইয়া যখন গ্রামান্তরে গমন করে, তখন আমি স্বগৃহে সুপ্ত ছিলাম, তথা হইতে গ্রামান্তরে আসিয়াছি, এইরূপ জানিতে পারে এবং সে যে স্ব-গৃহ হইতে আসিয়াছে, তাহা তাহার স্মরণ থাকে, সেইরূপ জন্তুগণ যে সৎপদার্থ হইতে আগত হইয়াছে এবং সৎপদার্থেই লয় পায়, তাহা স্মরণ থাকে না কেন? ইহার কারণ আমাকে উপদেশ করুন্। অন্য দৃষ্টান্তপ্রদর্শনদ্বারা আমাকে পরিবোধিত না করিলে আমি বুঝিতে পারি না। যদি মুমূর্ষু ও মুমুক্ষু এই উভয়েরই সৎসম্পত্তি

# ষোড়শঃ খণ্ডঃ।

পুরুষং সোম্যোত হস্তগৃহীতমানয়ন্ত্যাপহার্ষীৎ স্তেয়মকার্ষীৎ পরশুমস্মৈ তপতেতি স যদি তস্য কর্ত্তা ভবতি তত এবানৃতমাত্মানম্ কুরুতে সোঽনৃতাভিসন্ধোঽনৃতে-

শৃণু যথা সোম্য পুরুষং চৌর্য্যকর্ম্মণি সন্দিহ্যমানং নিগ্রহায় পরীক্ষণায় চোভাপি হস্তগৃহীতং বদ্ধহস্তমানয়ন্তি রাজপুরুষাঃ। কিং কৃতবানয়মিতি পৃষ্টাশ্চাহুরপহার্ষীদ্ধনমস্যায়ম্। তে চাহুঃ কিমপহরণমাত্রেণ বন্ধনমর্হতি। অন্যথা দত্তেঽপি ধনে বন্ধনপ্রসঙ্গাদিত্যুক্তাঃ পুনরাহুঃ স্তেয়মকার্ষীচ্চৌর্য্যেণ ধনমপহার্ষীদিতি। তেষেবং বদৎসু ইতরোঽপহ্নুতে নাহং তৎ-

তুল্য হয়, তাহা হইলে বিদ্বান্ ব্যক্তিরা যে, সৎসম্পন্ন হইয়া নিবৃত্ত হয় না এবং অবিদ্বান্ ব্যক্তিরা সৎসম্পন্ন হইয়া নিবৃত্ত হয়, তাহার কারণ কি? মহাত্মন্! আপনি পুনর্ব্বার দৃষ্টান্তপ্রদর্শনপূর্ব্বক উপদেশদ্বারা আমাকে প্রবোধিত করুন। আরুণি তথাস্তু বলিয়া কহিলেন,—শ্বেতকেতো! বলিতেছি শ্রবণ কর॥ ৩॥

ইতি পঞ্চদশ খণ্ড॥ ১৫॥

---

আরুণি কহিলেন,—বৎস! শ্রবণ কর। যখন রাজপুরুষগণ কোন ব্যক্তিকে চৌর্য্য কর্ম্মে সন্দেহ করিয়া পরীক্ষণার্থ হস্তপদ বন্ধনপূর্ব্বক লইয়া যাইতে থাকে, তখন অপরাপর লোক সকল জিজ্ঞাসা করিয়া থাকে যে, এই ব্যক্তি কি অপরাধ করিয়াছে? তখন রাজপুরুষেরা অঙ্গুলিনির্দ্দেশপূর্ব্বক কহে, এই ব্যক্তি ইহার ধনাপহরণ করিয়াছে, অপর

নাত্মানমন্তর্দ্ধায় পরশুং তপ্তং প্রতিগৃহ্লাতি স দহ্যতেঽথ হন্যতে ॥ ১ ॥

অথ যদি তস্যাকর্ত্তা ভবতি তত এব সত্যমাত্মানং

---

কর্ত্তা ইতি। তে চাহুঃ সন্দিহ্যমানাঃ স্তেয়মকার্ষীস্ত্বমস্য ধনস্যেতি। তস্মিংশ্চাপহ্নুবতি চাহুং পরশুমস্মৈ তপতেতি শোধয়ত্বাত্মানমিতি। স যদি তস্য স্তেয়স্য কর্ত্তা ভবতি বহিশ্চাপহ্নুতে স এবংভূতস্তত এবানৃত-মন্যথা ভূতং সন্তমন্যথা আত্মানং কুরুতে স তথানৃতাভিসন্ধোঽনৃতেনা ত্মানমন্তর্দ্ধায় ব্যবহিতং কৃত্বা পরশুং তপ্তং মোহাৎপ্রতিগৃহ্লাতি স দহ্যতে-ঽথ হন্যতে রাজপুরুষৈঃ স্বকৃতেনানৃতাভিসন্ধিদোষেণ ॥ ১ ॥

অথ যদি তস্য কর্ম্মণোঽকর্ত্তা ভবতি তত এব সত্যমাত্মানং কুরুতে স

---

ব্যক্তিরা কহিল, কেবল অপহরণমাত্রই কি ইহার বন্ধন যুক্ত হইতেছে? তাহাহইলে দত্তধনেও বন্ধন প্রসঙ্গ হয়। এইরূপ কহিলে রাজপুরুষেরা পুনর্ব্বার বলিল, এই ব্যক্তি চুরি করিয়াছে। রাজপুরুষেরা এইরূপ কহিলে সেই বদ্ধ ব্যক্তি কহিল, অপর ব্যক্তি ধনাপহরণ করিয়াছে, আমি কখনও চৌর্য্যবৃত্তি করি নাই। রাজপুরুষগণ বলিল, তুমি স্তেয় কর্ম্ম করিয়াছ, ইহা সকলেই সন্দেহ করিতেছে। সেই ব্যক্তি চৌরকর্ম্ম গোপন করিলে রাজপুরুষেরা কহিল, এই কুঠার তোমার আত্মশোধন করিবে। সে যদি স্তেয় কর্ম্ম করিয়া থাকে এবং বাহ্যে তাহা গোপন করে, আর আপনাকে সত্যজন সমক্ষে শুদ্ধ করিবার মানসে মিথ্যাসন্ধির বশ-বর্ত্তী হইয়া মোহ বশতঃ তপ্তকুঠার গ্রহণ করে, তাহাহইলে সে তৎক্ষণাৎ দগ্ধ হয় এবং রাজপুরুষ কর্ত্তৃক আহত হইয়া থাকে, অর্থাৎ চৌর্য্যকর্ম্মে রত থাকিয়াও যদি আপনার নির্দ্দোষিতা প্রমাণীকরণার্থ পরীক্ষাতে অগ্রসর হয়, তাহাহইলে সে পরীক্ষায় উত্তীর্ণ হইতে পারে না এবং রাজপুরুষ কর্ত্তৃক দণ্ডনীয় হয় ॥ ১ ॥

আর যদি সে চৌর্য্যকর্ম্ম না করিয়া থাকে এবং আপনি সত্যাভিসন্ধি হইয়া আপনার নির্দ্দোষ প্রমাণীকরণার্থ পরীক্ষায় অগ্রসর হইয়া তপ্তকুঠার

কুরুতে স সত্যাভিসন্ধঃ সত্যেনাত্মানমন্তর্দ্ধায় পরশুং তপ্তং প্রতিগৃহ্লাতি স ন দহ্যতেঽথ মুচ্যতে ॥ ২ ॥

স যথা তত্র নাদাহ্যেতৈতদাত্ম্যমিদꣳ সর্ব্বং তৎসত্যꣳ

---

তয়া স্তৈন্যাকর্ত্তৃতয়াত্মানমন্তর্দ্ধায় পরশুং তপ্তং প্রতিগৃহ্লাতি সত্যাভিসন্ধঃ সন্ন দহ্যতে সত্যব্যবধানাদথ মুচ্যতে চ মৃষাভিয়োক্তৃভ্যঃ। তপ্তপরশুহস্ততলসংযোগস্য তুল্যত্বেঽপি স্তেয়কর্ত্রকর্ত্রোরনৃতাভিসন্ধো দহ্যতে ন তু সত্যাভিসন্ধঃ ॥ ২ ॥

স যথা সত্যাভিসন্ধস্তপ্তপরশুগ্রহণকর্ম্মণি সত্যব্যবহিতহস্ততলত্বান্নাদাহ্যেত ন দহ্যতে ইত্যেতদেব সদ্ব্রহ্ম সত্যাভিসন্ধেতরয়োঃ শরীরপাতকালে চ তুল্যায়াং সৎসম্পত্তৌ বিদ্বান্ সৎসম্পদ্য ন পুনর্ব্যাঘ্রদেবাদিদেহগ্রহণায়াবর্ত্ততে অবিদ্বাংস্তু বিকারানৃতাভিসন্ধঃ পুনর্ব্যাঘ্রাদিভাবং দেবতাদিভাবং

---

গ্রহণ করে, তাহাহইলে সেই সত্যবান ব্যক্তি তপ্তকুঠার গ্রহণে দগ্ধ হয় না এবং রাজপুরুষেরা তাহাকে দণ্ডনীয় করিতে পারে না। পরন্তু তৎক্ষণাৎ রাজপুরুষগণ তাহাকে মুক্ত করিয়া দেয়। মিথ্যা অভিযোগে তাহাকে আবদ্ধ করিতে পারে না। তপ্তকুঠার গ্রহণের তুল্যতা হইলেও সেই তপ্তকুঠার মিথ্যাভিসন্ধিশালী চৌরকে দগ্ধ করে, সত্যাভিসন্ধিমান্ সাধুকে দগ্ধ করিতে পারে না ॥ ২ ॥

বৎস! উক্ত দৃষ্টান্তস্থলে যেমন সত্যবান্ ব্যক্তি তপ্তকুঠার গ্রহণ করিলেও সেই সত্যই কুঠারকে হস্ত হইতে ব্যবধান করিয়া রাখে, তাহাতেই সত্যবান ব্যক্তির হস্ত দগ্ধ হইতে পারে না, তাহাহইলে সেই ব্যক্তি রাজপুরুষ কর্ত্তৃক দণ্ডনীয়ও হয় না এবং মিথ্যাভিসন্ধিযুক্ত ব্যক্তি তপ্ত কুঠার গ্রহণ করিলে তাহার হস্ত দগ্ধ হইয়া যায় ও তৎক্ষণাৎ তাহাকে রাজপুরুষেরা পরাভূত করে। সেইরূপ সদ্ব্রহ্মজ্ঞানী ও অবিদ্বান্ ব্যক্তির দেহপাত তুল্যরূপে হইলেও যাহারা জ্ঞানী তাহারা সেই সৎপদার্থকে প্রাপ্তহইলে পুনর্ব্বার নিবৃত্ত হয় না, অর্থাৎ তাহারা ব্যাঘ্র অথবা দেবতাদি দেহ প্রাপ্ত হয় না।

স আত্মা তত্ত্বমসি শ্বেতকেতো ইতি তদ্ধাস্য বিজজ্ঞাবিতি বিজজ্ঞাবিতি ॥ ৩ ॥

ইতি ষোড়শঃ খণ্ডঃ ॥ ১৬ ॥

ইতি ছান্দোগ্যোপনিষদ্‌ব্রাহ্মণে ষষ্ঠঃ প্রপাঠকঃ সমাপ্তঃ ॥ ৬ ॥

---

বা যথা কর্ম্ম যথা শ্রুতং প্রতিপদ্যন্তে। যদাত্মাভিসন্ধানভিসন্ধিকৃতে মোক্ষ বন্ধনে যচ্চ মূলং জগতো যদায়তনাঃ যৎপ্রতিষ্ঠাশ্চ সর্ব্বাঃ প্রজাঃ যদাকিঞ্চ সর্ব্বং যচ্চাজমমৃতমভয়ং শিবমদ্বিতীয়ং তৎসত্যং স আত্মা তবাতস্তত্ত্বমসি হে শ্বেতকেতো ইত্যুক্তার্থমসকৃদ্বাক্যম্। কঃ পুনরসৌ শ্বেতকেতুস্ত্বং শব্দার্থঃ। যোঽহং শ্বেতকেতুরুদ্দালকস্য পুত্র ইতি বেদাত্মানমাদেশং শ্রুত্বা মত্বা বিজ্ঞায় চাশ্রুতমমতমবিজ্ঞাতং বিজ্ঞাতুং পিতরং পপ্রচ্ছ কথং নু ভগবঃ

---

আর যাহারা অবিদ্বান্, তাহারা সৎসম্পন্ন হইলেও স্ব স্ব কর্ম্ম ও জ্ঞানানুসারে ব্যাঘ্রাদিভাব, কিম্বা দেবভাব পাইয়া থাকে। হে বৎস! যাঁহার অভিসন্ধিতে লোকসকলের মোক্ষ এবং যাঁহার অনভিসন্ধিতে প্রজাবর্গের বন্ধন হয়, যিনি জগতের মূল, যিনি জগতের আশ্রয়, যাঁহাতে সকল প্রজা প্রতিষ্ঠিত আছে, যিনি সকলের আত্মা, যিনি অমৃত, অভয়, মঙ্গলময়, অদ্বিতীয়, সৎস্বরূপ, তিনি সত্য, অতএব তুমি সেই আত্মা। তুমি শ্বেতকেতুকে? এইরূপ প্রশ্নে উদ্দালকের পুত্র ইহাই উত্তর হইতে পারে। এখন এইরূপ জ্ঞান কর যে, আমি উদ্দালকের পুত্র, সেই আমিই সৎস্বরূপ আত্মা। শ্বেতকেতু উক্ত রূপে পিতার উপদেশ শ্রবণে সৎস্বরূপকে জানিয়া যাহা অজ্ঞাত ও অশ্রুত ছিল, তাহার পিতার নিকট জিজ্ঞাসা করিলেন। তখন তিনি এইরূপ আদেশ করিলেন, যিনি সক-

স আদেশো শ্বেতকেতো তত্ত্বমসীতি। স এবোঽধিকৃতঃ শ্রোতা মন্তা বিজ্ঞাতা তেজোবন্নময়কার্য্যকারণসঙ্ঘাতং প্রবিষ্টা পরৈব দেবতা নামরূপব্যাকরণায়াদর্শে ইব পুরুষঃ সূর্য্যাদিরিব জলাদৌ প্রতিবিম্বরূপেণ স আত্মানং কার্য্যকারণেভ্যঃ প্রবিভক্তং সদ্রূপং সর্ব্বাত্মানং প্রাক্ পিতুঃ শ্রবণান্ন বিজজ্ঞৌ। অথেদানীং পিতা প্রতিবোধিতস্তত্ত্বমসীতি দৃষ্টান্তৈর্হেতুভিশ্চ তৎপিতুরস্য হ কিলোক্তং সদেবাহমস্মীতি বিজজ্ঞৌ বিজ্ঞাতবান্। দ্বির্ব্বচনমধ্যায়পরিসমাপ্ত্যর্থম্।

কিং পুনরত্র ষষ্ঠে বাক্যপ্রমাণেন জনিতং ফলিতমাত্মনি কর্ত্তৃত্বভোক্তৃত্বয়োরধিকৃতত্বং বিজ্ঞাননিবৃত্তিস্তস্য ফলং বয়মবোচাম। ত্বং শব্দবাচ্যমর্থং শ্রোতুং মন্ত্রাদিকৃতমবিজ্ঞাতবিজ্ঞানফলার্থম্। প্রাক্ চৈতন্যাদ্বিজ্ঞানাদহমেবং করিষ্যাম্যগ্নিহোত্রাদীনি কর্ম্মাণ্যহমত্রাধিকৃতঃ। এষাঞ্চ কর্ম্মণাং ফলমিহামুত্র চ ভোক্ষ্যে কৃতেষু বা কর্ম্মসু কৃতকর্ত্তব্যঃ স্যামিত্যেবং কর্ত্তৃত্বভোক্তৃত্বয়োরধিকৃতোঽস্মীত্যাত্মনি যদ্বিজ্ঞানমভূত্তস্য যৎসজ্জগতো মূল-

---

লের অধিকারী, যিনি শ্রোতা, যিনি মননকর্ত্তা, যিনি সর্ব্ববিজ্ঞাতা, তিনিই নামরূপ ব্যক্ত করণার্থ পরদেবতারূপে তেজঃ, জল ও অন্নময় কার্য্যকারণসঙ্ঘাতরূপ দেহে প্রবিষ্ট হয়েন। যেমন আদর্শ মধ্যে পুরুষ এবং জলমধ্যে সূর্য্য প্রতিবিম্বরূপে প্রবেশ করেন, সেইরূপ সদাত্মাপরদেবতা রূপে দেহে প্রবিষ্ট হয়েন। শ্বেতকেতু এতকাল সদাত্মাকে কার্য্যকারণ সংঘাতরূপ শরীর হইতে পৃথক্ করিয়া জানিতে পারেন নাই, এইক্ষণ পিতা আরুণি নানাপ্রকার হেতু নির্দ্দেশপূর্ব্বক দৃষ্টান্ত প্রদর্শন করিলে সেই সৎস্বরূপ পরমাত্মাকে জানিতে পারিলেন। তখন তিনি বুঝিতে পারিলেন, আমিই সেই সৎপদার্থরূপী আত্মা।

উপসংহারে জানা যাইতেছে যে, এই ষষ্ঠ প্রপাঠকে যে সকল বাক্য প্রমাণ প্রদর্শিত হইয়াছে, তাহাতেই আমি কর্ত্তা, আমি ভোক্তা ইত্যাদি জ্ঞানের নিবৃত্তি হয়, তাহাই আমরা বলিয়াছি। ত্বং শব্দপ্রতিপাদ্য অর্থ শ্রবণ ও মননে অধিকার হইলেই ফলসাধন হয়, ত্বং শব্দার্থ পরিজ্ঞানের পূর্ব্বেই "আমি এই সকল অগ্নিহোত্রাদি কর্ম্ম করিব, এইরূপ জ্ঞান থাকে এবং আমিই ইহকালে ও পরকালে সেই সকল কর্ম্মফল ভোগ করি,

মেকমেবাদ্বিতীয়ং তত্ত্বমসীত্যনেন বাক্যেন প্রতিবুদ্ধস্ত নিবর্ত্ততে। বিরোধাৎ ন হ্যেকস্মিন্নদ্বিতীয় আত্মন্যয়মহমস্মীতি বিজ্ঞাতে মমেদমনেন কর্ত্তব্যমিদং কৃত্বাস্ত ফলং ভোক্ষ্য ইতি বা ভেদবিজ্ঞানমুপপদ্যতে। তস্মাৎ সত্যাদ্বিতীয়াত্মবিজ্ঞানে বিকারানৃতজীবাত্মবিজ্ঞানং নিবর্ত্তত ইতি যুক্তম্। নন্থ তত্ত্বমসীত্যত্র ত্বং শব্দাবাচ্যেঽর্থে সদ্বুদ্ধিরাদিশ্যতে। যথা আদিত্যমনআদিষু ব্রহ্মাদিবুদ্ধিঃ। যথা চ লোকে প্রতিমাদিষু বিষ্ণ্বাদিবুদ্ধিস্তদ্বৎ। নন্থ সদেব ত্বমিতি যদি সদেব শ্বেতকেতুঃ স্যাৎ কথমাত্মানং ন বিজানীয়াৎ যেন তস্মৈ তত্ত্বমসীত্যুপদিশ্যতে। ন আদিত্যাদিয়াক্যবৈলক্ষণ্যাৎ। আদিত্য ব্রহ্মেত্যাদাবিতিশব্দব্যবধানায় সাক্ষাদ্ব্রহ্মত্বং গম্যতে। রূপাদিমত্ত্বাচ্চাদিত্যাদীনামাকাশমনসোশ্চেতি শব্দব্যবধানাদেবাব্রহ্মত্বমিহ তু সত এব দেহপ্রবেশং দর্শয়িত্বা তত্ত্বমসীতি নিরঙ্কুশং সদাত্মভাবমুপদিশতি। নন্থ পরাক্রমাদিগুণঃ সিংহোঽসি ত্বমিতিবত্তত্ত্বমসীতি স্যাৎ ন মৃদাদিবৎ সদেক-

---

ইত্যাদিরূপে আমি কর্ত্তৃত্বভোক্তৃত্বের অধিকারী এইরূপ বিজ্ঞান জন্মে। পরন্তু জগতের মূলকারণ সেই সৎপদার্থের পরিজ্ঞান হইলে পূর্ব্বোক্ত কর্ত্তৃত্বভোক্তৃত্বাদি জ্ঞান নিবৃত্ত হয়। সেই অদ্বিতীয় আত্মাই আমি, এইরূপ জ্ঞান হইলে "এই বস্তু আমার এবং এই কর্ম্ম করিয়া আমি ফলভোগ করিব" ইত্যাদি ভেদ জ্ঞান থাকে না, অতএব সত্য অদ্বিতীয় আত্মপরিজ্ঞান হইলে বিকারভূত মিথ্যা জীবাত্মভাব নিবৃত্ত হইয়া যায়। যেমন আদিত্য ও মনঃপ্রভৃতিতে ব্রহ্মাদিবুদ্ধি এবং যেমন প্রতিমাদিতে বিষ্ণ্বাদিজ্ঞান হয়, সেইরূপ তত্ত্বমসী এই বাক্যান্তর্গত ত্বংশব্দবাচ্য অর্থেতে সদ্বুদ্ধি হইয়া থাকে। এইরূপ যদি "সৎস্বরূপই তুমি" ইত্যাদি বাক্যে শ্বেতকেতুই সৎস্বরূপ হইল, তবে সে কেন আত্মাকে জানিতে পারে না এবং কি কারণেই তাহার প্রতি "তত্ত্বমসি" ইত্যাদি প্রকারে উপদেশ করা হয়? এই আশঙ্কায় বক্তব্য এই যে, "আদিত্য ব্রহ্ম" ইত্যাদিশব্দে আমিই ব্রহ্ম এইরূপ জ্ঞানকে ব্যবহিত করে, বাস্তবিক আদিত্যাদির রূপাদিবিদ্যমান প্রযুক্তই তাহাদিগের ব্রহ্মত্ব অপ্রসিদ্ধ হয়। এই নিমিত্তই সৎস্বরূপের দেহ প্রবেশ দর্শন করাইয়া "তত্ত্বমসি" ইত্যাদিরূপে সদাত্ম-

মেবাদ্বিতীয়ম্। সত্যমিত্যুপদেশাৎ ন চোপচারবিজ্ঞানাত্তস্য তাবদেব চিরমিতি সৎসম্পত্তিরুপদিশ্যতে। মৃষাবাদ্যুপচারবিজ্ঞানস্য ত্বমিন্দ্রো যম ইতিবৎ। নাপি স্তুতিরনুপাস্যত্বাৎ শ্বেতকেতোঃ। নাপি সৎ শ্বেতকেতুত্বোপদেশেন স্তূয়তে। ন হি রাজা দাসস্ত্বমিতি স্তুতঃ স্যাৎ। নাপি সতঃ সর্ব্বাত্মন একদেশনিরোধো যুক্তঃ। তত্ত্বমসীতি দেশাধিপতিরিব গ্রামাধ্যক্ষস্ত্বমিতি। ন চান্যা গতিরিহ সদাত্মত্বোপদেশাদর্থান্তরভূতা সম্ভবতি। নন্থ সদস্মীতি বুদ্ধিমাত্রমিহ কর্ত্তব্যতয়া চোদ্যতে নত্বজ্ঞাতং সদস্মীতি জ্ঞাপ্যত ইতি চেৎ। নবস্মিন্ পক্ষেহপ্যশ্রুতং শ্রুতং অবতীত্যাদ্যনুপপন্নম্। ন সদস্মীতি বুদ্ধিবিধেঃ স্তুত্যর্থত্বাৎ। নাচার্য্যবান্ পুরুষো বেদ। তস্য তাবদেব চিরমিত্যুপদেশাৎ। যদি হি সদস্মীতি বুদ্ধিমাত্রং কর্ত্তব্যতয়া বিধীয়তে নতু ত্বং শব্দবাচ্যস্য সদ্রূপত্বমেব তদা নাচার্য্যবান্ বেদেতি জ্ঞানোপায়োপদেশো বাচ্যঃ স্যাৎ। যথাগ্নিহোত্রং জুহুয়াদিত্যেবমাদিষর্থপ্রাপ্তমেবাচার্য্যবত্ত্বমিতি তদ্বৎ। তস্য তাবদেব চিরমিতি চাক্ষেপকরণং ন যুক্তং স্যাৎ। সদাত্মতত্ত্বে বিজ্ঞাতেঽপি সকৃদ্বুদ্ধিমাত্রকরণে মোক্ষপ্রসঙ্গাৎ। নচ তত্ত্বমসীত্যুক্তেনাহং সদিতিপ্রমাণবাক্যজনিতা বুদ্ধিনিবর্ত্তয়িতুং শক্যা নোৎপন্নেতি বা বাক্যং বক্তুম্। সর্ব্বোপনিষদ্বাক্যানাং তৎপরতয়ৈবোপক্ষয়াৎ। যথাগ্নিহোত্রাদিবিধিজনিতাগ্নিহোত্রাদিকর্ত্তব্যতাবুদ্ধীনামতথার্থত্বমনুৎপন্নত্বং বা ন শক্যতে বক্তুং তদ্বৎ। যদুক্তং সদাত্মা সন্নাত্মানং কথং ন জানীয়াদিতি। নাসৌ দোষঃ। কার্য্যকারণসঙ্ঘাতব্যতিরিক্তোঽহং জীবঃ কর্ত্তা ভোক্তেত্যপি স্বভাবতঃ প্রাণিনাং বিজ্ঞানাদর্শনাৎ কিমু তস্য সদাত্মবিজ্ঞা-

---

জ্ঞাবের উপদেশ কথিত হইয়াছে। যেমন "তুমি ইন্দ্র, তুমি যম" ইত্যাদি বাক্য স্তুতিপর, সেইরূপ তত্ত্বমসি ইত্যাদি বাক্য স্তুতি পর নহে। যেহেতু শ্বেতকেতু কাহারও উপাস্য নহে। আর সৎস্বরূপকে শ্বেতকেতু বলিয়া নির্দ্দেশ করিলে সৎপদার্থের স্তব হয় না। কারণ কেহ কি কথনও রাজাকে দাস বলিয়া স্তব করিয়া থাকে? এবং তাহাতেই কি রাজার স্তব হয়। সর্ব্বাত্মস্বরূপ সৎপদার্থের এক দেশ বিরোধ যুক্ত হয় না। "তত্ত্বমসি" এই বাক্যে এইরূপ অর্থ করিলে দেশাধিপতিকে গ্রামাধ্যক্ষ বলিয়া নিরূপণ করা

নম্। কথমেবং ব্যতিরিক্তবিজ্ঞানে সতি তেষাং কর্তৃত্বাদিবিজ্ঞানং সম্ভবতি। দৃশ্যতে চ তত্ত্বত্তস্যাপি দেহাদিষ্বাত্মবুদ্ধিস্তান্ন স্যাৎ সদাত্মবিজ্ঞানম্। তস্মাদ্বিকারানৃতাধিকৃতজীবাত্মত্ববিজ্ঞাননিবর্তকমেবেদং বাক্যং তত্ত্বমসীতি সিদ্ধমিতি ॥ ৩ ॥

ইতি ষোড়শঃ খণ্ডঃ। ১৬।



ইতি শ্রীগোবিন্দভগবৎপূজ্যপাদশিষ্যস্য পরমহংসপরিব্রাজকাচার্য্যস্য শ্রীশঙ্করভগবতঃ কৃতৌ ছান্দোগ্যোপনিষদ্‌বিবরণে ষষ্ঠঃ প্রপাঠকঃ সমাপ্তঃ ॥ ৬ ॥



---

হয়। এইক্ষণ ইহাই প্রতিপন্ন হইতেছে যে, "তত্ত্বমসি" অর্থাৎ সেই সৎস্বরূপই তুমি, এই বাক্য বিকার ভূত জীবের আত্মত্ব বিজ্ঞানের নিবর্ত্তক। ৩॥

ইতি ষোড়শ খণ্ড। ১৬॥



ইতি ষষ্ঠ প্রপাঠক সমাপ্ত ॥ ৬ ॥



# সপ্তমঃ প্রপাঠকঃ।

## প্রথমঃ খণ্ডঃ।

অধীহি ভগব ইতি হোপসসাদ সনৎকুমারং নারদস্তং হোবাচ যদ্বেত্থ তেন মোপসীদ ততস্ত ঊর্দ্ধং বক্ষ্যামীতি ॥ ১ ॥

---

ওঁ তৎসৎ ॥ পরমার্থতত্ত্বোপদেশপ্রধানপরঃ ষষ্ঠোঽধ্যায়ঃ সদাত্মৈকত্বনির্ণয়পরত্বেনৈবোপযুক্তঃ। ন সতোঽর্ব্বাগ্‌বিকারলক্ষণানি তত্ত্বানি নির্দ্দিষ্টানীত্যতস্তানি নামাদীনি প্রাণান্তানি ক্রমেণ নির্দ্দিশ্য তদ্দ্বারেণাপি ভূমাখ্যং নিরতিশয়ং তত্ত্বং নির্দ্দেক্ষ্যামীতি শাখাচন্দ্রদর্শনবদিতীমং সপ্তমং প্রপাঠকমারভতে। অনির্দ্দিষ্টেষু হি সতোঽর্ব্বাক্তত্ত্বেষু সন্মাত্রে চ নির্দ্দিষ্টেঽন্যদপ্যবিজ্ঞাতং স্যাদিত্যাশঙ্কা কস্যচিৎ স্যাৎসা মা ভূদিতি বা তানি নির্দ্দিদিক্ষতি। অথবা সোপানারোহণবৎ স্থূলাদারভ্য সূক্ষ্মং সূক্ষ্মতরঞ্চ বুদ্ধিবিষয়ং জ্ঞাপয়িত্বা তদতিরিক্তে স্বারাজ্যেঽভিষেক্ষ্যামীতি নামাদীনি নির্দ্দিদিক্ষতি।

---

ষষ্ঠপ্রপাঠকে পরমার্থতত্ত্বোপদেশই প্রধান, যেহেতু উহাতে সদাত্মার একত্ব নিরূপিত হইয়াছে। উত্তমাধিকারীর প্রতিই এইরূপ উপদেশ সম্ভব হয়; কিন্তু মধ্যমাধিকারীর বোধগম্য সদাত্মার বিকারলক্ষণ কোনরূপ উপদেশ উক্ত হয় নাই, অতএব মধ্যমাধিকারীদিগের পরম্পরারূপে ব্রহ্মপরিবোধার্থ ক্রমশঃ নামাদি প্রাণান্ত সমুদায়ের তত্ত্ব নির্দ্দেশ করিয়া তদ্দ্বারা মধ্যমাধিকারীদিগের উপদেশের নিমিত্ত সপ্তম প্রপাঠকের আরম্ভ হইতেছে। সৎস্বরূপ পরমাত্মার বিকারভূত নামাদি প্রাণান্তসমুদায় অবান্তর তত্ত্বনির্দ্দেশ না করিয়া কেবল সৎস্বরূপের তত্ত্ব নিরূপণ করিলে সেই সকল

অথবা নামাদ্যুত্তরোত্তরবিশিষ্টানি তত্ত্বান্তিতরাণ্ড তেষামুৎকৃষ্টতমং ভূমাখ্যং তত্ত্বমিতি তৎস্তুত্যর্থং নামাদীনাং ক্রমেণোপন্যাসঃ। আখ্যায়িকা তু পরবিদ্যাস্তুত্যর্থা। কথং নারদো দেবর্ষিঃ কৃতকর্ত্তব্যঃ সর্ব্ববিদ্যোঽপি সন্ননাত্মজ্ঞত্বাচ্ছুশোচৈব কিমু বক্তব্যমন্যোঽল্পবিজ্ঞস্তরকৃঃপুণ্যাতিশয়োঽকৃতার্থ ইতি। অথবা নান্যদাত্মজ্ঞানান্নিতিশয়শ্রেয়ঃসাধনমস্তীত্যেতৎপ্রদর্শনার্থং সনৎকুমারনারদাখ্যায়িকারভ্যতে। যেন সর্ব্বজ্ঞানসাধনশক্তিসম্পন্নস্যাপি নারদস্য দেবর্ষেঃ শ্রেয়ো ন বভূব যেনোত্তমাভিজনবিদ্যাবৃত্তসাধনশক্তিসম্পত্তিনিমিত্তাভিমানং হিত্বা প্রাকৃতপুরুষবৎ সনৎকুমারমুপসসাদ শ্রেয়ঃসাধনপ্রাপ্তয়েঽতঃ প্রখ্যাপিতং ভবতি নিরতিশয়প্রাপ্তিসাধনত্বমাত্মবিদ্যায়া

---

অবান্তর তত্ত্ব পরিজ্ঞাত হইতে পারে না, কাহারও এইরূপ আশঙ্কা না হউক, এই অভিপ্রায়ে পরমাত্মার অবান্তর তত্ত্ব নির্দ্দেশ করিতেছেন। যেমন সোপানারোহণকালে প্রথমতঃ স্থূল সোপানে আরোহণ করিয়া ক্রমশঃ সূক্ষ্ম সূক্ষ্ম সোপানে আরোহণ করিতে হয়, সেইরূপ প্রথমে স্থূল বিষয়ের তত্ত্ব পরিজ্ঞাত হইলে সূক্ষ্ম সৎস্বরূপের তত্ত্ব পরিজ্ঞাত হইতে পারে। অতএব স্থূল নামাদির তত্ত্ব নির্দ্দেশ দ্বারা স্বারাজ্যে অভিষিক্ত করিব. এই অভিপ্রায়ে নামাদি প্রাণান্ত সৎস্বরূপের অবান্তর তত্ত্ব নিরূপণ করিতেছেন।—নামাদি প্রাণান্ত সকলই উত্তরোত্তর উৎকৃষ্ট, এই নিমিত্তই প্রাণাদির উপন্যাস হইয়াছে। আত্মতত্ত্ব পরিজ্ঞানই সাধারণের উদ্দেশ্য, তাহা না হইলে কাহারও শান্তি হইতে পারে না। দেবর্ষি নারদ সর্ব্বকার্য্য সাধন করিয়া সর্ব্বপ্রকার বিজ্ঞান লাভ করিয়া ছিলেন, তথাপি তিনি আত্মতত্ত্ব জানিতে না পারিয়া শোকানলে সন্তাপিত হইতে লাগিলেন। কিন্তু যাহারা অল্পজ্ঞানী অকৃতপুণ্য তাহাদিগের যে, অনুতাপ হইবে, তাহা আশ্চর্য্য নহে। অতএব অল্পজ্ঞানী মধ্যমাধীকারীদিগের আত্মতত্ত্ববোধার্থ আখ্যায়িকার অবতারণ করিতেছেন। অথবা আত্মজ্ঞান ব্যতিরেকে পরমমঙ্গলসাধন আর নাই, ইহা প্রদর্শনার্থ নারদসনৎকুমার সংবাদ রূপ আখ্যায়িকার আরম্ভ হইতেছে। দেবর্ষিনারদ সর্ব্বজ্ঞানসাধনশক্তিসম্পন্ন হইয়াও যখন তাহার পরমমঙ্গলসাধন পরমাত্মজ্ঞান হইল না,

স হোবাচর্গ্বেদং ভগবোঽধ্যেমি যজুর্ব্বেদং সামবেদমাথর্ব্বণং চতুর্থমিতিহাসপুরাণং পঞ্চমং বেদানাং বেদং পিত্র্যং রাশিং দৈবং নিধিং বাকোবাক্যমেকায়নং দেববিদ্যাং ব্রহ্মবিদ্যাং ভূতবিদ্যাং ক্ষত্রবিদ্যাং নক্ষত্রবিদ্যাং সর্পদেবজনবিদ্যামেতদ্ভগবোঽধ্যেমি ॥ ২ ॥

---

ইতি। অধীহি অধীষ্ব ভগবো ভগবন্নিতি হি বিলোপসসাদ। অধীহি ভগব ইতি মন্ত্রঃ। সনৎকুমারং যোগীশ্বরং ব্রহ্মনিষ্ঠং নারদ উপসন্নবান্। তং ন্যায়েনোপসন্নং হোবাচ যদাত্মবিষয়ে কিঞ্চিদ্বেত্থ তেন তৎপ্রখ্যাপনেন মামুপসীদেদমহং জানে ইতি ততোঽহং ভবতো বিজ্ঞানাত্তে তূভ্যমূর্দ্ধং বক্ষ্যামীত্যুক্তবতি স হোবাচ নারদ ঋগ্বেদং ভগবোঽধ্যেমি স্মরামি। যদ্বে-ত্থেতি বিজ্ঞানস্পষ্টত্বাত্তথা যজুর্ব্বেদসামবেদমাথর্ব্বণং চতুর্থং বেদং বেদ-শব্দস্য প্রকৃতত্বাদিতিহাসপুরাণং পঞ্চমং বেদঃ বেদানাং ভারতপঞ্চমানাং বেদং ব্যাকরণমিত্যর্থঃ। ব্যাকরণেন হি পদাদিবিভাগশ ঋগ্বেদাদয়ো জ্ঞায়ন্তে। পিত্র্যং শ্রাদ্ধকল্পম্ রাশিগণিতং দৈবমুৎপাতজ্ঞানম্। নিধিং মহাকালাদিনিধিশাস্ত্রম্। বাকোবাক্যং তর্কশাস্ত্রম্। একায়নং নীতি-

---

তখন নারদমুনি স্বীয় অভিজ্ঞতা, বিদ্যা, সাধুতা ও সাধনশক্তিসম্পত্তিজন্য অভিমান পরিত্যাগ করিয়া পরমমঙ্গলসাধন আত্মবিজ্ঞানলাভার্থ প্রকৃত পুরুষের ন্যায় সনৎকুমারের নিকট উপস্থিত হইয়াছিলেন এবং দেবর্ষি ব্রহ্ম-নিষ্ঠ যোগিপ্রবর সনৎকুমারের সমীপে গমনপূর্ব্বক কহিলেন, ভগবন্! আমাকে আত্মতত্ত্ব উপদেশ করুন্। সনৎকুমার নারদকে সমাগত ও ব্রহ্মজিজ্ঞাসু জানিয়া কহিলেন, দেবর্ষে! তুমি আত্মতত্ত্ববিষয়ে, যাহা কিছু জানিয়াছ, তাহা আমার নিকট বল, তাহাহইলে আমি তোমার পরিজ্ঞাত বিষয়ের অতিরিক্ত আত্মবিজ্ঞান বলিব। ১ ॥

আত্মতত্ত্ববিৎ সনৎকুমার নারদকে উপদেশ প্রদানে সম্মত হইলে নারদ ঋষি কহিলেন, ভগবন্! আমি ঋগ্বেদ, যজুর্ব্বেদ, সামবেদ, অথর্ব্ববেদ, চতুর্থ ইতিহাস, পঞ্চম ভারত, পুরাণ, ব্যাকরণ, শ্রাদ্ধকল্প, রাশিগণিত, উৎপাত-

সোঽহং ভগবো মন্ত্রবিদেবাস্মি নাত্মবিৎ শ্রুতং হ্যেব মে ভগবদ্দৃশেভ্যস্তরতি শোকমাত্মবিদিতি সোঽহং ভগবঃ

---

শাস্ত্রম্। দৈববিদ্যাং নিরুক্তম্। ব্রহ্মণ ঋগ্‌যজুঃ সামাখ্যস্ত বিদ্যা ব্রহ্মবিদ্যা শিক্ষাকল্পছন্দশ্চিতয়স্তাঃ। ভূতবিদ্যাং ভূততন্ত্রম্। ক্ষত্রবিদ্যাং ধনুর্ব্বেদম্। নক্ষত্রবিদ্যাং জ্যোতিষম্। সর্পদেবজনবিদ্যাং সর্পবিদ্যাং গারুড়ম্। দেবজনবিদ্যাং গন্ধযুক্তিনৃত্যগীতবাদ্যশিল্পাদিবিজ্ঞানানি। এতৎসর্ব্বং চে ভগবোঽধ্যেমি॥ ১-২॥

সোঽহং ভগব এতৎসর্ব্বং জানন্নপি মন্ত্রবিদেবাস্মি শব্দার্থমাত্রবিজ্ঞানবানেবাস্মীত্যর্থঃ। সর্ব্বো হি শব্দোঽভিধানমাত্রমভিধানং চ সর্ব্বং মন্ত্রেষন্তর্ভবতি। মন্ত্রবিদেবাস্মি মন্ত্রবিৎকর্ম্মবিদিত্যর্থঃ। মন্ত্রেষু কর্ম্মাণীতি হি বক্ষ্যতি নাত্মবিন্নাত্মানং বেদ্মি। নন্বাত্মাপি মন্ত্রৈঃ প্রকাশ্যত এবেতি কথং মন্ত্রবিচ্চ নাত্মবিৎ। ন অভিধানাভিধেয়ভেদস্ত বিকারত্বাৎ। নচ বিকার আত্মেষ্যতে। নন্বাত্মাত্মশব্দেনাভিধীয়তে। ন যতো বাচো নিব-

---

বিজ্ঞান, মহাকালাদি নিধিশাস্ত্র, তর্কশাস্ত্র, নীতিশাস্ত্র, দেববিদ্যা, ব্রহ্মবিদ্যা, শিক্ষাশাস্ত্র, কল্পশাস্ত্র, ছন্দঃশাস্ত্র, ভূতবিদ্যা, ধনুর্ব্বেদ, নক্ষত্রবিদ্যা, গারুড় সর্পবিদ্যা ও নৃত্যগীতাদি শিল্পবিজ্ঞান এই সমুদায়ই অধ্যয়ন করিয়াছি॥ ২॥

নারদের এই অধীতশাস্ত্রের পরিচয়ে যদি সনৎকুমার ঋষির আশঙ্কা হয় যে, নারদ যে সকল শাস্ত্রাধ্যয়নের উল্লেখ করিলেন, ইহাতে তাঁহার সর্ব্বজ্ঞতা স্বতঃসিদ্ধই আছে, এই আশঙ্কা নিরাসার্থ নারদ পুনর্ব্বার কহিতেছেন,—ভগবন্! আমি নানাবিধ শাস্ত্র অধ্যয়ন করিয়া মন্ত্রবিৎ হইয়াছি, কিন্তু আত্মবিৎ হইতে পারি নাই। আমি বিবিধ শাস্ত্র জানিয়াও শব্দার্থমাত্র পরিজ্ঞানে অধিকারী হইয়াছি। আত্মবিজ্ঞান কিছুই জানিতেছি না। যদি বল, আত্মাও মন্ত্রপ্রকাশ্য, অর্থাৎ মন্ত্রপরিজ্ঞান হইলেই সেই মন্ত্র বলে আত্মবিৎ হইতে পারে, তাহা বলা যায় না, যেহেতু নাম মাত্রই বিকার কিন্তু আত্মা বিকার নহে। নাম রূপাবিশিষ্ট যে সকল পদার্থ

শোচামি তং মা ভগবাঞ্ছোকস্য পারং তারয়ত্বিতি তং হোবাচ যদ্বৈ কিঞ্চৈতদধ্যগীষ্ঠা নামৈবৈতৎ ॥ ৩ ॥

---

র্ত্তন্তে। যত্র নান্যৎ পশ্যতীত্যাদিশ্রুতেঃ। কথং তর্হ্যাত্মৈবাদস্তাৎ স আত্মেত্যাদিশব্দা আত্মানং প্রত্যায়য়ন্তি! নৈষ দোষঃ। দেহবতি প্রত্যগাত্মনি ভেদবিষয়ে প্রযুজ্যমানঃ শব্দো দেহাদীনামাত্মত্বে প্রত্যাখ্যায়মানে যৎপরিশিষ্টং সদবাচ্যমপি প্রত্যায়য়তি। যথা সরাজিকায়াং দৃশ্যমানায়াং ছত্রধ্বজপতাকাদিব্যবহিতেঽদৃশ্যমানেঽপি রাজন্যেষ রাজা দৃশ্যত ইতি ভবতি শব্দপ্রয়োগস্তত্র কোঽসৌ রাজেতি রাজবিশেষনিরূপণায়াং দৃশ্যমানেতরপ্রত্যাখ্যানেঽন্যস্মিন্নদৃশ্যমানেঽকর্ম্মবিদেবাস্মি কর্ম্ম কার্য্যঞ্চ সর্ব্বং বিকার ইতি বিকারজ্ঞ এবাস্মি নাত্মবিন্নাত্মপ্রকৃতিস্বরূপজ্ঞ ইত্যর্থঃ। অত এবোক্তমাচার্য্যবান্ পুরুষো বেদেতি। যতো বাচো নিবর্ত্তন্ত ইত্যাদিশ্রুতিভ্যশ্চ। শ্রুতমাগমজ্ঞানমস্ত্যেব হি যস্মান্মে মম ভগবদ্দৃশেভ্যো যুষ্মৎ-

---

আছে, তাহারা আত্মার বিকারমাত্র; সুতরাং তাহাদিগের পরিজ্ঞানে আত্মতত্ত্ব জানা যাইতে পারে না। তথাপি যদি বল, আত্মাও আত্মশব্দে অভিহিত হয়েন, অতএব অন্যান্য পদার্থ যেমন নাম দ্বারা জানা যায়, সেইরূপ "আত্মা"এই নামেই তাহার পরিজ্ঞান হইতে পারে,তাহাও নহে। যেহেতু "যতোবাচোনিবর্ত্তন্তে" এবং "যত্র নান্যৎপশ্যতি" ইত্যাদি শ্রুতিতে জানা যায় যে, আত্মাকে বাক্যদ্বারা ব্যক্ত করা যায় না, তবে কিরূপে "আত্মা" এই শব্দ আত্মাকে জানাইয়া দিতে পারে। অতএব আমি কেবল মন্ত্র ও কর্ম্ম এই সকলই জানি, কর্ম্মকার্য্য প্রভৃতি সকলই সদাত্মার বিকারমাত্র; সুতরাং নামরূপাদিবিশিষ্ট বিকারপদার্থেই আমার অভিজ্ঞতা আছে, কিন্তু আমার তত্ত্বপরিজ্ঞান নাই, অর্থাৎ আত্মার প্রকৃতি ও স্বরূপাদি কিছুই আমি জানিতেছি না। সদুপদেশক আচার্য্য ব্যতিরেকে আত্মতত্ত্ব পরিজ্ঞান হয় না, এই নিমিত্তই শ্রুতিতে লিখিত আছে যে, আচার্য্যবান্ ব্যক্তিই আত্মতত্ত্ব জানিতে পারে। উপদিষ্ট বাক্যব্যতিরেকে স্বীয় বাক্যে আত্মতত্ত্ব জানা যায় না। শ্রুতিতেও লিখিত আছে যে, সেই সদাত্মা

নাম বা ঋগ্বেদো যজুর্ব্বেদঃ সামবেদঃ আথর্ব্বণশ্চতুর্থ ইতিহাসপুরাণঃ পঞ্চমো বেদানাং বেদঃ পিত্র্যো রাশি-র্দৈবো নিধির্ব্বাকোবাক্যমেকায়নং দেববিদ্যা ব্রহ্মবিদ্যা ভূতবিদ্যা ক্ষত্রবিদ্যা নক্ষত্রবিদ্যা সর্পদেবজনবিদ্যা নামৈ-বৈতন্নামোপাস্বেতি ॥ ৪ ॥

---

সদৃশেভ্যস্তরত্যতিক্রামতি শোকং মনস্তাপমকৃতার্থবুদ্ধিতামাত্মবিদিত্যতঃ সোহহমনাত্মবিত্বাৎ হে ভগবঃ শোচাম্যকৃতার্থবুদ্ধ্যা সন্তপ্যে সর্ব্বদা তং মা মাং শোকস্য শোকসাগরস্য পারং অং ভগবাংস্তারয়ত্বাত্মজ্ঞানোড়ুপেন কৃতার্থবুদ্ধিমাপাদয়ত্বভয়ং গময়ত্বিত্যর্থঃ। তমেবমুক্তবন্তং হোবাচ যদ্বৈ কিঞ্চৈতদধ্যগীষ্ঠা অধীতবানস্যধ্যয়নেন তদর্থজ্ঞানমুপলক্ষ্যতে জ্ঞাতবান-সীত্যেতন্নামৈবৈতৎ। বাচারম্ভণং বিকারো নামধেয়মিতি শ্রুতেঃ ॥ ৩ ॥

নাম বৈ ঋগ্বেদো যজুর্ব্বেদ ইত্যাদি। নামৈবৈতৎ নামোপাস্ব ব্রহ্মেতি ব্রহ্মবুদ্ধ্যা। যথা প্রতিমাং বিষ্ণুবুদ্ধ্যোপাস্তে তদ্বৎ ॥ ৪ ॥

---

হইতে বাক্য নিবৃত্ত হয়। অতএব আচার্য্যের নিকট শ্রবণ করিলেই আত্মজ্ঞান হইতে পারে। আর আমি ভবাদৃশ আচার্য্যের নিকট শুনি-য়াছি, যাহারা আত্মজ্ঞানী, তাহারা শোক হইতে পরিত্রাণ পাইতে পারে। ভগবন্! আমি আত্মতত্ত্ব না জানিয়া শোকে সন্তপ্ত হইতেছি, মহাত্মন্! আপনি আমাকে সেই শোকসাগর হইতে আত্মজ্ঞানরূপ উড়ুপদ্বারা পার করুন্। নারদের এই বাক্য শ্রবণ করিয়া সনৎকুমার ঋষি তাহাকে কহি-লেন, দেবর্ষে! তোমার যাহা ইচ্ছা হয়, আমার নিকট অধ্যয়ন কর। তাহা হইলে আত্মতত্ত্ব জানিয়া আপনি কৃতার্থতালাভ করিতে পারিবে ॥৩॥

পুনর্ব্বার সনৎকুমার ঋষি বলিতেছেন,—ঋগ্বেদ, যজুর্ব্বেদ, সামবেদ, অথর্ব্ববেদ, ভারত, ইতিহাস, পুরাণ, ব্যাকরণ, শ্রাদ্ধকল্প, রাশিগণিত, উৎপাতবিজ্ঞান, মহাকালাদি নিধিশাস্ত্র, তর্কশাস্ত্র, নীতিশাস্ত্র, দেববিদ্যা, ব্রহ্মবিদ্যা, শিক্ষাশাস্ত্র, কলাশাস্ত্র, ভূতবিদ্যা, ধনুর্ব্বেদ, নক্ষত্রবিদ্যা, গারুড়

স যো নামব্রহ্মেত্যুপাস্তে যাবন্নাম্নো গতং তত্রাস্য যথা কামচারো ভবতি যো নামব্রহ্মেত্যুপাস্তেঽস্তি ভগবো নাম্নো ভূয় ইতি নাম্নো বাব ভূয়োঽস্তীতি তন্মে ভগবান্ ব্রবীত্বিতি ॥ ৫ ॥

ইতি প্রথমঃ খণ্ডঃ ॥ ১ ॥

---

স যস্তু নামব্রহ্মেত্যুপাস্তে তস্য যৎফলং ভবতি তচ্ছৃণু যাবন্নাম্নো গোচরম্। তত্র তস্মিন্নামবিষয়েঽস্য যথা কামচারঃ কামচরণং রাজ্ঞ ইব স্ববিষয়ে ভবতি। যো নামব্রহ্মেত্যুপাস্তে ইত্যুপসংহারঃ। কিমস্তি ভগবো নাম্নো বাব ভূয়োঽধিকতরং যদ্ব্রহ্ম দৃষ্ট্যৈমন্যদিত্যভিপ্রায়ঃ। সনৎকুমার আহ নাম্নো বাব ভূয়োঽস্ত্যেবেত্যুক্ত আহ যদ্যস্তি তন্মে ভগবান্ ব্রবীত্বিতি ॥ ৫ ॥

ইতি প্রথমঃ খণ্ডঃ ॥ ১ ॥

---

সর্পবিদ্যা, নৃত্যগীতাদি শিল্পবিজ্ঞান এই সকল শাস্ত্রকে ব্রহ্মজ্ঞানে উপাসনা কর, অর্থাৎ তুমি উক্ত শাস্ত্র সকলকে ব্রহ্মবিজ্ঞান বলিয়া জান ॥ ৪ ॥

সনৎকুমার কহিলেন,—যে ব্যক্তি ব্রহ্মোপাসনা করে, তাহার যে ফল হয়, তাহা শ্রবণ কর। যে ব্যক্তি যাবতীয় নামে ব্রহ্মোপাসনা করে, সে সর্ব্ব বিষয়ে রাজার ন্যায় স্বেচ্ছাচারী হইতে পারে, অর্থাৎ রাজা যেমন আপন বিষয়ের প্রভু সেইরূপ ব্রহ্মোপাসক ব্যক্তি সর্ব্ব বিষয়ে প্রভু হইতে পারে। তখন নারদ কহিলেন,—ভগবন্! যদি সর্ব্ব নামরূপে ব্রহ্মোপাসনা করিলে অধিকতর ব্রহ্মবিজ্ঞান হইতে পারে, তবে আমাকে সেই উপাসনার উপদেশ করুন্। সনৎকুমার ঋষি নারদের বাক্য শ্রবণ করিয়া কহিলেন, শ্রবণ কর ॥ ৫ ॥

ইতি প্রথম খণ্ড ॥ ১ ॥

# দ্বিতীয়ঃ খণ্ডঃ।

বাগ্বাব নাম্নো ভূয়সী বাগ্বা ঋগ্বেদং বিজ্ঞাপয়তি যজুর্ব্বেদং সামবেদমাথর্ব্বণং চতুর্থমিতিহাসপুরাণং পঞ্চমং বেদানাং বেদং পিত্র্যংং রাশিং দৈবং নিধিং বাকোবাক্যমেকায়নং দেববিদ্যাং ব্রহ্মবিদ্যাং ভূতবিদ্যাং ক্ষত্রবিদ্যাং নক্ষত্রবিদ্যাংং সর্পদেবজনবিদ্যাং দিবঞ্চ পৃথিবীঞ্চ বায়ুঞ্চাকাশঞ্চাপশ্চ তেজশ্চ দেবাংশ্চ মনুষ্যাংশ্চ বয়াংসি চ তৃণবনস্পতীঞ্শ্বাপদান্যাকীটপতঙ্গপিপীলকং ধর্ম্মঞ্চা-

---

বাগ্বাব বাগিতীন্দ্রিয়জিহ্বামূলাদিষ্বষ্টসু স্থানেষু স্থিতং বর্ণানামভিব্যঞ্জকম্। বর্ণশ্চ নামেতি নাম্নো বাগভূয়সেত্যুচ্যতে। কার্য্যাদ্ধি কারণং ভূয়ো দৃষ্টং লোকে। যথা পুত্রাৎ পিতা তদ্বৎ। কথং চ বাঙ্নাম্নো ভূয়সীত্যাহ। বাগ্বা ঋগ্বেদং বিজ্ঞাপয়ত্যয়মৃগ্বেদ ইতি। তথা যজুর্ব্বেদ-

---

জিহ্বামূলাদি অষ্ট স্থানেতে বাগিন্দ্রিয় অবস্থিত আছে, ঐ বাগিন্দ্রিয় বর্ণ সকলকে ব্যক্ত করে. ঐ বর্ণ উচ্চারণের নাম বাক্য। এই. বাক্যই সকলের প্রধান এবং সকলের কারণ, এই বাক্যরূপ কারণ হইতেই সকলের উৎপত্তি হয়। যেমন লোক পিতাহইতে পুত্র উৎপন্ন হয়, সেইরূপ বাক্যহইতেই সকল উৎপন্ন হইতেছে। এই বাক্যই ঋগ্বেদ, যজুর্ব্বেদ, সামবেদ, চতুর্থ অথর্ব্ববেদ পঞ্চমবেদ ইতিহাস পুরাণাদি শ্রাদ্ধ কল্প, রাশিগণিত, উৎপাতবিজ্ঞান, মহা কালাদিনিধি শাস্ত্র, তর্কশাস্ত্র, নীতিশাস্ত্র. দেববিদ্যা, ব্রহ্মবিদ্যা, ভূতবিদ্যা, ধনুর্ব্বেদ, নক্ষত্রবিদ্যা, গারুড় সর্পবিদ্যা এবং নৃত্যগীতাদি কলাশাস্ত্র ও শিল্পশাস্ত্র বাক্যই এই সকলকে প্রকাশ করে। স্বর্গ,

ধর্ম্মঞ্চ সত্যঞ্চানৃতঞ্চ সাধু চাসাধু চ হৃদয়জ্ঞঞ্চাহৃদয়জ্ঞঞ্চ যদ্বৈ বাঙ্‌নাভবিষ্যন্ন ধর্ম্মো না ধর্ম্মো ব্যজ্ঞাপিষ্যন্ন সত্যং নানৃতং ন সাধু নাসাধু ন হৃদয়জ্ঞো নাহৃদয়জ্ঞো বাগেবৈ-তৎসর্ব্বং বিজ্ঞাপয়তি বাচমুপাস্বেতি ॥ ১ ॥

স যো বাচং ব্রহ্মেত্যুপাস্তে যাবদ্বাচো গতং তত্রাস্য যথা কামচারো ভবতি যো বাচং ব্রহ্মেত্যুপাস্তেঽস্তি ভগবো বাচো ভূয় ইতি বাচো বাব ভূয়োঽস্তীতি তন্মে ভগবান্ ব্রবীত্বিতি ॥ ২ ॥

ইতি দ্বিতীয়ঃ খণ্ডঃ ॥ ২ ॥

---

মিত্যাদি সমানম্। হৃদয়জ্ঞং হৃদয়প্রিয়ম্। তদ্বিপরীতমহৃদয়জ্ঞম্। যদ্যদি বাঙ্‌নাভবিষ্যদ্বাগভাবেঽধ্যাপনাভাবস্তদর্থং শ্রবণাভাবস্তচ্ছ্রবণাভাবে ধর্ম্মাদি

---

পৃথিবী, বায়ু, আকাশ, জল, তেজঃ, দেবতা, মনুষ্য, পশু, পক্ষী, তৃণ, বনস্পতি, কীট, পতঙ্গ, পিপীলিকা, ধর্ম্ম, অধর্ম্ম, সত্য, মিথ্যা, সাধু, অসাধু, প্রিয় ও অপ্রিয় এই সমুদায়েরই কারণ বাক্য। বাক্য না থাকিলে, ধর্ম্মাধর্ম্মাদি কিছুই জানা যাইতে পারে না। কারণ যদি বাক্য না থাকে, তাহাহইলে অধ্যাপনা হইতে পারে না এবং শ্রবণাদির অভাবে ধর্ম্ম, অধর্ম্ম, সত্য, মিথ্যা সাধু, অসাধু, প্রিয়, অপ্রিয় ইত্যাদি জানা যাইতে পারে না। বাক্যই ঐ সকল বিজ্ঞাপন করে, এই নিমিত্ত বাক্যই সকলের প্রধান, তুমি সেই বাক্যরূপ ব্রহ্মের উপাসনা কর। ১ ॥

যেব্যক্তি বাক্যরূপ ব্রহ্মের উপাসনা করে, সকলই তাহার বাক্যগত হয়। ঐ বাক্যরূপ ব্রহ্মের উপাসনাতে কামচারী হইতে পারে, কিন্তু এই বাক্য হইতেও প্রধান বস্তু আছে। তখন দেবর্ষি নারদ কহিলেন, মহাত্মন্!

## তৃতীয়ঃ খণ্ডঃ।

মনো বাব বাচো ভূয়ো যথা বৈ দ্বে বামলকে দ্বে বা কোলে দ্বৌ বাক্ষৌ মুষ্টিরনুভবত্যেবং বাচঞ্চ নাম চ মনোঽনুভবতি স যদা মনসা মনস্যতি মন্ত্রানধীয়ীয়েত্যথা-

---

ন ব্যজ্ঞাপিষ্যন্নবিজ্ঞাতমভবিষ্যদিত্যর্থঃ। তস্মাদ্বাগেবৈতচ্ছব্দোচ্চারেণ সর্ব্বং বিজ্ঞাপয়ত্যতো ভূয়সী বাঙ্নাম্নস্তস্মাদ্বাচং ব্রহ্মেত্যুপাস্ব সমানমন্যৎ। ১-২ ॥

ইতি দ্বিতীয়ঃ খণ্ডঃ। ২।

---

মনো মনস্তনবিশিষ্টমন্তঃকরণং বাচো ভূয়ঃ। তদ্ধি মনস্তনব্যাপার-বদ্বাচং বক্তব্যে প্রেরয়তি। তেন বাগ্মনস্যন্তর্ভবতি। যচ্চ যস্মিন্নন্তর্ভবতি তত্তস্য ব্যাপকত্বাত্ততো ভূয়ো ভবতি। যথা বৈ লোকে দ্বে বামলকে ফলে দ্বে বা কোলে বদরফলে দ্বৌ বাক্ষৌ বিভীতকফলে মুষ্টিরনুভবতি মুষ্টিস্তে

---

আপনি এক্ষণে বলিলেন, বাক্যই সকলের প্রধান, কিন্তু যদি বাক্য হইতে আর কিছু শ্রেষ্ঠ থাকে, তাহা আমাকে উপদেশ করিতে হইবে। ২ ॥

ইতি দ্বিতীয় খণ্ড। ২ ॥

---

পুনর্ব্বার সনৎকুমারঋষি কহিলেন, বাক্য বাহ্যকরণ এবং মনঃ অন্তঃ-করণ। এই মনঃ বাক্য হইতে শ্রেষ্ঠ এবং মনঃই বাক্যকে বক্তব্যবিষয়ে প্রেরণ করে। অতএব বাক্য মনের অন্তর্গত হইয়া আছে; সুতরাং বাক্য হইতে মনের প্রাধান্য জানা যায়। যেমন দুইটি আমলকী ফল, দুইটি

ধীতে কর্ম্মাণি কুর্ব্বীয়েত্যথ কুরুতে পুত্রাংশ্চ পশুংশ্চেচ্ছেয়েত্যথেচ্ছত ইমঞ্চ লোকমমুঞ্চেচ্ছেয়েত্যথেচ্ছতে মনো হ্যাত্মা মনো হি লোকো মনো হি ব্রহ্ম মন উপাস্বেতি ॥ ১ ॥

---

ফলে ব্যাপ্নোতি মুষ্টৌ হি তেঽন্তর্ভবতঃ। এবং বাচঞ্চ নাম চামলকাদিবন্মনোঽনুভবতি স যদা পুরুষো যস্মিন্ কালে মনসান্তঃকরণেন মনস্যতি মনস্তনং বিবক্ষাবুদ্ধিঃ কথং মন্ত্রানধীয়ীয়োচ্চারয়েয়মিত্যেবং বিবক্ষাং কৃত্বাথাধীতে তথা কর্ম্মাণি কুর্ব্বীয়েতি চিকীর্ষাবুদ্ধিং কৃত্বাথ কুরুতে পুত্রাংশ্চ

---

বদরী ফল, অথবা দুইটি বিভীতকী ফল মুষ্টিমধ্যগত থাকিলে, সেই আমলকী, সেই বদরী অথবা সেই বিভীতকী মুষ্টির অন্তর্গত থাকে বলিয়া মুষ্টিই সেই ফলকে জানিতে পারে, সেইরূপ বাক্য মনের অনুগত বলিয়া মনই বাক্য অনুভব করিয়া থাকে। কোন পুরুষ যে কালে মনে মনে মন্ত্রাধ্যয়ন সঙ্কল্প করে, তখন বাক্য মন্ত্র পাঠ করিতে থাকে এবং যখন মনে মনে কোন কর্ম্ম করিতে ইচ্ছা করে, তখনই সেই পুরুষ কর্ম্ম করিতে প্রবৃত্ত হয়। আর যখন কোন ব্যক্তি পুত্র, কিম্বা পশু প্রাপ্তিতে ইচ্ছা করে, তখনই সেই ব্যক্তি পুত্রাদির প্রাপ্তিসাধন অনুষ্ঠানদ্বারা পুত্র ও পশু লাভ করে। আর যদি কোন সময়ে কোন পুরুষ এই লোক ও অন্য লোক ইচ্ছা করে, তাহাহইলে সেই পুরুষ লোকপ্রাপ্তির উপায় অবলম্বন করিয়া এইলোক ও অন্যলোক পাইয়া থাকে, এই সকলই মনের কার্য্য। মন, বিদ্যমান থাকিলেই আপনার কর্ত্তৃত্ব ভোক্তৃত্ব সম্ভব হয়, মন না থাকিলে পুরুষ কোন কার্য্য করিতে পারে না, কিম্বা কিছুই ভোগ করিতে সমর্থ হয় না। অতএব জানা যায় যে, মনই আত্মা, মনই লোক। মনের বিদ্যমানতাতেই লোক হয় এবং সেই লোকপ্রাপ্তির উপায়ানুষ্ঠান করিতে পারে। অতএব মনই ব্রহ্ম, ঋষে! তুমি সেই মনের উপাসনা কর। ১ ॥

স যো মনো ব্রহ্মেত্যুপাস্তে যাবন্মনসো গতং তত্রাস্য যথা কামচারো ভবতি যো মনো ব্রহ্মেত্যুপাস্তেঽস্তি ভগবো মনসো ভূয় ইতি মনসো বাব ভূয়োঽস্তীতি তন্মে ভগবান্ ব্রবীত্বিতি ॥ ২ ॥

ইতি তৃতীয়ঃ খণ্ডঃ ॥ ৩ ॥

---

পশূংশ্চেচ্ছেয়েতি প্রাপ্তীচ্ছাং কৃত্বা তৎপ্রাপ্ত্যুপায়ানুষ্ঠানেনাথেচ্ছতে পুত্রাদীন্ প্রাপ্নোতীত্যর্থঃ। তথেমঞ্চ লোকমমুঞ্চোপায়েনেচ্ছেয়মিতি তৎপ্রাপ্ত্যুপায়ানুষ্ঠানেনাথেচ্ছতে প্রাপ্নোতি। আত্মনঃ কর্ত্তৃত্বং ভোক্তৃত্বঞ্চ সতি মনসি নান্যথেতি। মনোহ্যাত্মেত্যুচ্যতে মনো হি লোকঃ। সত্যেব হি মনসি লোকো ভবতি তৎপ্রাপ্ত্যুপায়ানুষ্ঠানঞ্চেতি। মনো হি লোকো যস্মাত্তস্মান্মনো হি ব্রহ্ম। যত এবং তস্মান্মন উপাস্বেতি। স যো মন ইত্যাদি সমানম্ ॥ ১-২ ॥

ইতি তৃতীয়ঃ খণ্ডঃ। ৩।

---

যে ব্যক্তি মনোরূপ ব্রহ্মের উপাসনা করে, অর্থাৎ মনের তত্ত্ব নিরূপণ করিতে পারে, যাবতীয় পদার্থই তাঁহার মনোগত হয়। মনোরূপ ব্রহ্মের উপাসনাতে পুরুষ কামচারী হইতে পারে। কিন্তু এই মনঃ হইতেও শ্রেষ্ঠ বস্তু আছে। তখন দেবর্ষি নারদ সনৎকুমারকে কহিলেন, ভগবন্! যদি মনঃ হইতে কিছু প্রধান থাকে, তাহা আমাকে উপদেশ করুন ॥ ২ ॥

ইতি তৃতীয় খণ্ড ॥ ৩ ॥

# চতুর্থঃ খণ্ডঃ।

সঙ্কল্পো বাব মনসো ভূয়ান্ যদা বৈ সঙ্কল্পয়তেঽথ মনস্যত্যথ বাচমীরয়তি তামু নাম্নীরয়তি নাম্নি মন্ত্রা একং ভবন্তি মন্ত্রেষু কর্ম্মাণি ॥ ১ ॥

---

সঙ্কল্পো বাব মনসো ভূয়ান্। সঙ্কল্পোঽপি মনস্তনবদন্তঃকরণবৃত্তিঃ কর্ত্তব্যাকর্ত্তব্যবিষয়বিভাগেন সমর্থনম্। বিভাগেন হি সমর্থিতে বিষয়ে চিকীর্ষাবুদ্ধির্মনস্তনানন্তরং ভবতি। কথম্ যদা বৈ সঙ্কল্পয়তে কর্ত্তব্যাদিবিষয়ান্ বিভজতে ইদং কর্ত্তুং যুক্তমিতি অথ মনস্যতি মন্ত্রানধীয়ীয়েত্যাদি। অথানন্তরং বাচমীরয়তি মন্ত্রাদ্যুচ্চারণে। তাঞ্চ বাচং উ নাম্নি নামসামান্যে মন্ত্রাঃ শব্দবিশেষাঃ সন্ত একং ভবন্ত্যন্তর্ভবন্তীত্যর্থঃ। সামান্যেহি বিশেষোঽন্তর্ভবতি। মন্ত্রেষু কর্ম্মাণ্যেকং ভবন্তি। মন্ত্রপ্রকাশিতানি কর্ম্মাণি ক্রিয়ন্তে নামন্ত্রকমস্তি কর্ম্ম। যদ্ধি মন্ত্রপ্রকাশনেন লব্ধসত্তাকং

---

পুনর্ব্বার সনৎকুমার ঋষি কহিতেছেন,—মনঃ হইতে সঙ্কল্প প্রধান। মনের যে অন্তঃকরণ বৃত্তি, তাহাই সঙ্কল্প। ঐ সঙ্কল্পই কর্ত্তব্যাকর্ত্তব্য বিভাগে সমর্থ হয়। এইরূপে কর্ত্তব্যাকর্ত্তব্য বিভাগ হইলেই সেই কার্য্য সাধন করিতে ইচ্ছা জন্মে। যখন সঙ্কল্প হয়, অর্থাৎ কর্ত্তব্যাকর্ত্তব্য বিভাগ হইয়া থাকে, তখনই এই কর্ম্ম করা যুক্ত, এইরূপ বোধ হয়। যে কালে কোন পুরুষের সঙ্কল্প হয়, তখনই বাক্যকে মন্ত্রোচ্চারণে প্রেরণ করে এবং তাহাতেই বাক্য নামোচ্চারণ করিয়া থাকে, অর্থাৎ বাক্যই নামোচ্চারণের নিমিত্ত হয়। এইরূপে বাক্যসকল শব্দবিশেষরূপে উচ্চারিত হইয়া মন্ত্র হইয়া থাকে। এইরূপে বাক্যও সঙ্কল্পের অন্তর্ভূত এবং কর্ম্ম সকলও মন্ত্রের অন্তর্গত, যেহেতু মন্ত্রই কর্ম্ম সকলকে প্রকাশ

তানি হ বৈতানি সঙ্কল্পৈকায়নানি সঙ্কল্পাত্মকানি সঙ্কল্পে প্রতিষ্ঠিতানি সমকৢপতাং দ্যাবা পৃথিবী সমকল্পেতাং বায়ুশ্চাকাশঞ্চ সমকল্পন্তামাপশ্চ তেজশ্চ তেষাং সংকৢপ্ত্যৈ বর্ষংং সঙ্কল্পতে বর্ষস্য সংকৢপ্ত্যা অন্নং সঙ্কল্পতেঽন্নস্য সংকৢপ্ত্যৈ প্রাণাঃ সঙ্কল্পন্তে প্রাণানাং সংকৢপ্ত্যৈ মন্ত্রাঃ

---

সৎ কর্ম্ম ব্রাহ্মণেনেদং কর্ত্তব্যমস্মৈ ফলায়েতি বিধীয়তে। যাপ্যুৎপত্তি-র্ব্রাহ্মণেষু কর্ম্মণো দৃশ্যতে সাপি মন্ত্রেষু লব্ধসত্তাকানামেব কর্ম্মণাং স্পষ্টী-করণম্। ন হি মন্ত্রাপ্রকাশিতং কর্ম্ম কিঞ্চিদ্‌ব্রাহ্মণে উৎপন্নং দৃশ্যতে। ত্রয়ীবিহিতং কর্ম্মেতি প্রসিদ্ধং লোকে। ত্রয়ীশব্দশ্চর্গযজুঃসামসমাখ্যা। মন্ত্রেষু কর্ম্মাণ্যেকং ভবন্তীতি ॥ ১ ॥

তানি হ বা এতানি মন আদীনি সঙ্কল্পৈকায়নানি সঙ্কল্প একোঽয়নং গমনং প্রলয়ো যেষাং তানি সঙ্কল্পৈকায়নানি সঙ্কল্পাত্মকান্যুৎপত্তৌ সঙ্কল্পে প্রতিষ্ঠিতানি স্থিতৌ সমকৢপতাং সঙ্কল্পং কৃতবত্যাবিব হি দ্যৌশ্চ পৃথিবী চ দ্যাবাপৃথিব্যৌ নিশ্চলে লক্ষ্যেতে। তথা সমকল্পেতাং বায়ুশ্চাকাশশ্চ

---

করিয়া থাকে। মন্ত্র প্রকাশেই কর্ম্ম প্রতিষ্ঠিত হয়, তাহাই ব্রাহ্মণের কর্ত্তব্য এবং ঐ কর্ম্মই ফল বিধান করে। ব্রাহ্মণেতে যে কর্ম্মের উৎপত্তি দৃষ্ট হয়, তাহাতে মন্ত্রপ্রতিষ্ঠিত কর্ম্মসকলের স্পষ্টীকরণ হইয়া থাকে। কখনও মন্ত্রে অপ্রকাশিত কর্ম্ম ব্রাহ্মণে উৎপন্ন দেখা যায় না। লোকে বেদবিহিত কর্ম্মই প্রসিদ্ধ আছে, অর্থাৎ ঋগ, যজুঃ সামবেদেই কর্ম্ম বিহিত আছে। আথর্ব্বণশ্রুতিতে উক্ত আছে যে, মন্ত্রেতেই কবিগণ কর্ম্ম সকল দর্শন করিয়া থাকেন। অতএব কর্ম্মসকল মন্ত্রের অন্তর্গত আছে, ইহা যুক্ত হইতেছে ॥ ১ ॥

পূর্ব্বোক্ত মনঃপ্রভৃতি সকলই সঙ্কল্পের অন্তর্গত। একমাত্র সঙ্কল্পই মনঃপ্রভৃতির আশ্রয়। উৎপত্তি, স্থিতি ও প্রলয় এই সকলই সঙ্কল্প হইতে হয়, সঙ্কল্প না হইলে কোন কর্ম্মের উৎপত্তি হয় না, সঙ্কল্পব্যতিরেকে কোন

সঙ্কল্পন্তে মন্ত্রাণাং সংকৢপ্ত্যৈ কর্ম্মাণি সঙ্কল্পন্তে কর্ম্মণাং সংকৢপ্ত্যৈ লোকঃ সঙ্কল্পতে লোকস্য সংকৢপ্ত্যৈ সর্ব্বং সঙ্কল্পতে স এষ সঙ্কল্পঃ সঙ্কল্পমুপাস্বেতি ॥ ২ ॥

---

এতাবদপি সঙ্কল্পং কৃতবত্যাবিব। তথা সমকল্পতামাপশ্চ তেজশ্চ স্বেন রূপেণ নিশ্চলানি লক্ষ্যন্তে। যতস্তেষাং দ্যাবাপৃথিব্যাদীনাং সংকৢপ্ত্যৈ সঙ্কল্পনিমিত্তং বর্ষং সঙ্কল্পতে সমর্থো ভবতি। তথা বর্ষস্য সংকৢপ্ত্যৈ সঙ্কল্পনিমিত্তমন্নং সঙ্কল্পতে। বৃষ্টের্হ্যন্নং ভবত্যন্নস্য সংকৢপ্ত্যৈ প্রাণাঃ সঙ্কল্পন্তে। অন্নময়া হি প্রাণা অন্নোপষ্টম্ভকা অন্নং দামেতি হি শ্রুতিস্তেষাং সংকৢপ্ত্যৈ মন্ত্রাঃ সঙ্কল্পন্তে। প্রাণবান্ হি মন্ত্রানধীতে নাবলো মন্ত্রাণাং হি সংকৢপ্ত্যৈ কর্ম্মাণ্যগ্নিহোত্রাদীনি সঙ্কল্পন্তেঽনুষ্ঠীয়মানানি মন্ত্রপ্রকাশিতানি সমর্থীভবন্তি ফলায়। ততো লোকঃ ফলং সঙ্কল্পতে। কর্ম্মকর্তৃসমবায়িতয়া সমর্থো ভবতীত্যর্থঃ। লোকস্য সংকৢপ্ত্যৈ সর্ব্বং জগৎ সঙ্কল্পতে স্বরূপাবৈক-

---

কর্ম্মের অবস্থিতি সম্ভবে না এবং স্বর্গ ও পৃথিবী ইহারাও সঙ্কল্প বশতই নিশ্চলরূপে লক্ষিত হইতেছে। বায়ু ও আকাশ ইহারাও সঙ্কল্পের অধীন। তেজঃ ও জল ইহারাও সঙ্কল্পতাবশতই স্বস্বরূপে নিশ্চলভাবে লক্ষিত হইতেছে, যেহেতু স্বর্গ ও পৃথিবী ইহাদিগের সঙ্কল্প নিমিত্তই বর্ষণ হইয়া থাকে, সেই বর্ষণের সঙ্কল্প নিমিত্তই অন্ন উৎপন্ন হয়, এইরূপে বৃষ্টি হইতে অন্ন এবং অন্ন হইতে প্রাণের উৎপত্তি হইতেছে। অতএবই প্রাণ অন্নময় অন্নই প্রাণকে বর্দ্ধিত করে। এই প্রাণাদির সঙ্কল্পেই মন্ত্র হয়, প্রাণবান্ ব্যক্তিই মন্ত্র অধ্যয়ন করিয়া থাকে। প্রাণবিহীন অচল ব্যক্তির মন্ত্রাধ্যয়নের শক্তি নাই। এই মন্ত্র সকলের সঙ্কল্পেই অগ্নিহোত্রাদি কর্ম্ম সকল অনুষ্ঠিত হইয়া থাকে, তাহাতেই কর্ম্ম সকল প্রকাশিত হইয়া ফল প্রদানে সমর্থ হয়। সেই অগ্নিহোত্রাদি কর্ম্ম হইতেই লোক জন্মে, লোকের সঙ্কল্পেই সমস্ত জগৎ সঙ্কল্পিত হয়। এই সমুদায় জগৎ যে স্বস্ব ফল প্রদান করে, তাহার কারণই সঙ্কল্প, সঙ্কল্পই জগতের মূল। অতএব

স যঃ সঙ্কল্পং ব্রহ্মেত্যুপাস্তে সংকৃপ্তান্ বৈ স লোকান্ ধ্রুবান্ ধ্রুবঃ প্রতিষ্ঠিতান্ প্রতিষ্ঠিতোঽব্যথমানানব্যথমানোঽভিসিধ্যতি যাবৎ সঙ্কল্পস্য গতং তত্রাস্য যথা কামচারো ভবতি যঃ সঙ্কল্পং ব্রহ্মেত্যুপাস্তেঽস্তি ভগবঃ সংক-

---

ল্যায়। এতদ্ধীদং সর্ব্বং জগদযৎফলাবসানং তৎসর্ব্বং সঙ্কল্পমূলম্। অতো বিশিষ্টঃ স এব সঙ্কল্পঃ। অত সঙ্কল্পমুপাস্বেত্যুক্ত্বা ফলমাহ তুপাসকস্য। ২॥

স যঃ সঙ্কল্পং ব্রহ্মেতি ব্রহ্মবুদ্ধ্যোপাস্তে কৃপ্তান্ বৈ ধাত্রাস্মৈমে লোকাঃ ফলমিতি কৃপ্তান্ সমর্থিতান্ সঙ্কল্পিতান্ স বিদ্বান্ ধ্রুবান্ নিত্যান্। অত্যন্তাধ্রুবাপেক্ষয়া ধ্রুবশ্চ স্বয়ম্। লোকিনো হ্যধ্রুবত্বে লোকে ধ্রুবকৃপ্তির্ব্ব্যর্থেতি ধ্রুবঃ সন্ প্রতিষ্ঠিতম্যুপকরণসম্পন্নানিত্যর্থঃ। পশুপুত্রাদিভিঃ প্রতিতিষ্ঠতীতি দর্শনাৎ স্বয়ং চ প্রতিষ্ঠিত আত্মীয়োপকরণসম্পন্নোঽব্যথমানানমিত্রাদিত্রাসরহিতানব্যথমানশ্চ স্বয়মভিসিধ্যত্যভিপ্রাপ্নোতীত্যর্থঃ। যাবৎসঙ্কল্পস্য গতং সঙ্কল্পগোচরঃ তত্রাস্য যথা কামচারো ভবতি।

---

সঙ্কল্পই সকলের প্রধান। ঋষে! তুমি সেই সঙ্কল্পের উপাসনা কর। সেই সঙ্কল্পের তত্ত্ব পর্য্যালোচনা করিলেই আত্মাবিৎ হইতে পারিবে। ২।

যে ব্যক্তি সঙ্কল্পকে ব্রহ্মরূপে উপাসনা করে, অর্থাৎ সঙ্কল্পে ব্রহ্মবুদ্ধি করিয়া তাহার তত্ত্ব পর্য্যালোচনা করে, বিধাতা তাহার ভোগের নিমিত্ত নিত্যলোক কৃপ্ত করিয়া রাখেন, সেও স্বয়ং অবিনশ্বর হইয়া সেই নিত্য বিধাতৃপরিকল্পিত উপকরণসমন্বিত লোক ভোগ করে এবং আপনিও পশুপুত্রাদিসম্পন্ন হইয়া প্রতিষ্ঠিত হয়। অনন্তর স্বয়ং প্রতিষ্ঠিত, অর্থাৎ আত্মীয়োপকরণসম্পন্ন হইয়া শত্রুত্রাসশূন্য লোক প্রাপ্ত হয় এবং আপনিও নিঃশঙ্কচিত্ত হইতে পারে। আর সকল বিষয়ই তাহার সঙ্কল্পগোচর হয়। সেই সঙ্কল্পতত্ত্বাভিজ্ঞব্যক্তি কামচারী হইয়া থাকে। পরন্তু এই সঙ্কল্প হইতেও শ্রেষ্ঠতর আছে। তখন নারদঋষি কহিলেন, ভগবন্।

স্মাদ্ভূয় ইতি সংকল্পাদ্বাব ভূয়োঽস্তীতি তস্মৈ ভগবান্ ব্রবীত্বিতি ॥ ৩ ॥

ইতি চতুর্থঃ খণ্ডঃ ॥ ৪ ॥

---

আত্মনঃ সঙ্কল্পস্ত ন তু সর্ব্বেষাং সঙ্কল্পস্তেতি। উক্তরফলবিরোধাৎ। যঃ সঙ্কল্পং ব্রহ্মেত্যুপাস্তে ইতি পূর্ব্ববৎ ॥ ৩ ॥

ইতি চতুর্থঃ খণ্ডঃ ॥ ৪ ॥

---

যদি সঙ্কল্প হইতে অধিকতর পদার্থ থাকে, তাহাহইলে আমাকে তাহার উপদেশ করুন ॥ ৩ ॥

ইতি চতুর্থ খণ্ড ॥ ৪ ॥

## পঞ্চমঃ খণ্ডঃ।

চিত্তং বাব সঙ্কল্পাদ্ভূয়ো যদা বৈ চেতয়তেঽথ সঙ্কল্পয়-তেঽথ মনস্যত্যথ বাচমীরয়তি তামু নাম্নীরয়তি নাম্নি মন্ত্রা একং ভবন্তি মন্ত্রেষু কর্ম্মাণি ॥ ১ ॥

---

চিত্তং বাব সঙ্কল্পাদ্ভূয়োঽস্তি। চিত্তং চেতয়িতৃত্বং প্রাপ্তকালানুরূপ-বোধবত্বং অতীতানাগতবিষয়প্রয়োজননিরূপণসামর্থ্যঞ্চ তৎসঙ্কল্পাদপি ভূয়ঃ। কথম্ যদা বৈ প্রাপ্তং বস্তিদমেবং প্রাপ্তমিতি চেতয়তে তদা দানায় বাপোহায় বাথ সঙ্কল্পয়তেঽথ মনস্যতীত্যাদি পূর্ব্ববৎ ॥ ১ ॥

---

সনৎকুমার কহিলেন,—ঋষে! সঙ্কল্প হইতে চিত্ত প্রধান। যাহা হইতে লোককে চেতনাবান্ বলিয়া জানা যায়, তাহাই চিত্ত। এই চিত্ত প্রভাবেই লোক সকল কালানুরূপবোধের অধিকারী হয়, অর্থাৎ অতীত ও অনাগতবিষয়ের প্রয়োজন নিরূপণ করিতে পারে। এই চিত্তকে সঙ্কল্প হইতে শ্রেষ্ঠতর বলিয়া জানিবে। যখন কোন বস্তু প্রাপ্ত হয়, তখন এই বস্তু আমি পাইলাম এবং ইহা গ্রাহ্য কি পরিহার্য্য ইত্যাকার বোধ হইয়া থাকে। এই সময়ে চিত্তই গ্রাহ্য ও অপহার্য্য, ইহার একতর নিশ্চয় করে। যে কালে কোন পুরুষের সঙ্কল্প হয়, তখনই বাক্যকে মন্ত্রোচ্চারণে প্রেরণ করে, তৎপরে সেই বাক্যকে নামোচ্চারণে প্রেরণ করিয়া থাকে, অর্থাৎ বাক্যই নামোচ্চারণের নিমিত্ত। এই প্রকারে বাক্য সকল শব্দ বিশেষ-রূপে উচ্চারিত হইয়া মন্ত্র হইয়া থাকে। এইরূপে সঙ্কল্পও চিত্তের অন্ত-র্ভূত এবং কর্ম্ম সকল মন্ত্রের অন্তর্ভূত। যেহেতু বাক্যই কর্ম্ম সকলকে প্রকাশ করিয়া থাকে। মন্ত্রপ্রকাশেই কর্ম্ম প্রতিষ্ঠিত হয়। তাহাই ব্রাহ্মণগণের কর্ত্তব্য এবং ঐ কর্ম্মই ফলবিধান করে। ব্রাহ্মণেতে যে কর্ম্মের উৎপত্তি দৃষ্ট হয়, তাহাতে মন্ত্রে প্রতিষ্ঠিত কর্ম্ম সকলের স্পষ্টীকরণ

তানি হ বা এতানি চিত্তৈকায়নানি চিত্তাত্মানি চিত্তে প্রতিষ্ঠিতানি তস্মাদ্যদ্যপি বহুবিদচিত্তো ভবতি নায়মস্তীত্যেবৈনমাহুর্যদয়ং বেদ যদ্বায়ং বিদ্বান্নেত্থমচিত্তঃ স্যাদিত্যথ যদ্যল্পবিচ্চিত্তবান্ ভবতি তস্মা এবোত শুশ্রূষন্তে

তানি সঙ্কল্পাদীনি কর্ম্মফলান্তানি চিত্তৈকায়নানি চিদাত্মানি চিত্তোৎপন্নানি চিত্তে প্রতিষ্ঠিতানি চিত্তস্থিতান্যপি পূর্ব্ববৎ। কিঞ্চ চিত্তস্য মাহাত্ম্যম্। যস্মাচ্চিত্তং সঙ্কল্পাদিমূলং তস্মাদ্যদ্যপি বহুবিদ্বহুশাস্ত্রাদিপরিজ্ঞানবান্ সন্নচিত্তো ভবতি প্রাপ্তাদিচেতয়িতৃত্বসামর্থ্যবিরহিতো ভবতি তং নিপুণা লৌকিকা নায়মস্তি বিদ্যমানোঽপ্যসৎসম এবেত্যেনমাহুঃ। যচ্চায়ং কিঞ্চিচ্ছাস্ত্রাদি বেদ শ্রুতবাংস্তদপ্যস্যবৃথৈবেতি কথয়ন্তি। কস্মাৎ যদ্যয়ং বিদ্বান্ স্যাদিত্থমেবমচিত্তো ন স্যাত্তস্মাদস্য শ্রুতমপ্যশ্রুতমেবেত্যাহু-

হইয়া থাকে। কখনও যে মন্ত্র কর্ম্মেতে প্রকাশিত হয় না, সেই কর্ম্ম ব্রাহ্মণেতে উৎপন্ন দৃষ্ট হয় না। লোকেও বেদবিহিত কর্ম্মই প্রসিদ্ধ আছে, অর্থাৎ ঋক্, যজুঃ ও সাম এই বেদত্রয়েই বিহিত দেখা যায়। আথর্ব্বণ শ্রুতিতে উক্ত আছে যে, মন্ত্রেতেই কবিগণ কর্ম্ম সকল দর্শন করিয়া থাকেন। অতএব মন্ত্রেতে কর্ম্মসকল অন্তর্গত আছে, ইহাই যুক্ত হইতেছে ॥ ১॥

পূর্ব্বোক্ত সঙ্কল্পাদি কর্ম্মফলান্ত সমুদায়ই চিত্তের অন্তঃর্গত, একমাত্র চিত্তই সঙ্কল্পাদি কর্ম্মফলান্ত সমুদায়ের আশ্রয়, অর্থাৎ সঙ্কল্পাদি সকলই চিত্তে উৎপন্ন হয়, চিত্তে প্রতিষ্ঠিত আছে এবং চিত্তেই লয় পায়। চিত্ত ব্যতিরেকে সঙ্কল্পাদির উৎপত্তি বা স্থিতি অথবা লয় হইতে পারে না। পরন্তু চিত্তের অধিক মাহাত্ম্য এই যে, যেহেতু চিত্তই সঙ্কল্পাদির মূল, অতএব যদি কোন ব্যক্তি বহু শাস্ত্রাদি জানিয়াও চিত্তবিহীন হয়, তাহাহইলে সে কোন বস্তুর প্রাপ্তি বা অপ্রাপ্তি নিরূপণরূপ সচেতন সামর্থ্যরহিত হইয়া থাকে। তাহাকে দেখিলেই নিপুণ লোকেরা বলেন যে, ইনি বিদ্যমান

চিত্তং হ্যেবৈষামেকায়নং চিত্তমাত্মাচিত্তং প্রতিষ্ঠা চিত্তমুপাস্বেতি ॥ ২ ॥

স যশ্চিত্তং ব্রহ্মেত্যুপাস্তে চিত্তান্ বৈ স লোকান্ ধ্রুবান্ ধ্রুবঃ প্রতিষ্ঠিতান্ প্রতিষ্ঠিতোঽব্যথমানানব্যথমানোঽভিসিদ্ধ্যতি যাবচ্চিত্তস্য গতং তত্রাস্য যথা কামচারো

---

রিত্যর্থঃ। অথবাল্পবিদপি যদি চিত্তবান্ ভবতি, তস্য এতস্মৈ তদুক্তার্থগ্রহণায়ৈবো তাপি শুশ্রূষন্তে শ্রোতুমিচ্ছন্তি তস্মাচ্চ চিত্তং হ্যেবৈষাং সঙ্কল্পাদীনামেকায়নমিত্যাদি পূর্ব্ববৎ। ২।

চিত্তান্ উপচিত্তান্ বুদ্ধিমদ্গুণৈঃ স চিত্তোপাসকো ধ্রুবানিত্যাদিচোক্তার্থঃ। ৩॥

ইতি পঞ্চমঃ খণ্ডঃ ॥ ৫ ॥

---

নাই, ইনি অসৎপদার্থের তুল্য। আর তাঁহারা ইহাও বলিয়া থাকেন যে, এই ব্যক্তি যে কিছু শাস্ত্রশিক্ষা করিয়াছিল এবং যাহা কিছু শুনিয়াছিল, সেই সমুদায়ই মিথ্যা হইয়াছে। যদি এই ব্যক্তির বিদ্যা থাকিত, তাহাহইলে এইরূপ চিত্তবিহীন হইত না। এইক্ষণ ইহার শ্রুত অশ্রুতের ন্যায় হইয়াছে। আর এই ব্যক্তি যদি অল্পজ্ঞানী হইয়াও চিত্তবান হইত, তাহাহইলে সে অন্যান্যশাস্ত্র শুনিতে ইচ্ছা করিত। তাহাহইলেই ইহার বহুশাস্ত্রে অভিজ্ঞতা জন্মিত। অতএব জানা যাইতেছে যে, চিত্তই সঙ্কল্পাদি সমুদায়ের আশ্রয়। চিত্তই আত্মা এই চিত্তই সকলের প্রতিষ্ঠা। অতএব নারদ! তুমি চিত্তের উপাসনা কর, অর্থাৎ চিত্ততত্ত্বপর্য্যালোচনা কর। ২।

যে ব্যক্তি চিত্তকে ব্রহ্মরূপে উপাসনা করে, অর্থাৎ চিত্তে ব্রহ্ম বুদ্ধি করিয়া তাহার তত্ত্ব পর্য্যালোচনা করে, বিধাতা তাহার ভোগের নিমিত্ত নিত্যলোক কৢপ্ত করিয়া রাখেন, সেও স্বয়ং অবিনশ্বর হইয়া সেই নিত্য বিধাতৃপরিকল্পিত উপকরণসমন্বিত লোক ভোগ করে এবং আপনি

ভবতি যশ্চিত্তং ব্রহ্মেত্যুপাস্তেঽস্তি ভগবশ্চিত্তাদ্ভূয় ইতি চিত্তাদ্বাব ভূয়োঽস্তীতি তন্মে ভগবান্ ব্রবীত্বিতি ॥ ৩ ॥

ইতি পঞ্চমঃ খণ্ডঃ ॥ ৫ ॥

---

পশুপুত্রাদি সম্পন্ন হইয়া প্রতিষ্ঠিত হয়। অনন্তর স্বয়ং প্রতিষ্ঠিত, অর্থাৎ আত্মীয়োপকরণ সম্পন্ন হইয়া শত্রুত্রাস শূন্য লোক প্রাপ্ত হয় এবং আপনিও নিঃশঙ্কচিত্ত হইতে পারে। আর সকল বিষয়ই তাহার চিত্তগোচর হয়, সেই চিত্তত্বাভিজ্ঞব্যক্তি কামচারী হইয়া থাকে। পরন্তু এই চিত্ত হইতেও শ্রেষ্ঠতর বস্তু আছে। তখন নারদঋষি কহিলেন,—ভগবন্! যদি চিত্ত হইতে প্রধান কোন বস্তু থাকে, তবে আমাকে তাহার উপদেশ করুন ॥ ৩ ॥

ইতি পঞ্চম খণ্ড ॥ ৫ ॥

# ষষ্ঠঃ খণ্ডঃ।

ধ্যানং বাব চিত্তাদ্ভূয়ো ধ্যায়তীব পৃথিবী ধ্যায়তীবান্তরিক্ষং ধ্যায়তীব দ্যৌর্ধ্যায়ন্তীবাপো ধ্যায়ন্তীব পর্ব্বতা ধ্যায়ন্তীব দেবমনুষ্যাস্তস্মাদ্য ইহ মনুষ্যাণাং মহত্তাং প্রাপ্নুবন্তি ধ্যানাপাদাংশা ইবৈব তে ভবন্ত্যথ যেঽল্পাঃ

---

ধ্যানং বাব চিত্তাদ্ভূয়ঃ। ধ্যানং নাম শাস্ত্রোক্তদেবতাদ্যালম্বনেষ্বচলো ভিন্নজাতীয়ৈরনন্তরিতঃ প্রত্যয়সন্তানঃ। একাগ্রতেতি যমাহুঃ। দৃশ্যতে চ ধ্যানস্য মাহাত্ম্যং ফলতঃ। কথম্ যথা যোগী ধ্যায়ন্নিশ্চলো ভবতি ধ্যানফললাভে। এবং ধ্যায়তীব নিশ্চলা দৃশ্যতে পৃথিবী ধ্যায়তীবান্তরিক্ষমিত্যাদি সমানমন্যৎ। দেবাশ্চ মনুষ্যাশ্চ দেবমনুষ্যা মনুষ্যা এব বা দেবমনুষ্যাঃ শমাদিগুণসম্পন্না মনুষ্যা দেবস্বরূপং ন জহতীত্যর্থঃ। যস্মাদেবং বিশিষ্টং ধ্যানং তস্মাদ্য ইহ লোকে মনুষ্যাণামেব ধনৈর্ব্বিদ্যয়া গুণৈর্ব্বা মহত্তাং মহত্ত্বং প্রাপ্নুবন্তি ধনাদিমহত্ত্বহেতুং লভন্ত ইত্যর্থঃ।

---

নারদের বাক্য শ্রবণ করিয়া সনৎকুমার ঋষি পুনর্ব্বার কহিতেছেন,—ঋষে! চিত্ত হইতে ধ্যানের প্রাধান্য জানিবে। বিষয়ান্তরে অসংযুক্ত শাস্ত্রীয় দেবতার অবলম্বনে যে অচল প্রত্যয়প্রবাহ, তাহাই ধ্যান। ইহাকে একাগ্রতাও বলে। লোকে ধ্যানের মাহাত্ম্য দৃষ্ট আছে, যোগিগণ ধ্যান ফল লাভের নিমিত্ত ধ্যান করিতে করিতে নিশ্চল হইয়া থাকে। এইরূপ পৃথিবীকে ধ্যাননিমগ্না ও নিশ্চলা দেখা যায়। সেই ধ্যান ফললাভে পৃথিবী ধ্যান করে, আকাশ ধ্যান করে, জল ধ্যান করে, পর্ব্বত ধ্যান করে এবং দেবমনুষ্য সকলেই ধ্যান করিয়া থাকে। মনুষ্যগণ ধ্যান করিতে করিতে শমাদিগুণসম্পন্ন হইয়া দেবস্বরূপ প্রাপ্ত হয়।

কলহিনঃ পিশুনা উপবাদিনস্তেঽথ যে প্রভবো ধ্যানাপাদাংশা ইবৈব তে ভবন্তি ধ্যানমুপাস্স্বেতি ॥ ১ ॥

স যো ধ্যানং ব্রহ্মেত্যুপাস্তে যাবদ্ধ্যানস্য গতং তত্রাস্য যথা কামচারো ভবতি যো ধ্যানং ব্রহ্মেত্যুপাস্তেঽস্তি

---

ধ্যানাপাদাংশা ইব ধ্যানস্যাপাদানমাপাদো ধ্যানফললাভ ইত্যেতত্তস্যাংশোঽবয়বঃ কলা কাচিদ্ধ্যানফললাভকলাবন্ত ইবেত্যর্থঃ। তে ভবন্তি নিশ্চলা ইব লক্ষ্যন্তে ন ক্ষুদ্রা ইব। অথ যে পুনরল্পাঃ ক্ষুদ্রাঃ কিঞ্চিদপি ধনাদিমহত্ত্বৈকদেশমপ্রাপ্তাস্তে পূর্ব্বোক্তবিপরীতাঃ কলহিনঃ কলহশীলাঃ পিশুনাঃ পরদোষোদ্ভাসকা উপবাদিনঃ পরদোষং সামীপ্যে যুক্তমেব বদিতুং শীলং যেষাং তে উপবাদিনশ্চ ভবন্তি। অথ যে মহত্ত্বং প্রাপ্তা ধনাদিনিমিত্তং তেঽন্যান্ প্রতিভবন্তীতি প্রভবো বিদ্যাচার্য্যরাজেশ্বরা-

---

যেহেতু ধ্যানের এইরূপ বিশিষ্ট মাহাত্ম্য দেখা যায়, অতএব যে ব্যক্তি ধ্যান করে, সে মনুষ্যগণের মধ্যে ধন, বিদ্যা ও গুণদ্বারা মহত্ত্ব পাইয়া থাকে। পৃথিব্যাদিরা ধ্যানফলের অংশমাত্র লাভ করে, এই নিমিত্ত তাহাদিগকে নিশ্চলবৎ দৃষ্ট হয়। আর যাহারা ক্ষুদ্র, কিঞ্চিন্মাত্র ধনাদিদ্বারা মহত্ত্বলাভ করিতে পারে নাই, তাহারা কলহশীল, পরদোষের প্রকাশক এবং উপবাদী, অর্থাৎ পরের সম্মুখে "ইহার এই দোষ আছে" এইরূপে অপরের দোষানুসন্ধানশীল হয়। আর যাহারা ধনাদিদ্বারা মহত্ত্বলাভ করে, তাহারা সকলের প্রভু হইয়া থাকে। বিদ্যাচার্য্য ও রাজেশ্বরাদিরা ধ্যানফলের অংশমাত্র লাভ করিয়াছেন, তাঁহারা সম্যক ধ্যানফল পাইতে পারেন নাই। ঋষে! অতএব তুমিও ধ্যানের উপাসনা কর, অর্থাৎ ধ্যান কর ॥ ১ ॥

যে ব্যক্তি ধ্যানকে ব্রহ্মজ্ঞানে উপাসনা করেন, সকল পদার্থই তাঁহার ধ্যানগত হয় এবং সেই ধ্যানরূপ ব্রহ্মের উপাসনাতে সেই ব্যক্তি কাম-

ভগবো ধ্যানাদ্ভূয় ইতি ধ্যানাদ্বাব ভূয়োঽস্তীতি তন্মে ভগবান ব্রবীত্বিতি ॥ ২ ॥

ইতি ষষ্ঠঃ খণ্ডঃ ॥ ৬ ॥

---

যতো ধ্যানাপাদানাংশা ইবেত্যাদ্যুক্তার্থম্। অতো দৃশ্যতে ধ্যানস্য মহত্ত্বং ফলতো ভূয়শ্চিন্তাদতস্তদুপাস্বেত্যাদ্যুক্তার্থম্ । ১২ ॥

ইতি ষষ্ঠঃ খণ্ডঃ ॥ ৬ ॥

---

চারী হইতে পারে। পরন্তু এই ধ্যান হইতেও শ্রেষ্ঠবস্তু আছে। তখন নারদ-ঋষি কহিলেন,—ভগবন্! যদি ধ্যান হইতেও প্রধান কিছু থাকে, তাহা হইলে আমাকে তাহার উপদেশ প্রদান করুন ॥ ২ ॥

ইতি ষষ্ঠ খণ্ড ॥ ৬ ॥

# সপ্তমঃ খণ্ডঃ।

বিজ্ঞানং বাব ধ্যানাদ্‌ভূয়ো বিজ্ঞানেন বা ঋগ্বেদং বিজা-নাতি যজুর্ব্বেদম্ সামবেদমাথর্ব্বণং চতুর্থমিতিহাসপুরাণং পঞ্চমং বেদানাং বেদং পিত্র্যম্ রাশিং দৈবং নিধিং বাকো-বাক্যমেকায়নং দেববিদ্যাং ব্রহ্মবিদ্যাং ভূতবিদ্যাং ক্ষত্র-বিদ্যাং নক্ষত্রবিদ্যাম্ সর্পদেবজনবিদ্যাং দিবঞ্চ পৃথিবীঞ্চ বায়ুঞ্চাকাশঞ্চাপশ্চ তেজশ্চ দেবাংশ্চ মনুষ্যাংশ্চ বয়াংসি চ তৃণবনস্পতীঞ্ছ্বাপদান্যাকীটপতঙ্গপিপীলকং ধর্ম্মঞ্চাধর্ম্মঞ্চ

---

বিজ্ঞানং বাব ধ্যানাদ্‌ভূয়ঃ। বিজ্ঞানং শাস্ত্রার্থবিষয়ং জ্ঞানং ধ্যানং তস্য চ কারণত্বাদ্ধ্যানাদ্‌ভূয়স্ত্বম্। কথং চ তস্য ভূয়স্ত্বমিত্যাহ। বিজ্ঞানেন বৈ ঋগ্বেদং বিজানাতি অয়মৃগ্বেদ ইতি প্রমাণতয়া যস্যার্থজ্ঞানং ধ্যানকারণম্। তথা যজুর্ব্বেদমিত্যাদি। কিঞ্চ পশ্বাদিশ্চ ধর্ম্মাধর্ম্মৌ শাস্ত্রসিদ্ধৌ সাধ্বসাধুনী লোকতঃ স্মার্ত্তে বা দৃষ্টবিষয়ঞ্চ সর্ব্বং বিজ্ঞানেনৈব বিজানাতী-

---

নারদের আগ্রহাতিশয় জানিয়া সনৎকুমার ঋষি কহিতেছেন,—ঋষে! ধ্যান হইতে বিজ্ঞান মহত্তর। শাস্ত্রবিষয়ক জ্ঞানই বিজ্ঞানশব্দের প্রতি-পাদ্য। এই বিজ্ঞানই ধ্যানের কারণ, অতএব বিজ্ঞানই ধ্যান হইতে শ্রেষ্ঠ বলিয়া জানিবে। বিজ্ঞানদ্বারা ঋগ্বেদ, যজুর্ব্বেদ, সামবেদ, চতুর্থ অথর্ব্ববেদ, ইতিহাসপুরাণাদি পঞ্চম বেদ, শ্রাদ্ধকল্প, রাশিবিজ্ঞান, উৎ-পাতবিজ্ঞান, মহাকালাদি নিধিশাস্ত্র, তর্কশাস্ত্র, নীতিশাস্ত্র, দেববিদ্যা, ব্রহ্মবিদ্যা, ভূতবিদ্যা, ধনুর্ব্বিদ্যা, নক্ষত্রবিদ্যা, গারুড় সর্পবিদ্যা, গন্ধর্ব্ববিদ্যা অর্থাৎ নৃত্যগীতাদি কলাশাস্ত্র ও শিল্পশাস্ত্র, স্বর্গ, পৃথিবী, আকাশ, বায়ু, জল, তেজঃ, দেব, মনুষ্য, পক্ষী, তৃণ, বনস্পতি, শ্বাপদ, কীট, পতঙ্গ, পিপীলিকা,

সত্যঞ্চানৃতঞ্চ সাধু চাসাধু চ হৃদয়জ্ঞঞ্চাহৃদয়জ্ঞঞ্চান্নঞ্চ রসঞ্চেমঞ্চ লোকমমুঞ্চ বিজ্ঞানেনৈব বিজানাতি বিজ্ঞানমুপাস্বেতি ॥ ১ ॥

স যো বিজ্ঞানং ব্রহ্মেত্যুপাস্তে বিজ্ঞানবতো বৈ স লোকান্ জ্ঞানবতোঽভিসিদ্ধ্যতি যাবদ্বিজ্ঞানস্য গতং তত্রাস্য যথা কামচারো ভবতি যো বিজ্ঞানং ব্রহ্মেত্যুপাস্তেঽস্তি ভগবো বিজ্ঞানাদ্ভূয় ইতি বিজ্ঞানাদ্বাব ভূয়োঽস্তীতি তন্মে ভগবান্ ব্রবীত্বিতি ॥ ২ ॥

ইতি সপ্তমঃ খণ্ডঃ ॥ ৭ ॥

---

অর্থঃ। তস্মাদ্যুক্তং ধ্যানাদ্বিজ্ঞানস্য ভূয়স্ত্বম্। অতো বিজ্ঞানমুপাস্বেতি শৃণূপাসনফলং বিজ্ঞানবতঃ। বিজ্ঞানং যেষু লোকেষু তান্ বিজ্ঞানবতো লোকান্ জ্ঞানবতশ্চাভিসিদ্ধ্যতি প্রাপ্নোতি বিজ্ঞানং শাস্ত্রার্থবিষয়ং জ্ঞান-

---

ধর্ম্ম, অধর্ম্ম, সত্য, মিথ্যা, সাধু, অসাধু, প্রিয়, অপ্রিয়, অন্ন, রস, এইলোক ও পরলোক এই সমুদায়ই জানিতে পারে। অতএব ধ্যান হইতে বিজ্ঞানের প্রাধান্য যুক্ত হইতেছে। অতএব ঋষে! তুমি বিজ্ঞানের উপাসনা কর ॥ ১ ॥

পুনর্ব্বার সনৎকুমার ঋষি কহিলেন,—ঋষে! বিজ্ঞানমাহাত্ম্য শ্রবণ কর। যে লোকেতে বিজ্ঞান হয়, সেই বিজ্ঞানবৎ লোকই জ্ঞানবান বক্তিরা প্রাপ্ত হইয়া থাকে। শাস্ত্রবিষয়ক জ্ঞানই বিজ্ঞান, কিন্তু অন্যবিষয়ে নৈপুণ্যও বিজ্ঞানশব্দে অভিহিত হয়; সুতরাং জ্ঞানী ব্যক্তি সকলই জানিয়া থাকে। আর যে ব্যক্তি বিজ্ঞানকে ব্রহ্মজ্ঞান করিয়া উপাসনা করে, সমস্তলোক তাহার বিজ্ঞানসিদ্ধ হয়। এবং যাবতীয় পদার্থ তাহার বিজ্ঞানগোচর হইয়া থাকে। আরি বিজ্ঞানোপাসনা প্রভাবে সেই

## অষ্টমঃ খণ্ডঃ।

বলং বাব বিজ্ঞানাদ্‌ভূয়োঽপি হ শতং বিজ্ঞানবতা-মেকো বলবানাকম্পয়তে স যদা বলী ভবত্যথোত্থাতা ভবত্যুত্তিষ্ঠন্‌ পরিচরিতা ভবতি পরিচরন্নুপসত্তা ভবত্যু-পসীদন্‌দ্রষ্টা ভবতি শ্রোতা ভবতি মন্তা ভবতি বোদ্ধা ভবতি কর্ত্তা ভবতি বিজ্ঞাতা ভবতি বলেন বৈ পৃথিবী

---

মন্ত্রবিষয়নৈপুণ্যং তদ্বত্তির্যুক্তান্‌ লোকান্‌ প্রাপ্নোতীত্যর্থঃ। যাবদ্বিজ্ঞান-মিত্যাদি পূর্ব্ববৎ॥ ১-২॥

ইতি সপ্তমঃ খণ্ডঃ॥ ৭॥

---

বলং বাব বিজ্ঞানাদ্‌ভূয়ঃ। বলমিত্যন্নোপযোগজনিতং মনসো বিজ্ঞেয়ং প্রতিভানসামর্থ্যম্‌। অনশনাদৃগাদীনি ন বৈ মা প্রতিভান্তি ভো ইতি শ্রুতেঃ। শরীরেঽপি তদেবোত্থানাদিসামর্থ্যং বিজ্ঞানবতাং শতমপ্যেকঃ

---

ব্যক্তি কামচারী হইতে পারে. পরন্তু বিজ্ঞান হইতেও প্রধান বস্তু আছে। তখন নারদঋষি জিজ্ঞাসা করিলেন, ভগবন্‌! যদি বিজ্ঞান হইতে কোন প্রধান পদার্থ থাকে, আমাকে তাহার উপদেশ প্রদান করুন্‌॥ ২॥

ইতি সপ্তম খণ্ড॥ ৭॥

---

সনৎ কুমার ঋষি নারদের সমধিক যত্ন দেখিয়া কহিতে লাগিলেন। ঋষে! বিজ্ঞান হইতে বলকে প্রধান বলিয়া জানিবে। বিজ্ঞান বিষয়ে অন্নের উপভোগজনিত মনের যে, প্রতিভানসামর্থ্য, তাহাই বল।

স্তিষ্ঠতি বলেনান্তরিক্ষং বলেন পশবশ্চ বয়াংসি চ তৃণ-বনস্পতয়ঃ শ্বাপদান্যাকীটপতঙ্গপিপীলকং বলেন লোক-স্তিষ্ঠতি বলমুপাস্বেতি ॥ ১ ॥

---

প্রাণী বলবানাকম্পয়তে যথা হস্তী। যতো মনুষ্যাণাং শতং সমুদিতমপি। যস্মাদেবমন্নাদ্যুপযোগনিমিত্তং বলং তস্মাৎস পুরুষো যদা বলী বলেন তদ্বান্ ভবত্যথোত্থাতোত্থানস্য কর্ত্তোত্তিষ্ঠংশ্চ গুরূণামাচার্য্যস্য চ পরিচরিতা পরিচরণস্য শুশ্রূষায়াঃ কর্ত্তা ভবতি পরিচরন্নুপসত্তা তেষাং সমীপগোঽন্তরঙ্গঃ প্রিয়ো ভবতীত্যর্থঃ। উপসীদংশ্চ সামীপ্যং গচ্ছন্নৈকাগ্রতয়াচার্য্য-

---

শ্রুতিতে লিখিত আছে যে, অনশনহেতু ঋগাদিবেদ প্রকাশ পায় না। শরীরেতে যে উত্থানাদি সামর্থ্য দেখা যায়, তাহাই বল। এক বলবান্ প্রাণী হস্তীর ন্যায় শত শত বিজ্ঞানশালীকে কম্পিত করিতে পারে। যখন পুরুষ অন্নাদি উপভোগ করিয়া বলবান হয়, তখনই সে উত্থিত হইতে পারে, উত্থিত হইলেই গুরু ও আচার্য্যগণের শুশ্রূষা করিতে সমর্থ হয়, গুরু ও আচার্য্যগণের শুশ্রূষা করিতে করিতেই তাহাদিগের সমীপে গমন করিয়া প্রিয়পাত্র হইয়া থাকে। গুরু ও আচার্য্যগণের প্রিয়পাত্র হইয়া তাহাদিগের সমীপে অবস্থান করিলে, তাঁহারা যে উপদেশ করেন, সেই-সকল উপদেশের শ্রোতা হইতে পারে। গুরুগণ যে সকল উপদেশ প্রদান করেন, তাহা শ্রবণ করিলেই মনন করিয়া জানিতে পারে যে, ইহাদিগের বাক্য উপপন্ন হইতেছে এবং সেই উপপত্তি দ্বারা গুরুর উপদিষ্ট বাক্য বুঝিতে পারে ও সেই গুরুর বাক্যানুসারে কার্য্য করিয়া বিজ্ঞানশালী হইয়া থাকে। আর বলদ্বারা অবস্থিতি করিতেছে, বলের সাহায্যে আকাশ বিদ্যমান আছে, বলপ্রভাবে স্বর্গলোক রহিয়াছে, বলদ্বারা পর্ব্বত সকল স্ব স্ব স্থানে অবস্থিতি করিতেছে। দেব, মনুষ্য, পশু, পক্ষী তৃণ, বনস্পতি, শ্বাপদ, কীট, পতঙ্গ, পিপীলিকা, এই সকল বলদ্বারা বর্ত্তমান আছে এবং বলের প্রভাবেই লোক সকল অবস্থিতি করিতেছে। অতএব ঋষে! বলই বিজ্ঞান হইতে মহত্তর, তুমি সেই বলের উপাসনা কর। ১ ।

স যো বলং ব্রহ্মেত্যুপাস্তে যাবদ্বলস্য গতং তত্রাস্য যথা কামচারো ভবতি যো বলং ব্রহ্মেত্যুপাস্তেঽস্তি ভগবো বলাদ্ভূয় ইতি বলাদ্বাব ভূয়োঽস্তীতি তন্মে ভগবান্ ব্রবীত্বিতী॥ ২ ॥

ইতি অষ্টমঃ খণ্ডঃ॥ ৮ ॥

---

স্থাস্নস্য চোপদেষ্টুর্গুরোর্দ্রষ্টা ভবতীত্যর্থঃ। ততস্তদুক্তস্য শ্রোতা ভবতি। তত্র ইদমেবমিত্যুক্তমেবমুপপদ্যতে ইত্যুপপত্তিতো মন্তা ভবতি মন্বানশ্চ বোদ্ধা ভবতি। এবমেবেদমিতি তত এবং নিশ্চিতা তদুক্তার্থস্য কর্ত্তানুষ্ঠাতা ভবতি বিজ্ঞাতানুষ্ঠানফলস্যানুভবিতা ভবতীত্যর্থঃ। কিঞ্চ বলস্য মাহাত্ম্যং বলেন বৈ পৃথিবী তিষ্ঠতীত্যাদ্যর্থম্॥ ১-২ ॥

ইতি অষ্টমঃ খণ্ডঃ। ৮।

---

যে ব্যক্তি বলকে ব্রহ্মরূপে জানিয়া তাহার উপাসনা করে, যাবতীয় পদার্থই তাহার বলগত হয়। সেই ব্যক্তি বলের উপাসনা প্রভাবে কামচারী হইয়া থাকে। বৎসে! এইরূপ বল হইতেও শ্রেষ্ঠতর বস্তু আছে। তখন নারদঋষি কহিতে লাগিলেন, ভগবন্! যদি বলহইতে কোন, প্রধান বস্তু থাকে, তাহাহইলে সেই প্রধান পদার্থ আমাকে উপদেশ করুন্। ২ ॥

ইতি অষ্টম খণ্ড। ৮।

# নবমঃ খণ্ডঃ।

অন্নং বাব বলাদ্ভূয়স্তস্মাদ্যদ্যপি দশরাত্রীর্নাশ্নীয়াদ্‌যদ্যু হ জীবেদথবাদ্রষ্টাশ্রোতামন্তাবোদ্ধাকর্ত্তাবিজ্ঞাতা ভবত্যথান্নস্যায়ে দ্রষ্টা ভবতি শ্রোতা ভবতি মন্তা ভবতি

---

অন্নং বাব বলাদ্ভূয়ঃ বলহেতুত্বাৎ। কথমন্নস্য বলহেতুত্বমিত্যুচ্যতে। যস্মাদ্বলকারণমন্নং তস্মাদ্যদ্যপি কশ্চিদ্দশরাত্রীর্নাশ্নীয়াৎ সোঽন্নোপযোগনিমিত্তস্য বলস্য হান্যা ম্রিয়তে নচেন্মৃম্রিয়তে যদ্যু হ জীবেৎ। দৃশ্যন্তে হি মাসমপ্যনশ্নন্তো জীবন্তোঽথবা সঞ্জীবন্নপ্যদ্রষ্টা ভবতি গুরোরপি তত এবাশ্রীতেত্যাদি পূর্ব্ববিপরীতং সর্ব্বং ভবতি। অথ যদা বহুন্নভাজনশিক্তো দর্শনাদিক্রিয়াস্বসমর্থঃ সন্নন্নস্যায়ী আগমনমায়োঽন্নস্য প্রাপ্তিরিত্যর্থঃ সা যস্য বিদ্যতে সোঽন্নস্য আয়ী। আয় ইত্যেতদ্বর্ণব্যত্যয়েনেকারস্য ব্যত্যয়েন ঈকারান্তত্বেন। অথান্নস্যায়ৈ ইত্যপিপাঠে এবমেবাপ্যোতব্যমে-

---

পুনর্ব্বার সনৎকুমার ঋষি কহিতেছেন,—ঋষে! অন্নকে বল হইতে প্রধান বলিয়া জানিবে। যেহেতু অন্নই বলের কারণ। যদি কোন ব্যক্তি দশরাত্রি অন্ন ভক্ষণ না করে, তাহাহইলে সেই ব্যক্তির অন্নোপযোগ নিমিত্ত বলের হানি হইয়া প্রাণবিয়োগ হইয়া থাকে। যদি বল, দশরাত্র অন্ন ভোজন না করিলেও মরণ হয় না, কারণ একমাস অনশনেও লোক জীবিত থাকে, ইহা দৃষ্ট হয়। ইহাতে বক্তব্য এই যে, দশরাত্র অন্নভোজন না করিয়া জীবিত থাকিলেও সে দর্শন করিতে পারে না, শ্রবণ করিতে পারে না, মনন করিতে পারে না, বুঝিতে পারে না, কোন কার্য্য করিতে পরে না এবং বিজ্ঞানশালী হইতে পারে না। যদি বহুদিন অন্নভোজন না করিয়া দর্শনাদি কার্য্যে অসমর্থ হইলে পুনর্ব্বার অন্নভোজন

নিত্যা বিষয়বিষয়া তৃষ্ণা ন সহসা নিবর্ত্তয়িতুং শক্যেতি ইতি ব্রহ্মচর্য্যাদি-সাধনবিশেষো বিধাতব্যঃ। তথা যদ্যপ্যাত্মৈকত্ববিদাং গন্তৃগমনগন্তব্যা-ভাবাদবিদ্যাদিশেষস্থিতিনিমিত্তক্ষয়ে গগন ইব বিদ্যুদুদ্ভূত ইব বায়ুর্দগ্ধে-ন্ধন ইবাগ্নিঃ স্বাত্মন্যেব নিবৃত্তিস্তথাপি গন্তৃগমনাদিবাসিতবুদ্ধীনাং হৃদয়-দেশগুণবিশিষ্টব্রহ্মোপাসকানাং মূর্দ্ধন্যয়া নাড্যা গতির্বক্তব্যেত্যষ্টমঃ প্রপা-ঠক আরভ্যতে। দিগ্দেশগুণগতিফলভেদশূন্যং হি পরমার্থসৎ অদ্বয়ং ব্রহ্ম মন্দবুদ্ধীনামসদিব প্রতিভাতি। সন্মার্গস্থাস্তাবদ্ভবন্তু ততঃ শনৈঃ পরমার্থ-সদপি গ্রাহয়িষ্যামীতি মন্যতে শ্রুতিঃ। অথানন্তরং যদিদং বক্ষ্যমাণং দহরমল্পং পুণ্ডরীকং পুণ্ডরীকসদৃশং বেশ্ম ইব বেশ্ম দ্বারপালাদিমত্ত্বাৎ। অস্মিন্ ব্রহ্মপুরে ব্রহ্মণঃ পরস্য পুরম্। রাজ্ঞোঽনেকপ্রকৃতিমদ্‌যথা পুরং তথেদমনেকেন্দ্রিয়মনোবুদ্ধিভিঃ স্বাম্যর্থকারিভির্যুক্তমিতি ব্রহ্মপুরম্। পুরে চ বেশ্ম রাজ্ঞো যথা তথা তস্মিন্ ব্রহ্মপুরে শরীরে দহরং বেশ্ম ব্রহ্মণ উপ-লব্ধ্যধিষ্ঠানমিত্যর্থঃ। যথা হি বিষ্ণোঃ শালগ্রামঃ। অস্মিন্ হি স্ববিকার-

---

নিবৃত্তি করিতে পারে না। অতএব ব্রহ্মচর্য্যাদিবিধান কর্ত্তব্য। যদিও আত্মৈকত্বদর্শিদিগের এইরূপে গন্তা, গমন ও গন্তব্যাভাবহেতু অবিদ্যাদি নিমিত্ত বিনাশে বিদ্যুৎ যেমন গগনে বিলীন হয়, উদ্ভূতবায়ু যেমন স্বয়ং লয়প্রাপ্ত হয়, কাষ্ঠ দগ্ধ হইলে যেমন অগ্নি প্রশান্ত হয়, সেইরূপ ব্রহ্মদর্শিদিগের চিত্ত আত্মাতে নিবৃত্ত থাকে, তথাপি গন্তৃগমনাদিবুদ্ধি-শালী, অথচ যাঁহারা হৃদয়দেশে সগুণ ব্রহ্মের উপাসনা করেন, তাঁহাদিগের মূর্দ্ধন্য নাড়ীদ্বারা গতি বলিতে হইবে, এই নিমিত্ত অষ্টম প্রপাঠকের আরম্ভ হইতেছে। দিক্, দেশ, গুণ, গতি ও ফলভেদশূন্য পরমার্থ সৎ অদ্বিতীয় ব্রহ্ম মন্দমতিদিগের সম্বন্ধে অসতের ন্যায় জ্ঞায়মান হয়, এইরূপ মন্দবুদ্ধি ব্যক্তিরা সন্মার্গদর্শী হউক, এই বিবেচনায় শ্রুতি ক্রমশঃ মন্দবুদ্ধি-দিগের পরমার্থ সদ্‌বুদ্ধি গ্রহণ করাইতেছেন। এই পরব্রহ্মপুরে বক্ষ্য-মাণ ক্ষুদ্র ও পুণ্ডরীকসদৃশ ভবন বিদ্যমান আছে। যেমন রাজার নানা-প্রকার পুরী থাকে, সেইরূপ এই ব্রহ্মপুর ইন্দ্রিয়, মনঃ ও বুদ্ধিপ্রভৃতি কর্তৃক স্বামীর নিমিত্ত প্রযুক্ত হইয়াছে এবং যেমন রাজপুর মধ্যে নানা-

তঞ্চেদ্ ব্রূয়ুর্য্যদিদমস্মিন্ ব্রহ্মপুরে দহরং পুণ্ডরীকং

গুহে দেহে নামরূপব্যাকরণায় প্রবিষ্টং সদাখ্যং ব্রহ্ম জীবেনাত্মনেত্যুক্তম্। তস্মাদস্মিন্ হৃদয়পুণ্ডরীকে বেশ্মনি উপসংহৃতকরণৈর্ব্বাহ্যবিষয়বিরক্তৈর্ব্বিশেষতো ব্রহ্মচর্য্যসত্যসাধনাভ্যাং যুক্তৈর্ব্বক্ষ্যমাণগুণবদ্ধ্যায়মানৈর্ব্রহ্মোপলভ্যত ইতি প্রকরণার্থঃ। দহরোঽল্পতরোঽস্মিন্দহরে বেশ্মনি বেশ্মনোঽল্পত্বাত্তদন্তর্ব্বর্ত্তিনোঽল্পতরত্বং বেশ্মনঃ। অন্তরাকাশ আকাশাখ্যং ব্রহ্ম। আকাশো বৈ নামেতি হি বক্ষ্যতি। আকাশ ইবাশরীরত্বাৎসূক্ষ্মত্বসর্ব্বগতত্বসামান্যাচ্চ তস্মিন্নাকাশাখ্যে যদন্তর্ম্মধ্যে তদন্বেষ্টব্যম্। তদ্বাব তদেব চ বিশেষেণ জিজ্ঞাসিতব্যম্। গুর্ব্বাশ্রয়শ্রবণাদ্যুপায়ৈরন্বিষ্য চ সাক্ষাৎকরণীয়মিত্যর্থঃ॥ ১॥

তঞ্চেদেবমুক্তবন্তমাচার্য্যং যদি ব্রূয়ুরন্তেবাসিনশ্চোদয়েয়ুঃ কথং যদিদমস্মিন্ ব্রহ্মপুরে পরিচ্ছিন্নেঽন্তর্দ্দহরং পুণ্ডরীকং বেশ্ম ততোঽপ্যন্তরাল্পতর

প্রকার গৃহ থাকে, সেইরূপ এই শরীররূপী ব্রহ্মপুরে অতি ক্ষুদ্র গৃহ আছে, উহাই ব্রহ্মপ্রাপ্তির অধিষ্ঠান। যেমন শালগ্রামশিলা বিষ্ণুর অধিষ্ঠান সেইরূপ এই ব্রহ্মপুরান্তর্গত ভবন ব্রহ্মপ্রাপ্তির স্থান। এই আত্মবিকারভূত দেহেতে নামরূপাদি ব্যক্তীকরণার্থ জীবাত্মা সৎস্বরূপ ব্রহ্মে প্রবিষ্ট হইয়াছেন, ইহা পূর্ব্বে উক্ত আছে। অতএব এই হৃদয় পুণ্ডরীকরূপ গৃহে সংযতেন্দ্রিয় বাহ্যবিষয়বিরক্ত যুক্তযোগিগণ বিশেষরূপে ব্রহ্মচর্য্যানুষ্ঠান ও সত্যসাধনদ্বারা বক্ষ্যমাণরূপে সগুণব্রহ্মে ধ্যানতৎপর হইয়া সেই ব্রহ্মের উপাসনা করিবে। ইহাই এই প্রকরণের বক্তব্য বিষয়। হৃদয় পুণ্ডরীকরূপ ক্ষুদ্রতর গৃহমধ্যে যে অল্প পরিমাণ আকাশ আছে, সেই আকাশাখ্য ব্রহ্ম, অর্থাৎ যিনি আকাশের ন্যায় অশরীর, সূক্ষ্ম ও সর্ব্বগত, সেই ব্রহ্মের অন্বেষণ অবশ্য কর্ত্তব্য এবং যাহাতে সেই ব্রহ্মবিজ্ঞান হইতে পারে, তাহাই কর্ত্তব্য, অর্থাৎ গুরুদেবের আশ্রয়ে শ্রবণাদি উপায়দ্বারা অনুসন্ধানপূর্ব্বক যাহাতে ব্রহ্মসাক্ষাৎকার লাভ হইতে পারে, তাহাই করিবে॥ ১॥

পূর্ব্বোক্তপ্রকারে আচার্য্য উপদেশ করিলে শিষ্যগণ তাহাকে বলিলেন,—গুরো! আপনি কি উপদেশ করিলেন? আপনার উপদেশে

বেশ্ম দহরোঽস্মিন্নন্তরাকাশঃ কিন্তদত্র বিদ্যতে যদন্বেষ্টব্যং যদ্বাব বিজিজ্ঞাসিতব্যমিতি ॥ ২ ॥

ব্রূয়াদ্ যাবান্ বা অয়মাকাশস্তাবানেষোঽন্তর্হৃদয় আকাশ উভে অস্মিন্ দ্যাবাপৃথিবী অন্তরেব সমাহিতে

---

এবাকাশঃ। পুণ্ডরীক এব বেশ্মনি তাবৎ কিং স্যাৎ কিন্ততোঽল্পতরে খে সম্ভবেদিত্যাহুঃ। দহরোঽস্মিন্নন্তরাকাশঃ কিন্তদত্র বিদ্যতে। ন কিঞ্চন বিদ্যত ইত্যভিপ্রায়ঃ। যদি নাম বদরমাত্রং কিমপি বিদ্যতে কিং তস্যান্বেষণেন বিজিজ্ঞাসনেন বা ফলং বিজিজ্ঞাসিতুঃ স্যাৎ। অতো যত্তত্রান্বেষ্টব্যং বা ন তেন প্রয়োজনমিত্যুক্তবতঃ ॥ ২ ॥

স আচার্য্যো ব্রূয়াদিতি শ্রুতের্বচনং শৃণুত। তত্র যদ্ব্রূথ পুণ্ডরীকাল্পঃ স্থানাল্পত্বাত্তৎস্থমল্পতরং স্যাদিতি। তদসৎ ন হি খং পুণ্ডরীকবেশ্মগতং পুণ্ডরীকাদল্পতরং মত্বাবোচং দহরোঽস্মিন্নন্তরাকাশ ইতি। কিং তর্হি পুণ্ড-

---

কোন ফল হইতেছে না, যেহেতু এই পরিচ্ছিন্ন শরীররূপ ব্রহ্মপুরের অন্তর্গত যে হৃদয়পুণ্ডরীক আছে, তাহাই ক্ষুদ্রতর, সুতরাং সেই হৃদয়পুণ্ডরীক মধ্যগত আকাশ ততোঽধিক ক্ষুদ্র। অতএব পুণ্ডরীক গৃহেই কিছু হইতে পারে না, সুতরাং তাহা হইতে অল্পতর আকাশে কিছুই হইবার সম্ভব নাই। যেহেতু অন্তরাকাশ অতি ক্ষুদ্র, তাহাতে কি বিদ্যমান থাকিতে পারে? পরন্তু কিছুই তাহাতে বিদ্যমান থাকিতে পারে না। যদি বল, সেই অল্পমাত্র স্থানে অতি অল্প পরিমাণ বস্তুর বিদ্যমানতা সম্ভব আছে, কিন্তু সেই বদরপ্রমাণ বস্তুর অন্বেষণে অথবা জ্ঞানেচ্ছাতে জ্ঞানেচ্ছুকের কিঞ্চিন্মাত্র ফলের প্রত্যাশা নাই। অতএব গুরো! আপনি যে বলিলেন, হৃদয়পুণ্ডরীকমধ্যে ব্রহ্মানুসন্ধান করিবে ও ব্রহ্মজিজ্ঞাসু হইবে, তাহাতে কিছুই প্রয়োজন সিদ্ধির সম্ভব দেখিতেছি না ॥ ২ ॥

যদি শিষ্যগণ পূর্ব্বোক্ত প্রকারে আচার্য্যকে জিজ্ঞাসা করেন, তাহা হইলে আচার্য্য বলিবেন, শ্রুতির বাক্য শ্রবণ কর। তোমরা যে বলি-

উভাবগ্নিশ্চ বায়ুশ্চ সূর্য্যাচন্দ্রমসাবুভৌ বিদ্যুন্নক্ষত্রাণি যচ্চাস্যেহাস্তি যচ্চ নাস্তি সর্ব্বং তদস্মিন্ সমাহিতমিতি ॥৩॥

---

রীকমল্পং তদনুবিধায়ি তৎ স্থমন্তঃকরণং পুণ্ডরীকাকাশং পরিচ্ছিন্নং তস্মিন্-শুদ্ধে সংহৃতকরণানাং যোগিনাং স্বচ্ছ ইবোদকে প্রতিবিম্বরূপমাদর্শ ইব চ বিশুদ্ধে স্বচ্ছং বিজ্ঞানজ্যোতিঃস্বরূপাবভাসং ভাবমাত্রং ব্রহ্মোপলভ্যত ইতি। দংরোহস্মিন্নন্তরাকাশ ইত্যবোচাম অন্তঃকরণোপাধিনিমিত্তম্। স্বতস্তু যাবান্ বৈ প্রসিদ্ধঃ পরিমাণতোঽয়মাকাশো ভৌতিকস্তাবানেষোঽন্তর্হৃদয় আকাশো যস্মিন্নন্বেষ্টব্যং বিজিজ্ঞাসিতব্যঞ্চাবোচাম। নাপ্যাকাশতুল্যপরি-মাণত্বমভিপ্রেত্য তাবানিত্যুচ্যতে। কিং তর্হি ব্রহ্মণোঽনুরূপস্য দৃষ্টান্তান্ত-

---

রেছ, হৃদয়পুণ্ডরীকের অন্তর্গত আকাশ অল্পবিধায় সেই আকাশস্থ বস্তুও অল্প, ইহা সংকল্প নহে। হৃদয়পুণ্ডরীকরূপ গৃহগত ব্রহ্মাস্ত হৃদয়পুণ্ডরীক হইতে অল্প, ইহা আমরা বলি নাই, অন্তর্গত আকাশ অল্প, ইহাই বলি-য়াছি। ইহাতে শিষ্যের এইরূপ আশঙ্কা হইতে পারে যে, তবে কি হৃদয়পুণ্ডরীকই অল্প? তদনুযায়ী হৃদয়স্থ অন্তঃকরণই হৃদয়পদ্মস্থ আকাশ এবং তাহা পরিচ্ছিন্ন সংযতেন্দ্রিয় যোগিদিগের সেই বিশুদ্ধ অন্তঃকরণে স্বচ্ছসলিলে প্রতিবিম্বরূপের ন্যায় বিজ্ঞান জ্যোতিঃস্বরূপে অবভাসমান ব্রহ্ম উপলভ্য হয়েন। অতএব অন্তরাকাশই অল্প, ইহাই উক্ত হইয়াছে; সুতরাং সেই অন্তঃকরণোপাধি আকাশমাত্রই অল্প বলিয়া জানা যায়। যে আকাশ স্বতঃ প্রসিদ্ধ, তাহাই অন্তর্হৃদয়াকাশ ইহাতেই ব্রহ্মানুসন্ধান করিবে এবং ব্রহ্মকে জানিতে ইচ্ছা করিবে। ইহাই কথিত হইয়াছে। কিন্তু সাধারণ আকাশতুল্য পরিমাণ অভিপ্রায় করিয়া বলা হয় নাই, ইহাতে এই আশঙ্কা হইতে পারে যে, ব্রহ্মের অনুরূপ দৃষ্টান্তের অভাব হেতু; ব্রহ্ম যে আকাশসম নহে, তাহা কিরূপে জানা যাইতে পারে? এই আশঙ্কায় বক্তব্য এই যে, "যিনি আকাশ, স্বর্গ ও পৃথিবীকে আবৃত করি-য়াছেন, সেই ব্রহ্ম হইতেই আকাশ সম্ভূত হইয়াছে" ইত্যাদি শ্রুতিতে

তঞ্চেদ্‌ব্রূয়ুরস্মিংশ্চেদিদং ব্রহ্মপুরে সর্ব্বং সমাহিতং সর্ব্বাণি চ ভূতানি সর্ব্বে চ কামা যদৈনজ্জরাবাপ্নোতি প্রধ্বংসতে বা কিং ততোঽতিশিষ্যত ইতি ॥ ৪ ॥

রস্যাভাবাৎ কথং পুনর্নাকাশসমমেব ব্রহ্মেত্যবগম্যতে। যেনাবৃতং খঞ্চ দিবং মহীঞ্চ। তস্মাদ্বা এতস্মাদাত্মন আকাশঃ সম্ভূতঃ। তস্মিন্ খল্বক্ষরে গার্গ্যাকাশ ইত্যাদি শ্রুতিভ্যঃ। কিঞ্চোভে অস্মিন্ দ্যাবা পৃথিবী ব্রহ্মকোষে বুদ্ধ্যুপাধিবিশিষ্টেঽন্তরেব সমাহিতে সম্যগাহিতে স্থিতে। যথা বা অরা নাভাবিত্যুক্তং হি। তথোভাবগ্নিশ্চ বায়ুশ্চেত্যাদি সমানম্। যচ্চাস্যাত্মন আত্মীয়ত্বেন দেহবতোঽস্তি বিদ্যত ইহ লোকে। তথা যচ্চাত্মীয়ত্বেন ন বিদ্যতে। নষ্টং ভবিষ্যচ্চ নাস্তীত্যুচ্যতে। ন ত্বত্যন্তমেবাসৎ তস্য হৃদ্যাকাশে সমাধানানুপপত্তেঃ ॥ ৩ ॥

তঞ্চেদেবমুক্তবন্তং ব্রূয়ুঃ পুনরন্তেবাসিনোঽস্মিংশ্চেদ্যথোক্তে চেদ্যদি ব্রহ্মপুরোপলক্ষিতান্তরাকাশ ইত্যর্থঃ। ইদং সর্ব্বং সমাহিতং সর্ব্বাণি চ

আকাশেরই অল্পতা জানা যায়। শ্রুত্যন্তরে জানা যায় যে, এই বুদ্ধ্যুপাধিবিশিষ্ট ব্রহ্মাকাশে স্বর্গ ও পৃথিবী এই উভয় প্রতিষ্ঠিত আছে। অন্য শ্রুতিতে উক্ত আছে যে, যেমন চক্রনাভিতে অর সকল নিবিষ্ট আছে, সেইরূপ সেই ব্রহ্মাকাশে স্বর্গাদি সমুদায় সন্নিবিষ্ট রহিয়াছে। অতএব জানা যায় যে, এই বাহ্য আকাশ যেমন সর্ব্বব্যাপক দেখা যায়, অন্তরাকাশও সেইরূপ সর্ব্বব্যাপক। এই অন্তরাকাশ ব্রহ্মেই স্বর্গ ও পৃথিবী এই উভয় সমাহিত আছে, অগ্নি ও বায়ু এই উভয়, সূর্য্য ও চন্দ্র এই দুই এবং বিদ্যুৎ, নক্ষত্র প্রভৃতি সমুদায়ই সেই অন্তরাকাশ ব্রহ্মের অন্তর্নিবিষ্ট আছে। আর ইহলোকে যাহা কিছু আত্মীয়রূপে বিদ্যমান আছে এবং যাহা নষ্ট হইবে, সমুদায়ই সেই ব্রহ্মাকাশের অন্তর্গত। ৩।

পূর্ব্বোক্তপ্রকারে আচার্য্য শিষ্যগণকে উপদেশ করিলে শিষ্য সকল বলিলেন, যদি এই ব্রহ্ম পুরোপলক্ষিত অন্তরাকাশস্বরূপ ব্রহ্মপুরে সকলই প্রতিষ্ঠিত থাকিবে, অর্থাৎ সর্ব্বভূত ও সর্ব্বকামই যদি শরীরাখ্য ব্রহ্মপুরে অব-

স ব্রূয়ান্নাস্য জরয়ৈতজ্জীর্য্যতি ন বধেনাস্য হন্যত এতৎসত্যং ব্রহ্মপুরমস্মিন্ কামাঃ সমাহিতা এষ আত্মাপ-

---

ভূতানি সর্ব্বে চ কামাঃ। কথমাচার্য্যেণাম্নুক্তাঃ কামা অন্তেবাসিভিরুচ্যন্তে। নৈষ দোষো যচ্চান্যেহাস্তি যচ্চ নাস্তীতি। উক্তা এব হ্যাচার্য্যেণ কামাঃ। অপি চ সর্ব্বশব্দেন চোক্তা এব কামাঃ। যদা যস্মিন্ কালে এতচ্ছরীরং ব্রহ্মপুরাখ্যং জরাবলিপলিতাদিলক্ষণা বয়োহানির্ব্বা প্রাপ্নোতি শস্ত্রাদিনা বৃকং প্রধ্বংসতে বিস্রংসতে বিনশ্যতি কিন্তুতোঽন্যদতিশিষ্যতে। ঘটাশ্রিতক্ষীরদধিস্নেহাদিবদ্ঘটনাশে দেহনাশেঽপি দেহাশ্রয়মুত্তরোত্তরং পূর্ব্ব-পূর্ব্ব-নাশান্নশ্যতীত্যভিপ্রায়ঃ। এবং প্রাপ্তে নাশে কিন্তুতোঽন্যদ্যথোক্তাদতিশিষ্যতেঽবতিষ্ঠতে ন কিঞ্চনাবতিষ্ঠত ইত্যভিপ্রায়ঃ ॥ ৪ ॥

এবমন্তেবাসিভিশ্চোদিতঃ স আচার্য্যো ব্রূয়াৎ তদ্মতিমপনয়ন্। কথমস্য দেহস্য জরয়ৈতদ্যথোক্তমন্তরাকাশাখ্যং ব্রহ্ম যস্মিন্ সর্ব্বং সমাহিতং ন জীর্য্যতি দেহবন্ন বিক্রিয়ত ইত্যর্থঃ। ন চাস্য বধেন শস্ত্রাদিঘাতেনৈতদ্ধন্যতে যথাকাশং কিমু ততোঽপি সূক্ষ্মতরমশব্দমস্পর্শং ব্রহ্ম দেহেন্দ্রিয়াদিদোষৈর্ন স্পৃশ্যত ইত্যর্থঃ। কথং দেহেন্দ্রিয়াদিদোষৈর্ন স্পৃশ্যত ইত্যেতস্মিন্নবসরে

---

স্থিত হইবে, তাহাহইলে যখন সেই দেহরূপ ব্রহ্মপুর জরা বলীপলিতাদিদ্বারা জীর্ণ হইয়া বিনষ্ট হইবে, কিম্বা শস্ত্রাঘাতাদিদ্বারা ধ্বংস হইবে, তখন কি অবশিষ্ট থাকিবে? যেমন ঘট বিনষ্ট হইলে সেই ঘটস্থিত দধি, দুগ্ধ অথবা ঘৃতাদি সকলই নষ্ট হইয়া যায়, সেইরূপ দেহ নষ্ট হইলে দেহাশ্রিত সকলই ক্রমশঃ নাশ পাইতে থাকে; সুতরাং কিছুই অবশিষ্ট থাকিতে পারে না। আশ্রয় নষ্ট হইলে আশ্রিত বস্তুর অবস্থান সর্ব্বথাই অসম্ভব হয় ॥ ৪ ॥

শিষ্যগণ উক্ত প্রকারে গুরুবাক্যে দোষপ্রদর্শন করিলে, আচার্য্য তাহাদিগের ভ্রান্তি অপনয়নার্থ বলিতেছেন।—কোনরূপেও দেহ জীর্ণ হইলে সেই জরাদ্বারা যথোক্ত অন্তরাকাশাখ্য ব্রহ্মের জীর্ণতা হইতে পারে না। যাহাতে সর্ব্বভূতাদি প্রতিষ্ঠিত আছে, দেহগত বিকারে সেই সর্ব্ব-

হতপাপ্মা বিজরো বিমৃত্যুর্ব্বিশোকো বিজিঘৎসোঽ-
পিপাসঃ সত্যকামঃ সত্যসঙ্কল্পো যথা হ্যেবেহ প্রজা

---

বক্তব্যং প্রাপ্তং তৎপ্রস্তুতব্যাসঙ্গো মাভূদিতি নোচ্যতে। ইন্দ্রবিরোচনাখ্যায়িকায়ামুপরিষ্টাদ্বক্ষ্যামো যুক্তিতঃ। এতৎ সত্যমবিতথং ব্রহ্মপুরং ব্রহ্মৈব পুরং ব্রহ্মপুরং শরীরাখ্যন্তু ব্রহ্মপুরম্। ব্রহ্মোপলক্ষণার্থত্বাৎ। তস্যানৃতমেব বাচারম্ভণং বিকারো নামধেয়মিতি শ্রুতেঃ। তদ্বিকারেঽনৃতেঽপি দেহপুরে ব্রহ্মোপলভ্যত ইতি ব্রহ্মপুরমিত্যুক্তং ব্যাবহারিকম্। সত্যন্তু ব্রহ্মপুরমেতদেব ব্রহ্ম। সর্ব্বব্যবহারাস্পদত্বাৎ। অতোঽস্মিন্ পুণ্ডরীকোপলক্ষিতে ব্রহ্মপুরে সর্ব্বে কামা যে বহির্ভবদ্ভিঃ প্রার্থ্যন্তে তেঽস্মিন্নেব স্বাত্মনি সমাহিতাঃ। অতস্তৎপ্রাপ্ত্যুপায়মেবানুতিষ্ঠত বাহ্যকামবিষয়তৃষ্ণাং ত্যজতেত্যভিপ্রায়ঃ। এষ আত্মা ভবতাং স্বরূপম্। শৃণুত তস্য লক্ষণম্।

---

ভূতাধার ব্রহ্মের জীর্ণ হওয়া সম্ভব নহে এবং শস্ত্রাঘাতাদিদ্বারা দেহ বিনষ্ট হইলেও তাঁহার বিনাশ হইতে পারে না। যখন এই বাহ্য আকাশই কোনরূপ দোষে দূষিত হয় না, তখন এই বাহ্য আকাশ হইতে অতিসূক্ষ্মতর অশব্দ অস্পর্শ ব্রহ্মকে যে দেহ ও ইন্দ্রিয়াদি দোষ স্পর্শ করিতে পারিবে, ইহা সর্ব্বথা অসম্ভব জানিবে। কি কারণে যে ব্রহ্ম দেহেন্দ্রিয়াদি দোষে দূষিত হয়েন না, ইহার কারণ আমরা পরে ইন্দ্রবিরোচনাখ্যায়িকাপ্রসঙ্গে যুক্তিসহকারে বলিব। এই ব্রহ্মময়পুরই সত্য এবং শরীরমাত্রই অসত্য। যেহেতু শ্রুতিতে বিকারজনিত পদার্থ সমুদায়ই নামমাত্র বলিয়া প্রতিপন্ন হইয়াছে। সেই বিকারভূত শরীরে ব্রহ্মকে লাভ করা যায়, এই নিমিত্তই শরীর ব্রহ্মপুরশব্দে উক্ত হইয়াছে। ইহাও কেবল ব্যবহারার্থ মাত্র জানিবে, কিন্তু যাহা ব্রহ্মরূপ পুর, তাহাই সত্য। যেহেতু ব্রহ্মই সর্ব্বপ্রকার ব্যবহারের আধার। অতএব পুণ্ডরীকোপলক্ষিত ব্রহ্মপুরেই সর্ব্ব কাম প্রতিষ্ঠিত আছে। শিষ্যগণ! তোমরা যে সকল কামনা প্রার্থনা করিয়া থাক, সেই সমুদায়ই স্বাত্মাতে সমাহিত জানিবে। অতএব তোমরা সেই ব্রহ্মপ্রাপ্তির উপায় অনুসন্ধান কর এবং বাহ্য কাম ও বিষয়-

অন্বাবিশন্তি যথানুশাসনং যং যমন্তমভিকামা ভবন্তি যং জনপদং যং ক্ষেত্রভাগং তং তমেবোপজীবন্তি ॥ ৫ ॥

---

অপহতপাপ্মা। অপহতঃ পাপ্মা ধর্ম্মাধর্ম্মাখ্যো যস্য সোঽয়মপহতপাপ্মা তথা বিজরো বিগতজরো বিমৃত্যুশ্চ। তদুক্তং পূর্ব্বমেব ন বধেনাস্য হন্যতে কিমর্থং পুনরুচ্যতে। যদ্যপি দেহসম্বন্ধিত্ত্যাং ন সম্বধ্যতে। অন্যথাপি সম্বন্ধস্তাভ্যাং স্যাদিত্যাশঙ্কানিবৃত্ত্যর্থং বিশোকো বিগতশোকঃ। শোকো নামেষ্টাদিবিয়োগনিমিত্তো মনসঃ সন্তাপঃ। বিজিঘৎসো বিগতাশনেচ্ছঃ। অপিপাসোঽপানেচ্ছঃ। নন্বপহতপাপ্মত্বেন জরাদয়ঃ শোকান্তাঃ প্রতিষিদ্ধা এব ভবন্তি। কারণপ্রতিষেধাৎ। ধর্ম্মাধর্ম্মকার্য্যা হি তে ইতি। জরাদিপ্রতিষেধেন বা ধর্ম্মাধর্ম্ময়োঃ কার্য্যাভাবে বিদ্যমানয়োরপ্যসৎসমত্বমিতি পৃথক্ প্রতিষেধোঽনর্থকঃ স্যাৎ। সত্যমেবং তথাপি ধর্ম্মকার্য্যানন্দ-

---

তৃষ্ণা পরিত্যাগ কর। এই আত্মাই তোমাদিগের স্বরূপ, এইক্ষণ তাহার লক্ষণ শ্রবণ কর। তিনি অপহতপাপ্মা, অর্থাৎ তাঁহার ধর্ম্ম বা অধর্ম্ম কিছুই নাই। তিনি জরারহিত ও মৃত্যুবিহীন। ইহা পূর্ব্বেই উক্ত হইয়াছে যে, শস্ত্রাদিদ্বারা আঘাত করিলে তাঁহার বিনাশ হয় না। তিনি যে, কেবল দেহসম্বন্ধী জরা ও মৃত্যুদ্বারা অসম্বন্ধ এমত নহে, অন্যান্য কোনরূপেও তিনি সম্বন্ধ হয়েন না। যেহেতু সেই আত্মা বিশোক, অর্থাৎ ইষ্টাদিবিয়োগ নিমিত্ত মনের সন্তাপও তাঁহার নাই। আর তাঁহার ভোজনেচ্ছা কিম্বা পিপাসাও নাই। যদি বল, "তাহার ধর্ম্মাধর্ম্ম নাই" এই বিশেষণদ্বারা জরা, মৃত্যু ও শোকাভাব জানা যায়. যেহেতু জরা, মৃত্যু ও শোক এই সমুদায়ই ধর্ম্মাধর্ম্মের কার্য্য ; সুতরাং ধর্ম্মাধর্ম্মরূপ কারণাভাবেই জরাদির অভাব জানা যাইতে পারে, পুনর্ব্বার "বিজর, বিমৃত্যু ও বিশোক এই সকল বিশেষণের প্রয়োজন কি ? তথাপি যেমন ধর্ম্মের কার্য্যভূত আনন্দ ব্যতিরেকেও "সত্যমানন্দং ব্রহ্মেতি" শ্রুতিপ্রমাণে ঈশ্বরেতে স্বাভাবিক আনন্দের অনুমান হয়, সেইরূপ অধর্ম্মকার্য্য জরাদিব্যতিরেকে ঈশ্বরেতে স্বাভাবিক জরাদির আশঙ্কা হইতে পারে, সেই আশঙ্কা নিরাসার্থই

ব্যতিরেকেণ স্বাভাবিকানন্দো যথেশ্বরে বিজ্ঞানমানন্দমিতি শ্রুতেঃ। তথা ধর্ম্মকার্য্যজরাদিব্যতিরেকেণাপি জরাদিদুঃখস্বরূপং স্বাভাবিকং স্যাদিত্যাশঙ্ক্যেত অতো যুক্তস্তন্নিবৃত্তয়ে জরাদীনাং ধর্ম্মাধর্ম্মাভ্যাং পৃথক্ প্রতিষেধঃ। জরাদিগ্রহণং সর্ব্বদুঃখোপলক্ষণার্থম্। পাপনিমিত্তানান্তু দুঃখানামানন্ত্যাৎ-প্রত্যেকং চ তৎপ্রতিষেধস্যাশক্যত্বাৎসর্ব্বদুঃখপ্রতিষেধার্থং যুক্তমেবাপহত-পাপ্মত্ববচনম্। সত্যা অবিতথাঃ কামা যস্য সোঽয়ং সত্যকামঃ। বিতথা হি সংসারিণাং কামাঃ। ঈশ্বরস্তু তদ্বিপরীতঃ। তথা কামহেতবঃ সঙ্কল্পা অপি সত্যা যস্য স সত্যসঙ্কল্পঃ। সঙ্কল্পঃ কামাশ্চ শুদ্ধসত্ত্বোপাধিনিমিত্তা ঈশ্বরস্য। চিত্রগুবং ন স্বতো নেতি নেতীত্যুক্তত্বাৎ। যথোক্তলক্ষণ এব বাত্মা বিজ্ঞেয়ঃ। গুরুভ্যঃ শাস্ত্রতশ্চাত্মসংবেদ্যতয়া স্বারাজ্যকামৈর্ন চেদ্বি-জ্ঞায়তে কো দোষঃ স্যাদিতি। শৃণু তাত্র দোষং দৃষ্টান্তেন। যথা হ্যেবেহ লোকে প্রজা অন্বাবিশন্তি অনুবর্ত্তন্তে যথানুশাসনম্। যথেহ প্রজা অন্যং-স্বামিনং মন্যমানাস্তস্য স্বামিনো যথা যথানুশাসনং তথা তথান্বাবিশন্তি।

---

বিজর, বিমৃত্যু ও বিশোক এই সকল বিশেষণ প্রদত্ত হইয়াছে। বিশে-ষতঃ তাঁহার কোনরূপ দুঃখই নাই, ইহাই বিজরাদি বিশেষণদ্বারা প্রতি-পন্ন হইয়াছে। পাপনিমিত্ত দুঃখের অনন্ততাপ্রযুক্ত তাহার প্রতিষেধ সর্ব্বথাই অশক্য; সুতরাং বিজর প্রভৃতি বিশেষণপদে সর্ব্বপ্রকার দুঃখা-ভাব ঈশ্বরে যুক্ত হইতেছে। আর আত্মা সত্যকাম, কখনও তাঁহার কামনা বিফল হয় না, কেবল সংসারিদিগেরই কামনা বিফল হয়, ঈশ্বর তাহার বিপরীত এবং সেই সত্যকামনাহেতু ঈশ্বরের সঙ্কল্পও সত্য বলিয়া জানিবে। যিনি উক্তরূপ লক্ষণাক্রান্ত, তিনিই ঈশ্বর, গুরুবাক্য ও শাস্ত্র প্রমাণে এইরূপে ঈশ্বরকে জানিতে হইবে। যাহারা স্বর্গকামী, তাহারা যদি ঈশ্বরকে না জানে, তাহাহইলে কি দোষ হইতে পারে? এইরূপ শিষ্যের আশঙ্কায় আচার্য্য বলিতেছেন, শিষ্যগণ! শ্রবণ কর, স্বর্গকামীরা ঈশ্বরকে না জানিলে কি দোষ হইতে পারে, দৃষ্টান্ত প্রদর্শনপূর্ব্বক তাহা বলিতেছি। যেমন লোকে প্রজা সকল অন্য স্বামীর বশবর্ত্তী হইয়া তাহার শাসনানুসারে কার্য্য করিয়া থাকে এবং সেই স্বামীর নিকট যে যে জনপদ

তদ্যথেহ কর্ম্মজিতো লোকঃ ক্ষীয়ত এবমেবামুত্র পুণ্যজিতো লোকঃ ক্ষীয়তে তদ্য ইহাত্মানমনুবিদ্য ব্রজন্ত্যেতাংশ্চ সত্যান্ কামাংস্তেষাং সর্ব্বেষু লোকেষ্বকামচারো ভবত্যথ য ইহাত্মানমনুবিদ্য ব্রজন্ত্যেতাংশ্চ

---

কিং যং যমন্তং প্রত্যন্তং জনপদং ক্ষেত্রভাগকাঙ্ক্ষিকামা অর্থিনো ভবন্ত্যাত্মবুদ্ধ্যনুরূপং তং তমেব চ প্রত্যন্তাদিমুপজীবন্তীতি ॥ ৫ ॥

এষ দৃষ্টান্তো স্বাতন্ত্র্যদোষম্প্রতি পুণ্যফলোপভোগে। তথাংন্যো দৃষ্টান্তস্তৎক্ষয়ম্প্রতি তদ্যথেহেত্যাদিঃ। তত্ত্রেহ লোকে তাসামেব স্বাম্যনুশাসনানুবর্ত্তিনীনাং প্রজানাং সেবাদিজিতো লোকঃ পরাধীনোপভোগঃ ক্ষীয়তে অন্তবান্ ভবতি। অথেদানীং দার্ষ্টান্তিকমুপসংহরতি। এবমেবামুত্রাগ্নিহোত্রাদিপুণ্যজিতো লোকঃ পরাধীনোপভোগঃ ক্ষীয়ত এবেতি উক্তো দোষ এষামিতি বিষয়ং দর্শয়তি তদ্য ইত্যাদিনা। তত্ত্রেহাস্মিন্ লোকে জ্ঞানকর্ম্মণোরধিকৃতা যোগ্যাঃ সন্ত আত্মানং যথোক্তলক্ষণং শাস্ত্রাচার্য্যোপদিষ্টমননুবিদ্য যথোপদেশমনু স্বাত্মসংবেদ্যতামকৃত্বা ব্রজন্তি দেহাদস্মাংপ্রয়ন্তি। যত এতাংশ্চ যথোক্তান্ সত্যান্ সত্যসঙ্কল্পকার্য্যাংশ্চ স্বাত্মস্থান্ কামাননুবিদ্য ব্রজন্তি তেষাং সর্ব্বেষু লোকেষকামচারিতা স্বতন্ত্রতা

---

অথবা ক্ষেত্রভাগ কামনা করে, প্রভুর নিকট সেই সেই অভিলষিত জনপদ ও ক্ষেত্রভাগ প্রাপ্ত হইয়া জীবিত থাকে ॥ ৫ ॥

আর যেমন স্বামীর অনুশাসনবর্ত্তী প্রজাদিগের রাজসেবাদিজনিত পরাধীন ভোগ ক্ষয় পাইয়া থাকে, সেইরূপ পরকালেও অগ্নিহোত্রাদি পুণ্যকর্ম্মজনিত পরাধীন উপভোগের ক্ষয় হয়। পরন্তু যাহারা ইহলোকে জ্ঞানকর্ম্মের যোগ্য হইয়া শাস্ত্র ও আচার্য্যবাক্যানুসারে যথোক্তলক্ষণ আত্মাকে না জানিয়া এই দেহ হইতে প্রস্থান করে, অর্থাৎ যেহেতু যথোক্তলক্ষণ সত্য সঙ্কল্প কার্য্যভূত স্বাত্মস্থ সত্যকাম আত্মাকে না জানিয়া গমন করেন, সর্ব্বলোকেই তাঁহাদিগের অকামচারিতা, অর্থাৎ অস্বতন্ত্রতা হইয়া থাকে।

সত্যান্ কামাংস্তেষাং সর্ব্বেষু লোকেষু কামচারো ভবতি ॥ ৬ ॥

ইতি প্রথমঃ খণ্ডঃ ॥ ১ ॥

---

ভবতি। যথা রাজানুশাসনানুবর্ত্তিনীনাং প্রজানামিত্যর্থঃ। অথ যেহন্যে ইহ লোকে আত্মানং শাস্ত্রাচার্য্যোপদেশমনুবিদ্য স্বাত্মসম্বেদ্যতামাপাদ্য ব্রজন্তি যথোক্তাংশ্চ সত্যান্ কামাংস্তেষাং সর্ব্বেষু লোকেষু কামচারিতা ভবতি রাজ্ঞ ইব সার্ব্বভৌমস্যেহ লোকে ॥ ৬ ॥

ইতি প্রথমঃ খণ্ডঃ ॥ ১ ॥

---

তাহারা রাজশাসনানুবর্ত্তী প্রজাদিগের ন্যায় কখনও স্বাধীন হইতে পারে না। আর যাহারা ইহলোকেই শাস্ত্র ও আচার্য্যোপদেশানুসারে আত্মাকে জানিয়া ইহলোক হইতে গমন করে, সর্ব্বলোকেই তাহাদিগের কামচারিতা হইয়া থাকে। যেমন সার্ব্বভৌম রাজা সর্ব্বত্রই স্বাধীন থাকিতে পারেন, সেইরূপ আত্মজ্ঞানীরা সর্ব্বলোকে স্বাধীন ও কামচারী হইয়া থাকেন ॥ ৬ ॥

ইতি প্রথম খণ্ড ॥ ১ ॥

# দ্বিতীয়ঃ খণ্ডঃ।

স যদি পিতৃলোককামো ভবতি সঙ্কল্পাদেবাস্য পিতরঃ সমুত্তিষ্ঠন্তি তেন পিতৃলোকেন সম্পন্নো মহীয়তে ॥ ১ ॥

---

কথং সর্ব্বেষু লোকেষু কামচারো ভবতীত্যুচ্যতে। য আত্মানং যথোক্তলক্ষণং হৃদি সাক্ষাৎকৃতবান্ বক্ষ্যমাণব্রহ্মচর্য্যাদিসাধনসম্পন্নঃ সন্ তৎস্থাংশ্চ সত্যান্ কামান্ সন্ত্যক্তদেহঃ। যদি পিতৃলোককামঃ পিতরো জনয়িতারস্ত এব সুখহেতুত্বেন ভোগ্যত্বাল্লোকা উচ্যন্তে তেষু কামো যস্য তৈঃ পিতৃভিঃ সম্বন্ধেচ্ছা যস্য সঙ্কল্পমাত্রাদেব পিতরঃ সমুত্তিষ্ঠন্তি আত্মসম্বন্ধিতামাপদ্যন্তে শুদ্ধসত্ত্বতয়া সত্যসঙ্কল্পত্বাদীশ্বরস্যেব তেন পিতৃলোকেন ভোগেন সম্পন্নঃ সম্পত্তিরিষ্টপ্রাপ্তিস্তয়া সমৃদ্ধো মহীয়তে পূজ্যতে বর্দ্ধতে বা মহিমানমনুভবতি ॥ ১ ॥

---

পূর্ব্বখণ্ডে উক্ত হইয়াছে যে, আত্মজ্ঞানীরা সর্ব্বলোকে কামচারী হইতে পারে, এই খণ্ডে কিরূপে সেই আত্মজ্ঞানীরা সর্ব্বলোকে কামচারী হয়, তাহাই কথিত হইতেছে।—যে ব্যক্তি বক্ষ্যমাণ ব্রহ্মচর্য্যাদি সাধনচতুষ্টয়সম্পন্ন হইয়া স্বীয় হৃদয়ে যথোক্তলক্ষণ আত্মার সাক্ষাৎকার লাভ করিয়াছেন তিনি দেহপরিত্যাগ করিয়া যে যে লোকে গমন করেন, সেই সেই লোকস্থ সত্যকাম লাভকরিতে পারেন। যদি সেই ব্যক্তি পিতৃলোক কামনা করেন, তাহাহইলে যে ব্যক্তির পিতৃগণের সহিত সম্বন্ধেচ্ছা হয়, সেই ব্যক্তির সঙ্কল্পমাত্রই পিতৃগণ আত্মসম্বন্ধিতা প্রদান করেন। তখন সেই ব্যক্তির ঈশ্বরের ন্যায় সত্য সঙ্কল্পতাপ্রযুক্ত পিতৃলোকগত ভোগদ্বারা সম্পন্ন হইলেই তাহার ইষ্টপ্রাপ্তি হয় এবং সেই ইষ্টপ্রাপ্তিদ্বারা সম্বর্দ্ধিত হইয়া ঈশ্বরের মাহাত্ম্য অনুভব করিতে পারেন ॥ ১ ॥

অথ যদি মাতৃলোককামো ভবতি সঙ্কল্পাদেবাস্য মাতরঃ সমুত্তিষ্ঠন্তি তেন মাতৃলোকেন সম্পন্নো মহীয়তে ॥ ২ ॥

অথ যদি ভ্রাতৃলোককামো ভবতি সঙ্কল্পাদেবাস্য ভ্রাতরঃ সমুত্তিষ্ঠন্তি তেন ভ্রাতৃলোকেন সম্পন্নো মহীয়তে ॥ ৩ ॥

অথ যদি স্বসৃলোককামো ভবতি সঙ্কল্পাদেবাস্য স্বসারঃ সমুত্তিষ্ঠন্তি তেন স্বসৃলোকেন সম্পন্নো মহীয়তে ॥ ৪ ॥

---

সমানমন্যৎ মাতরো জনয়িত্র্যোঽতীতাঃ সুখহেতুভূতাঃ সামর্থ্যাৎ। ২।

---

যদি কোন ব্যক্তি মাতৃলোক কামনা করেন, তাহাহইলে যে ব্যক্তির মাতৃলোকের সহিত সম্বন্ধেচ্ছা হয়, সেই ব্যক্তির সঙ্কল্পমাত্রই মাতৃলোক তাহাকে আত্মসম্বন্ধিতা প্রদান করিয়া থাকেন, তখন সেই ব্যক্তির ঈশ্বরের ন্যায় সত্যসঙ্কল্পতাপ্রযুক্ত মাতৃলোকগত ভোগদ্বারা সম্পন্ন হইলেই তাহার ইষ্টপ্রাপ্তি হয় এবং সেই ইষ্টপ্রাপ্তিদ্বারা বর্দ্ধিত হইয়া ঈশ্বরের মাহাত্ম্য জানিতে পারেন। ২ ॥

যদি কোন ব্যক্তি ভ্রাতৃলোক কামনা করেন, তাহাহইলে যে ব্যক্তির ভ্রাতৃলোকের সহিত সম্বন্ধেচ্ছা হয়, সেই ব্যক্তির সঙ্কল্পমাত্রই ভ্রাতৃলোক তাহাকে আত্মসম্বন্ধিতা প্রদান করিয়া থাকেন। তখন সেই ব্যক্তি ঈশ্বরের ন্যায় সত্যসঙ্কল্পতাপ্রযুক্ত ভ্রাতৃলোকগত ভোগদ্বারা সম্পন্ন হইলেই তাহার ইষ্টপ্রাপ্তি হয় এবং সেই ইষ্টপ্রাপ্তিদ্বারা বর্দ্ধিত হইয়া ঈশ্বরের মাহাত্ম্য অনুভব করিতে থাকেন ॥ ৩।

যদি কোন ব্যক্তি ভগিনীলোক কামনা করেন, তাহাহইলে যে ব্যক্তির ভগিনীলোকের সহিত সম্বন্ধেচ্ছা হয়, সেই ব্যক্তির সঙ্কল্পমাত্রই ভগিনীলোক

অথ যদি সখিলোককামো ভবতি সঙ্কল্পাদেবাস্য সখায়ঃ সমুত্তিষ্ঠন্তি তেন সখিলোকেন সম্পন্নো মহীয়তে ॥ ৫ ॥

অথ যদি গন্ধমাল্যলোককামো ভবতি সঙ্কল্পাদেবাস্য গন্ধমাল্যে সমুত্তিষ্ঠতস্তেন গন্ধমাল্যলোকেন সম্পন্নো মহীয়তে ॥ ৬ ॥

অথ যদ্যন্নপানলোককামো ভবতি সঙ্কল্পাদেবাস্যান্ন-

---

তাহাকে আত্মসম্বন্ধিতা প্রদান করেন, তখন সেই ব্যক্তির ঈশ্বরের ন্যায় সত্যসঙ্কল্পতাপ্রযুক্ত ভগিনীলোকগত ভোগদ্বারা সম্পন্ন হইলেই তাহার ইষ্টপ্রাপ্তি হইয়া থাকে এবং সেই ইষ্টপ্রাপ্তিদ্বারা বর্দ্ধিত হইয়া ঈশ্বরের মাহাত্ম্য অনুভব করিতে থাকেন ॥ ৪ ॥

যদি কোন ব্যক্তি বন্ধুলোক কামনা করেন, তাহাহইলে যে ব্যক্তির বন্ধুলোকের সহিত সম্বন্ধেচ্ছা হয়, সেই ব্যক্তির সঙ্কল্পমাত্রই বন্ধুলোক তাহাকে আত্মসম্বন্ধিতা প্রদান করেন, তখন সেই ব্যক্তির ঈশ্বরের ন্যায় সত্যসঙ্কল্পতাপ্রযুক্ত বন্ধুলোকগত ভোগদ্বারা সম্পন্ন হইলেই তাহার ইষ্টপ্রাপ্তি হইয়া থাকে এবং সেই ইষ্টপ্রাপ্তিদ্বারা বর্দ্ধিত হইয়া ঈশ্বরের মাহাত্ম্য অনুভব করিতে থাকেন ॥ ৫ ॥

যদি কোন ব্যক্তি গন্ধমাল্যলোক কামনা করেন, তাহাহইলে যে ব্যক্তির গন্ধমাল্যলোকের সহিত সম্বন্ধেচ্ছা হয়, সেই ব্যক্তির সঙ্কল্পমাত্রই গন্ধমাল্যলোক তাহাকে আত্মসম্বন্ধিতা প্রদান করেন, তখন সেই ব্যক্তির ঈশ্বরের ন্যায় সত্যসঙ্কল্পতাপ্রযুক্ত গন্ধমাল্যলোকগত ভোগদ্বারা সম্পন্ন হইলেই তাহার ইষ্টপ্রাপ্তি হইয়া থাকে এবং সেই ইষ্টপ্রাপ্তিদ্বারা বর্দ্ধিত হইয়া ঈশ্বরের মাহাত্ম্য অনুভব করিতে থাকেন ॥ ৬ ॥

যদি কোন ব্যক্তি অন্নপানলোক কামনা করেন, তাহাহইলে যে ব্যক্তির অন্নপানলোকের সহিত সম্বন্ধেচ্ছা হয়, সেই ব্যক্তির সঙ্কল্পমাত্রই অন্নপান-

পানে সমুত্তিষ্ঠতস্তেনান্নপানলোকেন সম্পন্নো মহীয়তে ॥ ৭ ॥

অথ যদি গীতবাদিত্রলোককামো ভবতি সঙ্কল্পাদেবাস্য গীতবাদিত্রে সমুত্তিষ্ঠতস্তেন গীতবাদিত্রলোকেন সম্পন্নো মহীয়তে ॥ ৮ ॥

অথ যদি স্ত্রীলোককামো ভবতি সঙ্কল্পাদেবাস্য স্ত্রিয়ঃ সমুত্তিষ্ঠন্তি তেন স্ত্রীলোকেন সম্পন্নো মহীয়তে ॥ ৯ ॥

---

ন হি দুঃখহেতুভূতাসু গ্রামশূকরাদিজন্মনিমিত্তাসু মাতৃষু বিশুদ্ধসত্ত্বস্য যোগিন ইচ্ছা তৎসম্বন্ধো বা যুক্তঃ ॥ ৩-৯ ॥

---

লোক তাহাকে আত্মসম্বন্ধিতা প্রদান করেন, তখন সেই ব্যক্তির ঈশ্বরের ন্যায় সত্যসঙ্কল্পতাপ্রযুক্ত অন্নপানলোকগত ভোগদ্বারা সম্পন্ন হইলেই তাহার ইষ্টপ্রাপ্তি হইয়া থাকে এবং সেই ইষ্টপ্রাপ্তিদ্বারা বর্দ্ধিত হইয়া ঈশ্বরের মাহাত্ম্য অনুভব করিতে থাকেন। ৭।

যদি কোন ব্যক্তি গীতবাদ্যাদিলোক কামনা করেন, তাহাহইলে যে ব্যক্তির গীতবাদ্যাদিলোকের সহিত সম্বন্ধেচ্ছা হয়, সেই ব্যক্তির সঙ্কল্পমাত্রই গীতবাদ্যাদিলোক তাহাকে আত্মসম্বন্ধিতা প্রদান করেন, তখন সেই ব্যক্তির ঈশ্বরের ন্যায় সত্যসঙ্কল্পতাপ্রযুক্ত গীতবাদ্যাদিলোকগত ভোগদ্বারা সম্পন্ন হইলেই তাহার ইষ্টপ্রাপ্তি হইয়া থাকে এবং সেই ইষ্টপ্রাপ্তিদ্বারা বর্দ্ধিত হইয়া ঈশ্বরের মাহাত্ম্য অনুভব করিতে থাকেন। ৮।

যদি কোন ব্যক্তি স্ত্রীলোক কামনা করেন, তাহাহইলে যে ব্যক্তির স্ত্রীলোকের সহিত সম্বন্ধেচ্ছা হয়, সেই ব্যক্তির সঙ্কল্পমাত্রই স্ত্রীলোক তাহাকে আত্মসম্বন্ধিতা প্রদান করেন, তখন সেই ব্যক্তির ঈশ্বরের ন্যায় সত্যসঙ্কল্পতাপ্রযুক্ত স্ত্রীলোকগত ভোগদ্বারা সম্পন্ন হইলেই তাহার ইষ্টপ্রাপ্তি হইয়া থাকে এবং সেই ইষ্টপ্রাপ্তিদ্বারা বর্দ্ধিত হইয়া ঈশ্বরের মাহাত্ম্য অনুভব

যং যমন্তমভিকামো ভবতি যং কাময়তে সোঽস্য সঙ্কল্পাদেব সমুত্তিষ্ঠতি তেন সম্পন্নো মহীয়তে ॥ ১০ ॥

ইতি দ্বিতীয়ঃ খণ্ডঃ ॥ ২ ॥

---

যং যমন্তং প্রদেশমধিকামো ভবতি। যং যং কামং কাময়তে যথোক্ত ব্যতিরেকেণাপি সোঽস্যান্তঃ প্রাপ্তুমিষ্টঃ। কামশ্চ সঙ্কল্পাদেব সমুত্তিষ্ঠতি অস্য তেনেচ্ছাবিঘাততয়াভিপ্রেতার্থপ্রাপ্ত্যা তৎসম্পন্নো মহীয়ত ইত্যাদ্যুক্তার্থঃ ॥ ১০ ॥

ইতি দ্বিতীয়ঃ খণ্ডঃ ॥ ২ ॥

---

করিতে থাকেন। ( যাহারা বিশুদ্ধ সত্যযোগী তাহাদিগের দুঃখহেতুভূত গ্রাম্য-শূকরাদি জন্মের কারণস্বরূপ মাতাতে ইচ্ছা, অথবা সম্বন্ধ যুক্ত হয় না ) ॥ ৯ ॥

আত্মজ্ঞানী ব্যক্তি পূর্ব্বোক্তপ্রকারে যে যে কামনা করে, সেই ব্যক্তির সঙ্কল্পমাত্রেই সেই সেই কাম্যবস্তুর ভোগ হয় এবং সেই সেই কাম্যবস্তুর ভোগদ্বারা সম্পন্ন হইলেই তাহার ইষ্টপ্রাপ্তি হইয়া থাকে। পরে সেই ইষ্টপ্রাপ্তিদ্বারা বর্দ্ধিত হইয়া ঈশ্বরের মাহাত্ম্য অনুভব করিতে পারে। কদাচ তাহার ইচ্ছার ব্যাঘাত হয় না ॥ ১০ ॥

ইতি দ্বিতীয় খণ্ড ॥ ২ ॥

# তৃতীয়ঃ খণ্ডঃ।

ত ইমে সত্যাঃ কামা অনৃতাপিধানাস্তেষাং সত্যানাং সতামনৃতমপিধানং যো যো হ্যস্যেতঃ প্রৈতি ন তমিহ দর্শনায় লভতে ॥ ১ ॥

---

যথোক্তাত্মধ্যানসাধনানুষ্ঠানং প্রতি সাধকানামুৎসাহজননার্থমনুক্রোশন্নাহ। কষ্টমিদং খলু বর্ত্ততে যৎস্বাত্মস্থাঃ শক্যপ্রাপ্যা অপি তে ইমে সত্যাঃ কামা অনৃতাপিধানাস্তেষামাত্মস্থানাং স্বাশ্রয়াণামেব সতামনৃতং বাহ্যবিষয়েষু স্ত্র্যন্নভোজনাদিষু তৃষ্ণা তন্নিমিত্তঞ্চ স্বেচ্ছাপ্রচারত্বং মিথ্যাজ্ঞাননিমিত্তত্বাদনৃতমিত্যুচ্যতে। তন্নিমিত্তং সত্যানাং কামনামপ্রাপ্তিরিত্যপিধানমিবাপিধানম্। কথমনৃতাপিধাননিমিত্তং তেষামলাভ ইত্যুচ্যতে। যো যো হি যস্মাদস্য জন্তোঃ পুত্রো ভ্রাতা বা ইষ্ট ইতোঽস্মাল্লোকাৎ প্রৈতি প্রগচ্ছতি ম্রিয়তে তমিষ্টং পুত্রং ভ্রাতরং বা স্বহৃদয়াকাশে বিদ্যমানমপীহ পুনর্দ্দর্শনায়েচ্ছন্নপি ন লভতে ॥ ১ ॥

---

যথোক্তপ্রকারে আত্মধ্যানের কারণীভূত সাধনানুষ্ঠান সাধকদিগের উৎসাহজননার্থ বলিতেছেন।—ইহাই দুঃখের বিষয় যে, আত্মস্থ সদাশয় ব্যক্তিদিগেরও সেই সকল সত্যকামনা মিথ্যাভূত স্ত্রী, অন্ন, ভোজনাদি বাহ্যবিষয়ের তৃষ্ণাদ্বারা সমাচ্ছাদিত আছে, এই নিমিত্তই আত্মপরায়ণ ব্যক্তিদিগের সত্যকামনাসকল পরিপূর্ণ হয় না। বাহ্যবিষয়ের তৃষ্ণাই তাহাদিগের কামপ্রাপ্তির আবরণ, অর্থাৎ উক্ত তৃষ্ণারূপ আচরণই কামপ্রাপ্তির প্রতিবন্ধক। কি নিমিত্ত মিথ্যাবাসনাদ্বারা সমাচ্ছাদিত হইয়া আত্মজ্ঞানলাভ হয় না, তাহাই বলিতেছেন,—যেহেতু জন্তুগণের পুত্র ভ্রাতা প্রভৃতি যে যে ইষ্ট আছে, তাহাদিগের পরলোকপ্রাপ্তি হইলে সেই ইষ্ট

অথ যে চাস্যেহ জীবা যে চ প্রেতা যচ্চান্যদিচ্ছন্ন লভতে সর্ব্বং তদত্র গত্বা বিন্দতেঽত্র হ্যস্যৈতে সত্যাঃ কামা অনৃতাপিধানাস্তদ্যথাপি হিরণ্যনিধিং নিহিতম-ক্ষেত্রজ্ঞা উপর্য্যুপরি সঞ্চরন্তো ন বিন্দেয়ুরেবমেবেমাঃ

---

অথ পুনর্যে চাস্য বিদুষো জন্তোর্জ্জীবা জীবন্তীহ পুত্রা ভ্রাত্রাদয়ো যে চ প্রেতা মৃতা ইষ্টাঃ সম্বন্ধিনো যচ্চান্যদিহ লোকে বস্ত্রান্নপানাদি বা বস্থিচ্ছন্ন লভতে তৎসর্ব্বমত্র হৃদয়াকাশাখ্যে ব্রহ্মণি গত্বা যথোক্তেন বিধিনা বিন্দতে লভতে। অত্রাস্মিন্ হার্দ্দাকাশে হি যস্মাদস্যৈতে যথোক্তাঃ সত্যাঃ কামা বর্ত্তন্তেঽনৃতাপিধানাঃ। কথমিব তদন্যায়মিত্যুচ্যতে। তত্তত্র যথা হিরণ্য-মেব পুনর্গ্রহণায় নিধাতৃভির্নিধীয়ত ইতি নিধিস্তং হিরণ্যনিধিং নিহিতং ভূমেরধস্তান্নিক্ষিপ্তমক্ষেত্রজ্ঞা নিধিং শাস্ত্রৈর্নিধিং ক্ষেত্রমজানন্তস্তে নিধেরূপ-র্য্যুপরি সঞ্চরন্তোঽপি নিধিং ন বিন্দেয়ুঃ শক্যবেদনমপি। এবমেব ইমা অবিদ্যাবত্যঃ সর্ব্বা ইমাঃ প্রজা যথোক্তং হৃদয়াকাশাখ্যং ব্রহ্মলোকং ব্রহ্মৈব লোকস্তমহরহঃ প্রত্যহং গচ্ছন্ত্যোঽপি সুষুপ্তকালে ন বিন্দন্তি ন লভন্তে

---

পুত্র ভ্রাতারা স্বীয় হৃদয়াকাশে বিদ্যমান আছে বটে, তথাপি তাহাদিগকে দর্শন করিতে চাহিলেও দর্শনলাভ পায় না ॥ ১ ॥

যে ব্যক্তি জ্ঞানী, তিনি জীবমান কি মৃত পুত্রভ্রাতাদি যে সকল ইষ্ট সম্বন্ধী ও লৌকিক অন্ন, বস্ত্র, পানীয়াদি যে কোন বস্তু হৃদয়াকাশে দর্শন করিতে ইচ্ছা করেন, যথোক্ত বিধানে ব্রহ্মপুরে গমন করিয়া সেই সমুদায়ই লাভ করিতে পারেন। সকলেরই হৃদয়াকাশে যথোক্ত সত্যকাম সকল বিদ্যমান আছে বটে, কিন্তু ঐ কামসকল মিথ্যাবাসনাদ্বারা আবৃত আছে। যেমন কোনস্থানে ভূমধ্যে হিরণ্যাদি নিহিত করিয়া রাখিলে যাহারা সেই স্থান জানে না, তাহারা নিধিস্থানের উপরি সঞ্চরণ করিলেও সেই হির ণ্যাদি জানিতে পারে না, সেইরূপ যাহারা অজ্ঞানী তাহারা সুষুপ্তিতে ব্রহ্ম-পুরে গমন করিলেও কিছুই জানিতে পারে না। যেহেতু তাহারা মিথ্যা

**সর্ব্বাঃ প্রজা অহরহর্গচ্ছন্ত্য এতং ব্রহ্মলোকং ন বিন্দন্ত্যনৃতেন হি প্রত্যূঢ়াঃ ॥ ২ ॥**

**স বা এষ আত্মা হৃদি তস্যৈতদেব নিরুক্তং হৃদয়মিতি তস্মাদ্ধৃদয়মহরহর্ব্বা এন্বিৎ স্বর্গং লোকমেতি ॥৩॥**

---

এবোঽহং ব্রহ্মলোকভাবমাপন্নোঽস্মাদ্যেতি। অনৃতেন হি যথোক্তেন হি যস্মাৎ প্রত্যূঢ়া হৃতাঃ স্বাত্মস্বরূপাৎ অবিদ্যাদিদোষৈর্ব্বহিরপকৃষ্টা ইত্যর্থঃ। অতঃ কষ্টমিদং বর্ত্ততে জন্তূনাং যৎ স্বায়ত্তমপি ব্রহ্ম ন লভ্যত ইত্যভিপ্রায়ঃ ॥ ২ ॥

স বা এষ আত্মাপহতপাপ্মেতি প্রকৃতোবৈশব্দেন তং স্মারয়তি। এষ বিবক্ষিত আত্মা হৃদি হৃদয়পুণ্ডরীকে আকাশশব্দেনাভিহিতঃ। তস্যৈতস্য হৃদয়স্যৈতদেব নিরুক্তং নির্ব্বচনং নান্যৎ। হৃদ্যয়মাত্মা বর্ত্তত ইতি যস্মাত্তস্মাদ্ধৃদয়নামনির্ব্বচনপ্রসিদ্ধ্যাপি স্বহৃদয়ে আত্মেত্যবগন্তব্যমিত্যভিপ্রায়ঃ। অহরহর্ব্বৈ প্রত্যহমেবম্বিৎ হৃদ্যয়মাত্মেতি জানন্ স্বর্গং লোকং হার্দ্দং ব্রহ্মেতি প্রতিপদ্যতে। নন্বেবম্বিদপি সুষুপ্তিকালে সতা সোম্য তদা

---

ভূতবিষয় তৃষ্ণাদ্বারাই পরিহৃত হইয়াছে। অবিদ্যাদোষেই তাহাদিগের ব্রহ্ম স্বরূপবিজ্ঞান তিরোহিত হইয়া থাকে। ইহাই কষ্টের বিষয় যে, ব্রহ্মবিজ্ঞান জন্তুগণের স্বায়ত্ত হইলেও তাহা লাভ করিতে পারে না ॥ ২ ॥

পূর্ব্বোক্তরূপ সর্ব্বপাপবিহীন যথোক্ত আত্মা, হৃদয়পুণ্ডরীকমধ্যে বিদ্যমান আছেন, এই পর্য্যন্তই সেই হৃদয়দেশের নির্ব্বচন, তাহার অন্য নিরুক্তি কিছুই নাই। যেহেতু আত্মা হৃদয়ে বর্ত্তমান আছেন, অতএব হৃদয়নামনির্ব্বচন প্রসিদ্ধিদ্বারাই স্বহৃদয়ে আত্মাকে জানিতে পারেন, তিনিই স্বর্গলোক লাভ করিয়া থাকেন, অর্থাৎ হৃদয়েই ব্রহ্মকে লাভ করিতে পারেন। যদিও পূর্ব্বোক্তপ্রকারে ব্রহ্মবিদ্ ব্যক্তি সুষুপ্তিকালে সৎস্বরূপ আত্মাকর্ত্তৃক সম্পন্ন হউক, তথাপি তাহার বিশেষ আছে। যেমন ব্রহ্মবিজ্ঞানী ও অজ্ঞানী সকল জন্তুই সদ্ব্রহ্মস্বরূপ হইলেও "তত্ত্বমসি" ইত্যাদি বাক্যদ্বারা

অথ য এষ সম্প্রসাদোঽস্মাচ্ছরীরাৎসমুত্থায় পরং জ্যোতিরুপসম্পদ্য স্বেন রূপেণাভিনিষ্পদ্যত এষ আত্মেতি

---

সম্পন্ন ইত্যুক্তত্বাৎ। বাঢ়মেবং তথাপ্যস্তি বিশেষঃ। যথা জানন্নজানংশ্চ সর্ব্বো জন্তুঃ সদ্‌ব্রহ্মৈব তথাপি তত্ত্বমসীতি প্রতিবোধিতো বিদ্বান্ সদেব নান্যোঽস্মীতি জানন্ সদেব ভবতি। এবমেব বিদ্বানবিদ্বাংশ্চ সুষুপ্তৌ যদ্যপি সৎসম্পদ্যতে তথাপ্যেবম্বিদেব স্বর্গং লোকমেতীত্যুচ্যতে। দেহপাতেঽপি বিদ্যাফলস্যাবশ্যম্ভাবিত্বাদিত্যেষ বিশেষঃ। ৩॥

সুষুপ্তকালে স্বেনাত্মনা সতা সম্পন্নঃ সন্ সম্যক্ প্রসীদতীতি জাগ্রৎস্বপ্নয়োর্ব্বিষয়েন্দ্রিয়সংযোগজাতং কালুষ্যং জহাতীতি। সম্প্রসাদশব্দো যদ্যপি সর্ব্বজন্তূনাং সাধারণস্তথাপ্যেবংবিৎ স্বর্গং লোকমেতীতি প্রকৃতত্বাদেষ সম্প্রসাদ ইতি সন্নিহিতবৎ। যত্নবিশেষাৎ সোঽথেদং শরীরং হিত্বাস্মাচ্ছরীরাৎসমুত্থায় শরীরাত্মভাবনাং পরিত্যজ্যেত্যর্থঃ ন ত্বাসনাদিবৎ সমুত্থায়েতি ইহ যুক্তম্। স্বেন রূপেণেতি বিশেষণাৎ। ন হ্যন্যত উত্থায় স্বরূপং সম্পত্ত-

---

প্রতিবোধিত বিদ্বান্ ব্যক্তি সৎস্বরূপ ব্রহ্মরূপে বিদ্যমান থাকে, অন্য কাহারও অস্তিত্ব নাই, ইহা জানিয়া স্বয়ং সৎস্বরূপ হয়েন। সেইরূপ যদিও বিদ্বান্ অবিদ্বান্ সকলই সুষুপ্তিকালে সৎসম্পন্ন থাকুক, তথাপি যিনি ব্রহ্মজ্ঞানী, তিনিই স্বর্গলোক লাভ করিতে পারেন, যেহেতু দেহপাত হইলেও বিদ্যাফলের অবশ্যম্ভাবিত্ব আছে। ৩।

সুষুপ্তিকালে সৎস্বরূপ স্বীয় আত্মাকর্ত্তৃক সম্পন্ন হইয়াই প্রসন্ন হয়, অর্থাৎ জাগ্রৎ ও স্বপ্নাবস্থাতে বিষয়েন্দ্রিয়সংযোগজন্য কলুষতা পরিত্যাগ করে। যদিও সম্প্রসাদশব্দ সর্ব্বজন্তু সাধারণ হউক, অর্থাৎ সকলের প্রতিই আত্মপ্রসন্নতা হইতে পারে, তথাপি যিনি আত্মবিদ্, তিনিই স্বর্গলোকে গমন করিতে পারেন, ইহাই প্রকৃত প্রসন্নতা জানা যায়। যিনি আত্মপ্রসাদ লাভ করিয়াছেন, তিনিই এই শরীর হইতে সমুত্থিত হইয়া থাকেন, এই সমুত্থান আসনাদি হইতে সমুত্থানের ন্যায় নহে, বাস্তবিক শরীরেতে আত্মজ্ঞান পরি-

হোবাচৈতদমৃতমভয়মেতদ্‌ব্রহ্মেতি তস্য হ বা এতস্য ব্রহ্মণো নাম সত্যমিতি ॥ ৪ ॥

তানি হ বা এতানি ত্রীণ্যক্ষরাণি সতীয়মিতি তদ্যৎ-সত্তদমৃতমথ যদ্ধি তন্মর্ত্ত্যমথ যদ্যন্তেনোভে যচ্ছতি যদনে-

---

ব্যম্। স্বরূপমেব হি তন্ন ভবতি। প্রতিপত্তব্যং চেৎ স্যাৎ পরং পরমাত্ম-লক্ষণং বিজ্ঞপ্তি স্বভাবং জ্যোতীরূপং সম্পদ্য স্বাস্থ্যমুপগম্যেতি। এতৎ-স্বেনাত্মীয়েন রূপেণাভিনিষ্পদ্যতে প্রাগেতস্যাঃ স্বরূপসম্পত্তেঃ। অবিদ্যয়া দেহমেবাপরং রূপমাত্মত্বেনোপগত ইতি তদপেক্ষ্যেদমুচ্যতে স্বেন রূপে-ণেতি। অশরীরতা হ্যাত্মনঃ স্বরূপং যৎস্বং পরং জ্যোতিঃস্বরূপমাপদ্যতে সম্প্রসাদ এষ আত্মেতি হোবাচ। স ব্রূয়াদিতি যঃ শ্রুত্যা নিযুক্তোঽন্তে-বাসিভ্যঃ। কিঞ্চৈতদমৃতমবিনাশি। ভূমা যো বৈ মাভূদমৃতমিত্যুক্তমত এবাভয়ং ভূম্নো দ্বিতীয়াভাবাদত এব ব্রহ্মেতি। তস্য হ বৈ এতস্য ব্রহ্মণো নামাভিধানম্। কিন্তৎসত্যমিতি। তৎসত্যং হ্যবিতথম্। তৎসত্যং স আত্মেতি হ্যুক্তম্। অথ কিমর্থমিদং নাম পুনঃ পুনরুচ্যতে তদুপাসনবিধি-স্তুত্যর্থম্ ॥ ৪ ॥

তানি হ বা এতানি ব্রহ্মণো নামাক্ষরাণি ত্রীণ্যেতানি সতীয়মিতি সকারস্তকারোঽয়মিতি চ। ইকারস্তকারে উচ্চারণার্থোঽনুবন্ধঃ। হ্রস্বে-

---

ত্যাগ করিয়া পরমাত্মলক্ষণ পরম জ্যোতিঃস্বরূপপ্রাপ্তিপূর্ব্বক স্বীয়রূপে অভিসম্পন্ন হয়েন। যাবৎ এই প্রকার স্বীয়রূপে অভিসম্পন্ন না হয়, তাবৎ অবিদ্যাহেতু দেহেতে আত্মবুদ্ধি থাকে। অতএব জানা যায় যে, অশরীরতাই আত্মার স্বরূপ। যে পরমজ্যোতিঃস্বরূপকে প্রাপ্ত হওয়া যায়, তাহাকেই আত্মা বলিয়া থাকে, এই আত্মাই অমৃত, অভয় ও পর ব্রহ্ম। ইহার বিনাশ বা ভয় নাই এবং ইনি অদ্বিতীয়। এই ব্রহ্মেরই নাম সত্য ॥ ৪ ॥

ব্রহ্মের "সত্য" এই নামের অন্তর্গত যে সকার, তকার ও যকার এই তিনটি অক্ষর আছে, ইহার মধ্যে সকার মৃত্যুবারকপ্রযুক্ত সেই সকারই

নোভে যচ্ছতি তস্মাদ্যমহরহর্ব্বা এম্ববিৎ স্বর্গং লোক-মেতি ॥ ৫ ॥

ইতি তৃতীয়ঃ খণ্ডঃ ॥ ৩ ॥

---

নৈবাক্ষরেণ পুনঃ প্রতিনির্দ্দেশাত্তেষাম্। তত্তত্র যৎসৎকারস্তদমৃতং সদ্‌-ব্রহ্ম। অমৃতবাচকত্বাদমৃত এব সকারস্তকারান্তো নির্দ্দিষ্টঃ। অথ যত্ত-কারস্তন্মর্ত্ত্যম্। অথ যদ্যমক্ষরং তেনাক্ষরেণামৃতং মর্ত্ত্যাখ্যে পূর্ব্বে উভে অক্ষরে যচ্ছতি যময়তি নিয়ময়তি বশীকরোতি আত্মনেত্যর্থঃ। যদ্যস্মাদ-নেন যমিত্যেতেনোভে যচ্ছতি। তস্মাদ্যমাদৌ সংযত ইব হি এতেন যমা লক্ষ্যতে। ব্রহ্মনামাক্ষরস্যাপি ইদমমৃতত্বাদিধর্ম্মবত্বং মহাভাগ্যম্। কিমুত নামবত ইত্যুপাস্যত্বায় স্তূয়তে ব্রহ্মনামনির্ব্বচনেনৈবং নামবতো বেত্তা এবম্বিৎ। অহরহর্ব্বা এবম্বিৎস্বর্গং লোকমেতীত্যুক্তার্থম্ ॥ ৫ ॥

ইতি তৃতীয়ঃ খণ্ডঃ ॥ ৩ ॥

---

অমৃত। আর ঐ অক্ষরত্রয়ের মধ্যে যে তকার আছে, তাহা মর্ত্ত্য এবং উক্ত সত্য নামান্তর্গত যকার নিয়মকারক, অর্থাৎ অমৃত ও মর্ত্ত্যাখ্য অক্ষর-দ্বয়কে বশীভূত করে। যেহেতু য এই অক্ষর মর্ত্ত্যাখ্য অক্ষরদ্বয়কে বশীভূত করে, অতএব জানা যায় যে, যকারই আদিতে সংযত করিয়াছে এবং ব্রহ্মের "সত্য" এই নামাক্ষরত্রয়, অর্থাৎ সকার, তকার ও যকার ইহা-দিগের অমৃতত্বাদি ধর্ম্মবত্তা আছে ; সুতরাং যখন নামাক্ষরেরই অমৃতত্বাদি ধর্ম্ম আছে, তখন সেই নামবিশিষ্টের যে, অমৃতত্বাদি ধর্ম্ম থাকিবে তাহার সংশয় নাই। যিনি এইরূপে নিরন্তর ব্রহ্মনামাক্ষরের উপাসনাদ্বারা তাঁহার মাহাত্ম্য জানিতে পারেন, তিনিই স্বর্গলোকে গমন করিয়া থাকেন ॥ ৫ ॥

ইতি তৃতীয় খণ্ড ॥ ৫ ॥

## চতুর্থঃ খণ্ডঃ।

অথ য আত্মা স সেতুর্ব্বিধৃতিরেষাং লোকানামসম্ভেদায় নৈতং সেতুমহোরাত্রে তরতো ন জরা ন মৃত্যুর্ন শোকো ন সুকৃতং ন দুষ্কৃতং সর্ব্বে পাপ্মানোঽতো

---

অথ য আত্মেতি। উক্তলক্ষণো যঃ সম্প্রসাদস্তস্য স্বরূপং বক্ষ্যমাণৈরুক্তৈরনুক্তৈশ্চ গুণৈঃ পুনঃ স্তূয়তে। ব্রহ্মচর্য্যসাধনসম্বন্ধার্থম্। য এষ যথোক্তলক্ষণ আত্মা স সেতুরিব সেতুঃ। বিধৃতির্ব্বিধরণঃ অনেন হি সর্ব্বং জগদ্বর্ণাশ্রমাদিক্রিয়াকারকফলাদিভেদনিয়মৈঃ কর্ত্তুরনুরূপং বিদধতা বিধৃতম্। অধ্রিয়মাণং হীশ্বরেণেদং বিশ্বং বিনশ্যেত যতস্তস্মাৎ স সেতুর্ব্বিধৃতিঃ। কিমর্থং স সেতুরিত্যাহ। এষাং ভূরাদীনাং লোকানাং কর্ত্তৃকর্ম্মফলাশ্রয়াণামসম্ভেদায়াবিদারণায়াবিনাশায়েত্যেতৎ। কিং বিশিষ্টশ্চাসৌ সেতুরিত্যাহ। নৈনং সেতুমাত্মানমহোরাত্রে সর্ব্বস্য জনিমতঃ পরিচ্ছেদকে সতি নৈতং তরতঃ। যথান্যে সংসারিণঃ কালেনাহোরাত্রাদিলক্ষণেন পরিচ্ছেদ্যা

---

পূর্ব্বোক্তরূপ যে আত্মসম্প্রসাদ, তাহাই ব্রহ্মের স্বরূপ। এইক্ষণ বক্ষ্যমাণ উক্তানুক্ত গুণসমূহদ্বারা পুনর্ব্বার সেই আত্মার স্তব করিতেছেন।— স্তুতির বিষয়ীভূত জগদাধার ব্রহ্মেতে ব্রহ্মচর্য্য সাধনের সম্বন্ধ বিধানার্থই স্তুতির আবশ্যকতা জানিবে। যথোক্তলক্ষণ আত্মা সেতুস্বরূপ, যেমন মৃত্তিকাময় সেতু ক্ষেত্রের ব্যবস্থাপক, সেইরূপ আত্মাই জগতের ব্যবস্থার কারণ। ইনিই বর্ণাশ্রমাদি ক্রিয়াকারক ফলভেদাদি নিয়মদ্বারা কর্ত্তার অনুরূপবিধানকরত সকল জগৎ ধারণ করিয়াছেন। ঈশ্বর জগৎ ধারণ না করিলে এই বিশ্ব বিনাশ পাইতে পারে। এই নিমিত্তই ঈশ্বর জগতের সেতু,

নিবর্ত্তন্তেঽপহতপাপ্মা হ্যেষ ব্রহ্মলোকস্তস্মাদ্বা এতꣳ সেতুং তীর্ত্বান্ধঃ সন্ননন্ধো ভবতি বিদ্ধঃ সন্নবিদ্ধো ভবত্যু-পতাপী সন্ননুপতাপী ভবতি তস্মাদ্বা এতꣳ সেতুং তীর্ত্বাপি

---

ন তথায়ং কালপরিচ্ছেদ্য ইত্যভিপ্রায়ঃ। যস্মাদর্ব্বাক্সংবৎসরোঽহোভিঃ পরিবর্ত্তত ইতি শ্রুত্যন্তরাৎ। অত এবৈনং ন জরা তরতি ন প্রাপ্নোতি। ন তথা মৃত্যুর্নতু শোকো ন সুকৃতং ন দুষ্কৃতম্। সুকৃতদুষ্কৃতে ধর্ম্মাধর্ম্মৌ। প্রাপ্তিরত্র তরণশব্দেনাভিপ্রেতো নাতিক্রমণম্। কারণং হ্যাত্মা। ন শক্যং হি কারণাতিক্রমণং কর্ত্তুং কার্য্যেণ। অহোরাত্রাদি চ সর্ব্বং সতঃ কার্য্যম্। অন্যেন হ্যন্যস্য প্রাপ্তিরতিক্রমণং বা ক্রিয়তে। নতু তেনৈব তস্য। ন হি ঘটেন মৃৎপ্রাপ্যতেঽতিক্রম্যতে বা। যদ্যপি পূর্ব্বং য আত্মাপহতপাপ্মেত্যাদি পাপ্মাদিপ্রতিষেধ উক্ত এব তথাপীহায়ং বিশেষো ন তরতীতি প্রাপ্তিবিষয়ত্বং প্রতিষিধ্যতে। তত্রাবিশেষণজরাদ্যভাবমাত্র-মুক্তম্। অহোরাত্রাদ্যা উক্তা অনুক্তাশ্চান্যে সর্ব্বে পাপ্মান উচ্যন্তেঽতো-

---

অর্থাৎ ব্যবস্থাপক ও ধারণকর্ত্তা। এই ভূরাদিলোকসকল বিনাশ না পায়, এই নিমিত্তই তিনি জগৎ ধারণ করিয়াছেন। তিনিই উৎপত্তি-কালের পরিচ্ছেদক, কিন্তু জগতের সেতুস্বরূপ আত্মাকে অহোরাত্রাদি কালদ্বারা অতিক্রম করিতে পারে না। যেমন অন্যান্য সংসারী জীবাদি প্রজাসকল অহোরাত্রাদি কালদ্বারা পরিচ্ছিন্ন হয়, সেইরূপ আত্মা কাল-পরিচ্ছিন্ন নহেন। অতএব সেই আত্মাকে জরা অভিভূত করিতে পারে না, সেই আত্মা মৃত্যুর বশীভূত হয় না, শোকগ্রস্ত হয় না এবং তাঁহার ধর্ম্মাধর্ম্মের ফলভোগ হইতে পারে না। আত্মাই সকলের কারণ। অহো-রাত্রাদি সমুদায়ই সেই আত্মার কার্য্য। কদাচ কার্য্য পদার্থ কারণকে অতিক্রম করিতে পারে না। কদাচ মৃত্তিকা ঘটকে অতিক্রম করিতে দেখা যায় না। সকল পাপই এই ব্রহ্ম হইতে নিবৃত্ত আছে, এই নিমিত্ত

নক্তমহরেবাতিনিষ্পদ্যতে সকৃদ্বিভাতো হ্যেবৈষ ব্রহ্ম-লোকঃ ॥ ১ ॥

---

হস্মাদাত্মনঃ সেতোর্নিবর্ত্তন্তেঽপ্রাপৈ্যবেত্যর্থঃ। অপহতপাপ্মা হ্যেষ ব্রহ্মৈব লোকো ব্রহ্মলোক উক্তঃ। যস্মাচ্চ পাপ্মকর্ম্মান্ধ্যাদিশরীরবতঃ স্থান্নত্বশরীরস্য তস্মাদ্বৈ এতমাত্মানং সেতুং তীর্ত্বা প্রাপ্যানন্ধো ভবতি। দেহবত্ত্বে পূর্ব্বমন্ধোঽপি সন্। তথা বিদ্ধঃ সন্দেহবত্ত্বে দেহবিয়োগে সেতুং প্রাপ্যা বিদ্ধো ভবতি তথোপতাপী রোগাদ্যুপতাপবান্ সন্ননুপতাপী ভবতি। কিঞ্চ যস্মাদহোরাত্রে ন স্তঃ সেতৌ তস্মাদ্বা এতং সেতুং তীর্ত্বা প্রাপ্য নক্তমপি তমোরূপং রাত্রিরপি সর্ব্বমহরেবাভিনিষ্পদ্যতে। বিজ্ঞপ্ত্যাত্মজ্যোতিঃস্বরূপমহরিবাহঃ সদৈকরূপং বিদুষঃ সম্পদ্যত ইত্যর্থঃ। সকৃদ্বিভাতঃ সদা বিভাতঃ সদৈকরূপঃ স্বেন রূপেণৈব ব্রহ্মলোকঃ ॥ ১ ॥

---

ইনি অপহতপাপ্মা, অর্থাৎ সর্ব্বপাপের অতীত। অতএব এই ব্রহ্মরূপ সেতু প্রাপ্ত হইলে অন্ধ ব্যক্তিও অনন্ধ, বিদ্ধ ব্যক্তিও অবিদ্ধ এবং উপতাপী ব্যক্তিও তাপবিহীন হইয়া থাকে। যেহেতু অন্ধত্বাদি শারীরিক ধর্ম্ম, শরীরবান ব্যক্তিরই অন্ধত্বাদি পাপ কর্ম্মের ভোগ সম্ভবিতে পারে। যখন সেই ব্রহ্মরূপ সেতুপ্রাপ্ত হয়, তখন শরীরসম্বন্ধ থাকে না: সুতরাং অন্ধত্বাদিও সম্ভবে না। শরীর সম্বন্ধেই লোক বদ্ধ ও রোগাদি উপতাপ প্রাপ্ত হয়, শরীরের অভাবে কেহ বদ্ধ হইতে পারে না, কিম্বা রোগাদি উত্তাপ ভোগ করে না। আর যেহেতু সেই ব্রহ্মরূপ সেতুতে দিন রাত্রি নাই, সেইহেতু সেই ব্রহ্মরূপ সেতুকে প্রাপ্ত হইলে তাহার সম্বন্ধে রাত্রিও দিনরূপে নিষ্পন্ন হয়। সেই ব্রহ্মজ্ঞানীর ব্রহ্মবিজ্ঞানরূপ আত্মজ্যোতিঃ প্রকাশিত হইয়া সর্ব্বদাই সেই জ্ঞানীর একরূপ, অর্থাৎ জ্যোতির্ম্ময় দর্শন হইয়া থাকে, কখন তাহার অন্ধকার দর্শন হয় না। যেহেতু ব্রহ্মলোক সর্ব্বদাই প্রদীপ্ত আছে ॥ ১ ॥

তদয এবৈতং ব্রহ্মলোকং ব্রহ্মচর্য্যেণানুবিন্দন্তি তেষামেবৈষ ব্রহ্মলোকস্তেষাং সর্ব্বেষু লোকেষু কামচারো ভবতি ॥ ২ ॥

ইতি চতুর্থঃ খণ্ডঃ ॥ ৪ ॥

---

তত্রৈবং সত্যেতং যথোক্তং ব্রহ্মলোকং ব্রহ্মচর্য্যেণ স্ত্রীবিষয়তৃষ্ণাত্যাগেন শাস্ত্রাচার্য্যোপদেশমনুবিন্দন্তি স্বাত্মসংবেদ্যতামাপাদয়ন্তি এতেষামেব ব্রহ্মচর্য্যসাধনবতাং ব্রহ্মবিদামেষ ব্রহ্মলোকঃ। নান্যেষাং স্ত্রীবিষয়সম্পর্কজাততৃষ্ণানাং ব্রহ্মবিদামপীত্যর্থঃ। তেষাং সর্ব্বেষু লোকেষু কামচারো ভবতীত্যুক্তার্থম্। তস্মাৎ পরমমেতৎ সাধনং ব্রহ্মচর্য্যং ব্রহ্মবিদামিত্যভিপ্রায়ঃ। ২।

ইতি চতুর্থঃ খণ্ডঃ। ৪।

---

যাঁহারা স্ত্রী-প্রভৃতি বিষয়তৃষ্ণা পরিত্যাগরূপ ব্রহ্মচর্য্যানুষ্ঠান ও শাস্ত্রচর্চ্চাদ্বারা পূর্ব্বোক্তপ্রকার ব্রহ্মকে জানিতে পারেন, সেই সকল ব্রহ্মচর্য্যাদি সাধনশালী ব্রহ্মজ্ঞানিদিগেরই ব্রহ্মলোকপ্রাপ্তি হইয়া থাকে। যাহারা স্ত্রী ও বিষয়সম্পর্কজাত তৃষ্ণাতে অভিভূত আছে, তাহাদিগের কদাচ সেই ব্রহ্মলোকপ্রাপ্তি হইতে পারে না। বিষয়তৃষ্ণাশক্ত ব্যক্তিরা ব্রহ্মজ্ঞানী হইলেও তাহাদিগের ব্রহ্মপ্রাপ্তি হইতে পারে না। পরন্তু যাঁহারা বিষয়তৃষ্ণাদিবিহীন হইয়া ব্রহ্মকে জানিতে পারেন, তাঁহারা সর্ব্বলোকেই কামচারী হইতে পারে। অতএব জানা যায় যে, ব্রহ্মচর্য্যই ব্রহ্মজ্ঞানিদিগের ব্রহ্মপ্রাপ্তির পরম সাধন ॥ ২ ॥

ইতি চতুর্থ খণ্ড ॥ ৪ ॥

## পঞ্চমঃ খণ্ডঃ।

অথ যদযজ্ঞ ইত্যাচক্ষতে ব্রহ্মচর্য্যমেব তদ্ব্রহ্মচর্য্যেণ হ্যেব যো জ্ঞাতা তং বিন্দতেঽথ যদিষ্টমিত্যাচক্ষতে ব্রহ্মচর্য্যমেব তদ্ব্রহ্মচর্য্যেণ হ্যেবেষ্ট্বাত্মানমনুবিন্দতে॥ ১॥

---

স আত্মা স সেতুত্বাদিগুণৈস্তুতস্তৎপ্রাপ্তয়ে জ্ঞানসহকারিসাধনান্তরং ব্রহ্মচর্য্যাখ্যং বিধাতব্যমিত্যাহ। যজ্ঞাদিভিঃ তং স্তৌতি কর্ত্তব্যার্থম্। অথ যদযজ্ঞ ইত্যাচক্ষতে লোকে পরমপুরুষার্থসাধনং কথয়ন্তি শিষ্টাস্তদ্ব্রহ্মচর্য্যমেব। যজ্ঞস্যাপি যৎফলং তদ্ব্রহ্মচর্য্যবান্ লভতেঽতো যজ্ঞোঽপি ব্রহ্মচর্য্যমেবেতি প্রতিপত্তব্যম্। কথং ব্রহ্মচর্য্যং যজ্ঞ ইত্যাহ। ব্রহ্মচর্য্যেণৈব হি যস্মাদ্যো জ্ঞাতা স তং ব্রহ্মলোকং যজ্ঞস্যাপি পারম্পর্য্যেণ ফলভূতং বিন্দতে লভতে ততো যজ্ঞোঽপি ব্রহ্মচর্য্যমেবেতি। যো জ্ঞাতেত্যক্ষরানুবৃত্তের্যজ্ঞো ব্রহ্মচর্য্যমেব। অথ যদিষ্টমিত্যাচক্ষতে ব্রহ্মচর্য্যমেব

---

পূর্ব্বখণ্ডে যে আত্মাকে সর্ব্বসেতু বলিয়া স্তব করা হইয়াছে, সেই আত্মপ্রাপ্তির নিমিত্ত জ্ঞানসহকারী সাধনান্তরভূত ব্রহ্মচর্য্যবিধান আবশ্যক, অতএব যজ্ঞাদিদ্বারা কর্ত্তব্যার্থ স্তবকরিতেছেন।—লোকে যজ্ঞকে পরম পুরুষার্থসাধন বলিয়া নির্দ্দেশ করে, সেই যজ্ঞও ব্রহ্মচর্য্য, ইহাতে সন্দেহ নাই। যেহেতু ব্রহ্মচর্য্যশালী ব্যক্তিই যজ্ঞের ফললাভ করিয়া থাকে, অতএব যজ্ঞকে ব্রহ্মচর্য্য বলিয়া জানিবে। যিনি ব্রহ্মচর্য্যদ্বারা আত্মাকে জানিতে পারেন, তিনি পরম্পরারূপে সেই ব্রহ্মচর্য্যের ফলভূত ব্রহ্মলোক লাভ করিয়া থাকেন, অতএব যজ্ঞই ব্রহ্মচর্য্য। আর লোকে শিষ্ট ব্যক্তিরা যাহা পূজা বলিয়া নির্দ্দেশ করেন, তাহাও ব্রহ্মচর্য্য। যেহেতু ব্রহ্মচর্য্য সাধনদ্বারা সেই ঈশ্বরের অর্চ্চনা করিয়া অথবা আত্মবিষয়ক জ্ঞানানুষ্ঠান

অথ যৎ সত্রায়ণমিত্যাচক্ষতে ব্রহ্মচর্য্যমেব তদ্ব্রহ্মচর্য্যেণ হ্যেব সত আত্মনস্ত্রাণং বিন্দতেঽথ যন্মৌনমিত্যাচক্ষতে ব্রহ্মচর্য্যমেব তদ্ব্রহ্মচর্য্যেণ হ্যেবাত্মানমনুবিদ্য মনুতে ॥ ২ ॥

---

তৎ। কথং ব্রহ্মচর্য্যেণৈব সাধনেন তমীশ্বরমিষ্ট্বা পূজয়িত্বা অথ বৈষণামাত্মবিষয়াং কৃত্বা তমাত্মানমনুবিন্দতে। এষণাদীষ্টমপি ব্রহ্মচর্য্যমেব ॥১॥

অথ যৎসত্রায়ণমিত্যাচক্ষতে ব্রহ্মচর্য্যমেব তত্তথা। সতঃ পরস্মাদাত্মজ্ঞ আত্মনস্ত্রাণং রক্ষণং ব্রহ্মচর্য্যসাধনেন বিন্দতে অতঃ সত্রায়ণশব্দমপি ব্রহ্মচর্য্যমেব তৎ। অথ যন্মৌনমিত্যাচক্ষতে ব্রহ্মচর্য্যমেব তদ্ব্রহ্মচর্য্যেণৈব সাধনেন যুক্তঃ সন্নাত্মানং শাস্ত্রাচার্য্যাভ্যামনুবিদ্য পশ্চান্মনুতে ধ্যায়তি। অতো মৌনশব্দমপি ব্রহ্মচর্য্যমেব ॥ ২ ॥

---

করিয়া সেই আত্মাকে জানিয়া থাকেন। অতএব জানা যাইতেছে যে, অর্চ্চনা ও আত্মবিষয়ক জ্ঞানানুষ্ঠান এই উভয়ই ব্রহ্মচর্য্য ॥ ১ ॥

যেমন যজ্ঞ ও অর্চ্চনাদি সমুদায়ই ব্রহ্মচর্য্য, সেইরূপ লোকে যাহাকে সত্রায়ণ, অর্থাৎ বহুযজমানক যজ্ঞরূপে নির্দ্দেশ করা যায়, তাহাও ব্রহ্মচর্য্য বলিয়া জানিবে। যেহেতু সৎস্বরূপ পরমাত্মা হইতেই আত্মজ্ঞ পুরুষেরা ব্রহ্মচর্য্যানুষ্ঠানদ্বারা আত্মাকে রক্ষা করিয়া থাকেন। অতএব সত্রাণ শব্দেও ব্রহ্মচর্য্য জানা যায়। আর লোকে শিষ্টগণ যাহাকে মৌন বলিয়া নির্দ্দেশ করেন, তাহাও ব্রহ্মচর্য্য। যেহেতু সেই ব্রহ্মচর্য্য সাধনযুক্ত হইয়াই শাস্ত্র ও আচার্য্যবাক্যদ্বারা আত্মাকে জানিয়া পশ্চাৎ ধ্যান করিয়া থাকেন, অতএব মৌন শব্দও ব্রহ্মচর্য্যবাচী। ব্রহ্মচর্য্যদ্বারা আত্মাকে জানিতে না পারিলে মনন সম্ভবে না, এই নিমিত্তই মৌনও ব্রহ্মচর্য্য বলিয়া নির্দ্দিষ্ট হয় ॥ ২ ॥

অথ যদনাশকায়নমিত্যাচক্ষতে ব্রহ্মচর্য্যমেব তদেষ হ্যাত্মা ন নশ্যতি যং ব্রহ্মচর্য্যেণানুবিন্দতেঽথ যদরণ্যায়নমিত্যাচক্ষতে ব্রহ্মচর্য্যমেব তদরশ্চ হ বৈণ্যশ্চার্ণবৌ ব্রহ্ম-

---

অথ যদনাশকায়নমিত্যাচক্ষতে ব্রহ্মচর্য্যমেব তৎ। যমাত্মানং ব্রহ্মচর্য্যেণানুবিন্দতে স এব হি আত্মা ব্রহ্মচর্য্যসাধনবতো ন নশ্যতি তস্মাদনাশকায়নমপি ব্রহ্মচর্য্যমেব। অথ যদরণ্যায়নমিত্যাচক্ষতে ব্রহ্মচর্য্যমেব তৎ। অরণ্যশব্দয়োরর্ণবয়োর্ব্রহ্মচর্য্যবতোঽয়নাদরণ্যায়নং ব্রহ্মচর্য্যম্। জ্ঞানাদ্যজ্ঞঃ। এষণাদিষ্টম্। সতস্ত্রাণাৎসত্রায়ণম্। মননান্মৌনম্। অনাশনাদনাশকায়নম্। অরণ্যযোর্গমনাদরণ্যায়নম্। ইত্যাদিভির্ম্মহদ্ভিঃ পুরুষার্থসাধনৈঃ স্তুতত্বাদ্ব্রহ্মচর্য্যং পরমং জ্ঞানসহকারিকারণং সাধনমিত্যতো ব্রহ্মবিদা যত্নতো রক্ষণীয়মিত্যর্থঃ। তত্র হি ব্রহ্মলোকে অরশ্চ হ বৈ প্রসিদ্ধোণ্যশ্চার্ণবৌ সমুদ্রৌ। সমুদ্রাবপামেব সরসী তৃতীয়স্যাম্। ভুব-

---

লোকে শিষ্টগণ যাহাকে অনাশকায়ন, অর্থাৎ উপবাসপরতা বলিয়া কীর্ত্তন করেন, তাহাও ব্রহ্মচর্য্য। যিনি ব্রহ্মচর্য্যানুষ্ঠানদ্বারা আত্মাকে জানিতে পারেন, সেই ব্রহ্মচর্য্যসাধনশালীর আত্মা কখনও নষ্ট হয় না, এই নিমিত্তই উপবাসপরতাকে ব্রহ্মচর্য্য বলিয়া নির্দ্দেশ করেন। লোকে যাহাতে অরণ্যবাস বলিয়া নির্ণীত আছে, তাহাও ব্রহ্মচর্য্য বলিয়া জানিবে। অর ও ণ্য এই উভয় শব্দই অর্ণববাচী, যাঁহারা ব্রহ্মচর্য্যশালী, তাঁহারাই অরণ্যে গমন করিয়া থাকেন; সুতরাং অরণ্যবাসও ব্রহ্মচর্য্যরূপে পরিগণিত হইয়াছে। জ্ঞানহেতু যজ্ঞ, এষণহেতু ইষ্ট (পূজা) সতের পরিত্রাণহেতু সত্রায়ণ, মননহেতু মনন, অনশনহেতু অনাশকায়ন (উপবাসপরতা) অরণ্য গমনহেতু অরণ্যায়ন, ইত্যাদি মহৎ পুরুষার্থ সাধনদ্বারা স্তুতত্বহেতু ব্রহ্মচর্য্যই পরমজ্ঞানের সহকারী কারণ। অতএব ব্রহ্মবিৎ পণ্ডিতগণ অরণ্যবাস করিয়া যত্নপূর্ব্বক সেই ব্রহ্মচর্য্যসাধন পালন করিবে। ব্রহ্মলোকেতে অর ও ণ্য এই সমমুদ্রদ্বয় প্রসিদ্ধ আছে, ইহারাই জলের সরোবর।

লোকে তৃতীয়স্যামিতো দিবি তদৈরমদীয়ꣳ সরস্তদশ্বত্থঃ সোমসবনস্তদপরাজিতা পূর্ব্রহ্মণঃ প্রভুবিমিতꣳ হিরণ্যময়ম্ ॥ ৩ ॥

তদয এবৈতাবরং চ ণ্যঞ্চার্ণবৌ ব্রহ্মলোকে ব্রহ্মচর্য্যে-

---

মন্তরিক্ষঞ্চাপেক্ষ্য তৃতীয়া দ্যৌস্তস্যাং তৃতীয়স্যামিতোঽস্মাল্লোকাদারভ্য গম্যমানায়াং দিবি। তত্তত্রৈব চৈরং ইরান্নং তন্ময় ঐরো মণ্ডস্তেন পূর্ণমৈরং মদীয়ং তদুপযোগিনাং মদকরং হর্ষোৎপাদকং সরঃ। তত্রৈব চাশ্বত্থো বৃক্ষঃ সোমোঽমৃতং তন্নিস্রবোঽমৃতস্রবমিতি বা। তত্রৈব চ ব্রহ্মলোকে ব্রহ্মচর্য্যসাধনরহিতৈর্ব্রহ্মচর্য্যসাধনবদ্ভ্যোঽন্যৈর্ন জীয়ত ইত্যপরাজিতা নাম পূঃ পুরী ব্রহ্মণো হিরণ্যগর্ভস্য। ব্রহ্মণা চ প্রভুনা বিশেষেণ মিতং নির্ম্মিতং তচ্চ হিরণ্ময়ং সৌবর্ণং প্রভুবিনির্ম্মিতং মণ্ডপমিতি বাক্যশেষঃ ॥ ৩ ॥

তত্তত্র ব্রহ্মলোকে এতাবর্ণবাবরণ্যাখ্যাবুক্তৌ ব্রহ্মচর্য্যেণ সাধনেনানুবিন্দতি যে তেষামেষ যো ব্যাখ্যাতো ব্রহ্মলোকস্তেষাঞ্চ ব্রহ্মচর্য্যসাধনবতাং ব্রহ্মবিদাং সর্ব্বেষু লোকেষু কামচারো ভবতি নান্যেষামব্রহ্মচর্য্যপরাণাং বাহ্যবিষয়াসক্তবুদ্ধীনাং কদাপীত্যর্থঃ। নন্বত্র ত্বমিন্দ্রস্ত্বং যমস্ত্বং বরুণ ইত্যাদিভির্যথা

---

তৃতীয়লোক, অর্থাৎ ভূর্লোক ও অন্তরীক্ষলোক অপেক্ষা তৃতীয় স্থান স্বর্গে অন্নমণ্ডপূর্ণ অতি মনোহর সরোবর আছে, তাহাতে অশ্বত্থ নামক যে বৃক্ষ রহিয়াছে, তাহারই নিস্রব অমৃত। সেই ব্রহ্মলোকে ব্রহ্মচর্য্যশালী ভিন্ন অন্যের অপরাজেয় অপরাজিতনামক পুরী আছে, ঐ পুরী সর্ব্বপ্রভু ব্রহ্মকর্ত্তৃক বিশেষরূপে পরিনির্ম্মিত, ঐ প্রভুনির্ম্মিত পুরী সুবর্ণময়, উহা মণ্ডপস্বরূপ ॥ ৩ ॥

যাঁহারা ব্রহ্মচর্য্য সাধনদ্বারা সেই ব্রহ্মকে জানিতে পারেন, তাঁহাদিগের পক্ষেই উহা বিখ্যাত আছে। সেই ব্রহ্মচর্য্য সাধনশালী ব্রহ্মবিদ্‌গণের সর্ব্বলোকেই কামচারিতা আছে, কদাচ ব্রহ্মচর্য্য পরাঙ্মুখ বাহ্য

ণানুবিন্দন্তি তেষামেবৈষ ব্রহ্মলোকস্তেষাং সর্ব্বেষু লোকেষু কামচারো ভবতি ॥ ৪ ॥

ইতি পঞ্চমঃ খণ্ডঃ ॥ ৫ ॥

---

কশ্চিৎ স্তূয়তে মহার্হঃ। এবমিষ্টাদিভিঃ শব্দৈর্ন স্ত্রীবিষয়তৃষ্ণানিবৃত্তিমাত্রং স্তুতার্হং কিন্তর্হি জ্ঞানস্য মোক্ষসাধনত্বাত্তদেবেষ্টাদিভিঃ স্তূয়ত ইতি কেচিৎ। ন স্ত্র্যাদিবাহ্যবিষয়তৃষ্ণাপহৃতচিত্তানাং প্রত্যগাত্মবিবেকবিজ্ঞানানুপপত্তেঃ পরাঞ্চি খানি ব্যতৃণাৎ স্বয়ম্ভূস্তস্মাৎপরাঙ্‌পশ্যতি নান্তরাত্মন্নিত্যাদিশ্রুতিস্মৃতিশতেভ্যঃ। জ্ঞানসহকারিকারণং স্ত্র্যাদিবিষয়তৃষ্ণানিবৃত্তিসাধনং বিধাতব্যমেবেতি যুক্তৈব তৎস্তুতিঃ। ননু চ যজ্ঞাদিভিঃ স্তুতং ব্রহ্মচর্য্যমিতি যজ্ঞাদীনাং পুরুষার্থসাধনত্বং গম্যতে। সত্যং গম্যতে। নত্বিহ ব্রহ্মলোকং প্রতি যজ্ঞাদীনাং সাধনত্বমভিপ্রেত্য যজ্ঞাদিভির্ব্রহ্মচর্য্যং স্তূয়তে কিন্তর্হি তেষাং প্রসিদ্ধপুরুষার্থসাধনত্বমপেক্ষ্য যথেন্দ্রিয়াদিভী রাজা ন তু যত্রেন্দ্রিয়াদীনাং ব্যাপারস্তত্রৈব রাজ ইতি তদ্বৎ। য ইমে অর্ণবাদয়ো ব্রাহ্মলৌকিকাঃ সঙ্কল্পজাশ্চ পিত্রাদয়ো ভোগাস্তে কিং পার্থিবা আপ্যাশ্চ। যথেহ লোকে দৃশ্যন্তে তদ্বদণবরৃক্ষপূঃস্বর্ণমণ্ডপানি আহোস্বিন্মানসপ্রত্যয়মাত্রাণীতি। কিঞ্চাতো যদি পার্থিবা আপ্যাশ্চ স্থূলাঃ স্যুর্হৃদ্যাকাশে সমাধানানুপপত্তিঃ। পুরাণে চ মনোময়ানি ব্রহ্মলোকে শরীরাদীনীতি বাক্যং

---

বিষয়াসক্ত মন্দবুদ্ধিদিগের সেইরূপ সর্ব্বলোকে কামচারিতা সম্ভবে না। যেমন তুমি ইন্দ্র, তুমি যম এবং তুমি বরুণ ইত্যাদি বাক্যে কোন মহদ্ব্যক্তিকে স্তব করা যায়, এইস্থলে ইষ্টাদি শব্দদ্বারা সেইরূপ স্তব হয় নাই। স্ত্রী ও বিষয়তৃষ্ণা নিবৃত্তিমাত্রই স্তুত্যর্থ। কিন্তু জ্ঞানের মোক্ষসাধনতাহেতু তাহাই ইষ্টাদি শব্দদ্বারা স্তুত হইয়াছে। যাহাদিগের চিত্ত স্ত্রী প্রভৃতি বাহ্যবিষয়ের তৃষ্ণাতে কলুষিত হইয়াছে, তাহাদিগের আত্মবিজ্ঞান

বিরুদ্ধ্যেত। অশোকমহিমমিত্যাদ্যাশ্চ শ্রুতয়ঃ। নমু সমুদ্রাঃ সরিতঃ সরাংসি বাপ্যঃ কূপা যজ্ঞা বেদা মন্ত্রাদয়শ্চ মূর্ত্তিমন্তো ব্রহ্মাণমুপতিষ্ঠন্ত ইতি মানসত্বে বিরুদ্ধ্যেত পুরাণস্মৃতিঃ। ন মূর্ত্তিমত্বে প্রসিদ্ধরূপাণামেব তত্র গমনানুপত্তেঃ। তস্মাৎপ্রসিদ্ধমূর্ত্তিব্যতিরেকেণ সাগরাদীনাং মূর্ত্ত্যন্তরং সাগরাদিভী রূপান্তরব্রহ্মলোকগন্তৃত্বং কল্পনীয়ম্। তুল্যায়াঞ্চ কল্পনায়াং যথা প্রসিদ্ধা এব মানস্য আকারবত্যো মূর্ত্তয়ো যুক্তাঃ কল্পয়িতুং মানসদেহানুরূপ্যসম্বন্ধোপপত্তেঃ। দৃষ্টা হি মানস্য এবাকারবত্যঃ পুংস্ত্র্যাদ্যা মূর্ত্তয়ঃ স্বপ্নে। নমু তা অনৃতা এব। ত ইমে সত্যাঃ কামা ইতি শ্রুতিস্তথা সতি বিরুদ্ধেত। ন মানসপ্রত্যয়স্য সত্বোপপত্তেঃ। মানসা হি প্রত্যয়াঃ স্ত্রীপুরুষাদ্যাকারাঃ স্বপ্নে দৃশ্যন্তে। নমু জাগ্রদ্বাসনারূপাঃ স্বপ্নদৃশ্যা ন তু তত্র স্ত্র্যাদয়ঃ স্বপ্নে বিদ্যন্তে। অত্যল্পমিদমুচ্যতে। জাগ্রদ্বিষয়া অপি মানসপ্রত্যয়াভিনির্বৃ ত্তা এব সদীক্ষাভির্নির্বৃ ত্ততেজোবন্নময়ত্বাজ্জাগ্রদ্বিষয়াণাম্। সঙ্কল্পমূলা হি লোকা ইতি চোক্তম্। সমকৢপতাং দ্যাবাপৃথিবী ইত্যত্র সর্ব্বশ্রুতিষু চ প্রত্যগাত্মন উৎপত্তিঃ প্রলয়শ্চ তত্রৈব স্থিতিশ্চ যথা বা অরা নাভাবিত্যাদিনোচ্যতে। তস্মান্মানসানাং বাহ্যানাং চ বিষয়াণামিতরেতরকার্য্যকারণত্বমিষ্যত এব বীজাঙ্কুরবৎ। যদ্যপি বাহ্যা এব মানসাঃ মানসা এব চ বাহ্যা নানৃতত্বং তেষাং কদাচিদপি স্বাত্মনি ভবতি। নমু স্বপ্নে দৃষ্টাঃ প্রতিবুদ্ধস্যানৃতাভবন্তি বিষয়াঃ। সত্যমেব। জাগ্রদ্বোধাপেক্ষন্তু তদনৃতত্বং ন স্বতঃ। তথা স্বপ্নবোধাপেক্ষঞ্চ জাগ্রদ্দৃষ্টবিষয়ানৃতত্বং ন স্বতঃ। বিশেষাকারমাত্রন্তু সর্ব্বেষাং মিথ্যাপ্রত্যয়নিমিত্তমিতি। বাচারম্ভণং বিকারো নামধেয়মনৃতং ত্রীণি রূপাণীত্যেব সত্যম্। তান্যপি আকারবিশেষতোঽনৃতম্। স্বতঃ সন্মাত্ররূপতয়া সত্যম্। প্রাক্‌সদাত্মপ্রতিবোধাৎ

---

হইতে পারে না। যেহেতু ব্রহ্মচর্য্য স্ত্রী প্রভৃতি বাহ্য বিষয়ের তৃষ্ণার নিবর্ত্তক ও জ্ঞানের সহকারী কারণ। অতএব সেই ব্রহ্মচর্য্যের স্তুতি যুক্তিযুক্ত বোধ হইতেছে। যজ্ঞাদিদ্বারা যে ব্রহ্মচর্য্য স্তুত হইয়াছে, তাহাতে যজ্ঞাদির পুরুষার্থ সাধনতা জানা যায়। কেবল ব্রহ্মলোকের প্রতি

স্ববিষয়েঽপি সর্ব্বং সত্যমেব স্বপ্নদৃশ্যা ইবেতি ন কশ্চিদ্বিরোধঃ। তস্মা-ন্মানসা এব ব্রাহ্মলৌকিকা অরণ্যাদয়ঃ সঙ্কল্পজাশ্চ পিত্রাদয়ঃ কামাঃ। বাহ্যবিষয়ভোগবদশুদ্ধিরহিতত্বাচ্ছুদ্ধসত্ত্বসঙ্কল্পজন্যা ইতি নিরতিশয়সুখাঃ সত্যাশ্চেশ্বরাণাং ভবন্তীত্যর্থঃ। সৎসত্যাত্মপ্রতিবোধেঽপি রজ্জ্বামিব কল্পিতাঃ সর্পাদয়ঃ সদাত্মস্বরূপমেব প্রতিপদ্যন্ত ইতি সদাত্মনা সত্যা এব ভবন্তি ॥ ৪ ॥

ইতি পঞ্চমঃ খণ্ডঃ ॥ ৫ ॥

---

যজ্ঞাদির সাধনত্ব অভিপ্রায় করিয়া যজ্ঞাদিদ্বারা ব্রহ্মচর্য্য স্তুত হয় নাই। যজ্ঞাদির প্রসিদ্ধ পুরুষার্থসাধনত্ব অপেক্ষা করিয়া স্তুত হইয়াছে। যেমন রাজার রাজকার্য্যের প্রতি তাহার ইন্দ্রিয়াদি প্রধান সাধন, সেই ব্রহ্মচর্য্যই ব্রহ্মপ্রাপ্তির অদ্বিতীয় কারণ জানিবে ॥ ৪ ॥

ইতি পঞ্চম খণ্ড ॥ ৫ ॥

# ষষ্ঠঃ খণ্ডঃ।

**অথ যা এতা হৃদয়স্য নাড্যস্তাঃ পিঙ্গলস্যাণিম্নস্তিষ্ঠন্তি শুক্লস্য নীলস্য পীতস্য লোহিতস্যেত্যসৌ বা আদিত্যঃ পিঙ্গল এষ শুক্ল এষ নীল এষ পীত এষ লোহিতঃ ॥ ১ ॥**

---

যস্য হৃদয়পুণ্ডরীকগতং যথোক্তগুণবিশিষ্টং ব্রহ্ম ব্রহ্মচর্য্যাদি সাধন সম্পন্নঃ ত্যক্তবাহ্যবিষয়ানৃততৃষ্ণঃ সন্নুপাস্তে তস্যেয়ং মূর্দ্ধন্যা নাড্যা গতি-র্বক্তব্যেতি খণ্ড আরভ্যতে। অথ যা এতা বক্ষ্যমাণা হৃদয়স্য পুণ্ডরীকাকারস্য ব্রহ্মোপাসনস্থানস্য সম্বন্ধিন্যো নাড্যো হৃদয়মাংসপিণ্ডাৎ সর্ব্বতো বিনিঃসৃতা আদিত্যমণ্ডলাদিব রশ্ময়স্তাশ্চৈতাঃ পিঙ্গলস্য বর্ণবিশেষবিশিষ্টস্যাণিম্নঃ সূক্ষ্মরসস্য রসেন পূর্ণাস্তদাকারা এব তিষ্ঠন্তি বর্ত্তন্ত ইত্যর্থঃ। তথা শুক্লস্য নীলস্য পীতস্য লোহিতস্য চ রসস্য পূর্ণ ইতি সর্ব্বত্রাধ্যাহার্য্যম্। সৌরেণ তেজসা পিত্তাখ্যেন পাকাভিনিবৃত্তেন কফেনাল্পেন সম্পৃক্তং পিঙ্গলং ভবতি সৌরং তেজঃ পিত্তাখ্যম্। তদেব বাতভূয়স্ত্বান্নীলং ভবতি। তদেব

---

যিনি ব্রহ্মচর্য্যাদিসাধনসম্পন্ন হইয়া অসার বাহ্যবিষয়ের তৃষ্ণা পরিত্যাগপূর্ব্বক যথোক্ত গুণবিশিষ্ট হৃদয় পুণ্ডরীকগত ব্রহ্মের উপাসনা করেন, তাঁহার মূর্দ্ধন্য নাড়ীদ্বারা গতি কথিত হইবে, এই নিমিত্ত এই খণ্ড আরম্ভ করিতেছেন।—যেমন আদিত্যমণ্ডল হইতে রশ্মিসকল চতুর্দ্দিকে বিস্তৃত হয়, সেইরূপ হৃদয় পুণ্ডরীকাকার ব্রহ্মোপাসনার স্থানসম্বন্ধী নাড়ীসকল হৃদয়স্থ মাংসপিণ্ড হইতে সর্ব্বত্র বিনিঃসৃত হইয়াছে। সেই নাড়ীসকল পিঙ্গলবর্ণ সূক্ষ্ম রসপূর্ণরূপে বিদ্যমান আছে। এইরূপ শুক্লরসপূর্ণ, নীলরসপূর্ণ, পীত রসপূর্ণ ও লোহিত রসপূর্ণ সূক্ষ্মতর বহু নাড়ী সর্ব্বত্র বিস্তৃত

